**সুতাহাটা ১ নং ব্লকে বিবেকানন্দ মিশন মহাবিদ্যালয়ে সাম্মানিক কোর্স খোলার প্রস্তাব**

*৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে জানাবেন কি—

(ক) সুতাহাটা ১ নং ব্লকে অবস্থিত বিবেকানন্দ মিশন মহাবিদ্যালয়ে বিজ্ঞান বিভাগ ও বিভিন্ন বিষয়ে সাম্মানিক কোর্স খোলার কোন প্রস্তাব সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) কলেজ কর্তৃপক্ষ যথাযথ ভাবে এই উদ্দেশ্যে আবেদন করিলেই বিষয়টি বিবেচনা করা যাইতে পারে।

(খ) প্রশ্ন ওঠে না।

*10-Held over

**পাবলিক লাইব্রেরি**

*১১। (অনুমোদিত প্রশ্ন নং *২২৩।) **শ্রী বিভূতিভূষণ দে ঃ** শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গের পাবলিক লাইব্রেরির মোট সংখ্যা কত; এবং

(খ) উক্ত লাইব্রেরিগুলিতে মোট বই-এর সংখ্যা কত?

**শ্রীমতী ছায়া বেরা ঃ**

(ক) ২৪২০টি।

(খ) সঠিক সংখ্যা দেওয়া সম্ভব নয়। কারণ বই এর সংখ্যা সব সময় পরিবর্তিত হচ্ছে। তবে আনুমানিক সংখ্যা বলা যেতে পারে—৩৬,৪৬,০০০।

**শ্রী বিভূতিভূষণ দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, ১৯৭৬/৭৭ সালের আর্থিক বছরে পশ্চিমবঙ্গের পাবলিক লাইব্রেরিগুলিতে মোট বই-এর সংখ্যা কত ছিল?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** এখনই বলা সম্ভব নয়।

**শ্রী বিভূতিভূষণ দে ঃ** পাবলিক লাইব্রেরিগুলিতে স্কুল কলেজের পাঠ্য বই বেশি করে রাখার জন্য সরকারি কোনো পরিকল্পনা আছে কি?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** পরিকল্পনা আছে, কিন্তু অর্থের অভাবে তা রূপায়িত হচ্ছে না।

**অর্থ সংগ্রহের সহায়ক আইন**

*১২। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৮।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকারের অর্থ সংগ্রহের পক্ষে কোন সহায়ক আইন রাজ্য বিধানসভায় পাস হয়েছিল কিনা;

(খ) হয়ে থাকলে, সেই আইনগুলির নাম কি; এবং

(গ) উক্ত আইনগুলি কার্যকর করতে সরকার কোন অসুবিধার সম্মুখীন হচ্ছেন কিনা?

**ডঃ অশোক মিত্র ঃ**

(ক) হ্যাঁ;

(খ) গত তিন বৎসরে উক্ত উদ্দেশ্যে বিধানসভায় পাস হওয়া আইনগুলির নাম ঃ

(১) পশ্চিমবঙ্গ করাধান বিধি (সংশোধন) আইন, ১৯৮২,

(২) পশ্চিমবঙ্গ বিনোদন তথা প্রমোদকর আইন, ১৯৮২,

(৩) পশ্চিমবঙ্গ করাধান বিধি (সংশোধন ও প্রত্যাদেশ) আইন, ১৯৮৩,

(৪) পশ্চিমবঙ্গ করাধান বিধি (দ্বিতীয় সংশোধন) আইন, ১৯৮৩, এবং

(৫) পশ্চিমবঙ্গ করাধান বিধি (দ্বিতীয় সংশোধন) আইন, ১৯৮৪

(গ) বিভিন্ন বৎসরে বিধানসভায় পাস হওয়া আইনগুলির কয়েকটি বিধিসম্মত কিনা, তা নিয়ে আদালতে মামলা দায়ের হওয়ার দরুণ এই আইনগুলি কার্যকর করতে সরকার অসুবিধার সম্মুখীন হয়েছেন। অনেক ক্ষেত্রে আইন চালু করতে রাষ্ট্রপতির সম্মতি প্রয়োজন, তা পেতে দেরি হলেও অসুবিধা হয়।

*13-Held over

**অনাদায়ি বিক্রয় কর**

***১৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭২) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত ১৯৭৯-৮০ সাল হইতে ১৯৮৩-৮৪ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকারের প্রাপ্য বিক্রয় করের কত টাকা অনাদায়ি আছে;

(খ) উক্ত অনাদায়ি বিক্রয় করের টাকা আদায়ের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন; এবং

(গ) ঐ অনাদায়ি বিক্রয় করের মধ্যে কত টাকা ইতিমধ্যে তামাদি হইয়া গিয়াছে?

**ডঃ অশোক মিত্র ঃ**

(ক) ১৯৭৯-৮০ সাল থেকে ১৯৮২-৮৩ সাল পর্যন্ত অনাদায়ি বিক্রয় করের পরিমাণ ৩৫,১৯,২৭,৪২১ টাকা, যাহার মধ্যে প্রায় ৪ কোটি টাকা আদালতের আদেশ অনুসারে অনাদায়ি রয়েছে। ১৯৮৩-৮৪ সালের অনাদায়ি বিক্রয় করের পরিমাণের হিসাব এখনও সম্পূর্ণ হয়নি।

(খ) অনাদায়ি বিক্রয়কর আদায়ের জন্য সার্টিফিকেট কেসের সাহায্যে কর আদায়ের

ব্যবস্থা গ্রহণ ছাড়াও খেলাপকারী ব্যবসায়ীগণের উপর 'গারনিনি কার্যধারা' নামে বিশেষ ধরনের আদায়ের পদ্ধতি প্রয়োগ করা হয়। তাছাড়া উপযুক্ত ক্ষেত্রে জরিমানা ধার্য এবং মাসিক শতকরা ২ টাকা হারে সুদ আদায় করা হয়। এসব ব্যবস্থা সত্ত্বেও কোন কোন ক্ষেত্রে মামলা দায়ের হওয়ার জন্য পাওনা টাকার কিছু অংশ অনাদায়ি থেকে যাচ্ছে।

(গ) অনাদায়ি বিক্রয়করের কিছুই তামাদি হয় নি।

[1-30—1-40 P.M.]

**শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, দয়া করে জানাবেন কি—বিক্রয় কর না দেওয়ার জন্য কত জনের কাছ থেকে কত টাকা জরিমানা আদায় করা হয়েছে?

**ডঃ অশোক মিত্র ঃ** নোটিশ চাই।

**Mr. Subrata Mukherjee :** Will the Hon'ble Minister be pleased to state whether any single certificate has been issued.

(কোন উত্তর নাই।)

**শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি সব শুদ্ধ কত টাকা জরিমানা করা হয়েছে এবং কটি সার্টিফিকেট কেস হয়েছে?

**ডঃ অশোক মিত্র ঃ** আপনি প্রশ্নটি আলাদা ভাবে করবেন, উত্তর দেব।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে ১৯৭৬-৭৭ সালের কোন তথ্য আছে কি, যে ঐ সময়ে বিক্রয় কত বাকি ছিল?

**মিঃ স্পিকার ঃ** সেসব তথ্য ওঁর কাছে নেই, উনি সে সমস্ত এখন বলবেন কি করে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন যে প্রখ্যাত অর্থনীতিবিদ ভবতোষ দত্ত মহাশয় স্টেটসম্যানে একটা আর্টিকেল লিখেছেন তাতে রিফ্লেকশন আছে যে এই রাজ্যের চেয়ে বোম্বেতে ১০ পারসেন্ট পপুলেশন বেশি সেখানে সেলস ট্যাক্সে এখানকার চেয়ে আড়াইগুণ অর্থ বেশি সঞ্চয় হচ্ছে, অথচ আমাদের এখানে হচ্ছে না, এর একটা উত্তর দেবেন কি? ইজ দ্যাট এগেন ডিবেটেবল।

**ডঃ অশোক মিত্র ঃ** এটা হচ্ছে ১৯৬৫ থেকে ৭৫ সালের মধ্যে মহারাষ্ট্রে উৎপাদন আড়াই গুণ বৃদ্ধি পায়। পশ্চিমবাংলায় উৎপাদন অর্ধেক হয়ে যায়। তার ফলে পশ্চিমবাংলায় বিক্রয় কর আদায়ের ভিত্তি অত্যন্ত শুরু হয়ে যায় এবং তার পরিণামে পশ্চিমবাংলার বিক্রয় কর আদায় কম হয়। যদি পশ্চিমবাংলায় শিল্প উৎপাদন বাড়িয়ে তুলতে পারা যায় তাহলে বোম্বের সমান হারে বিক্রয় কর আদায় করা যাবে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দয়া করে বলবেন কি আপনারা পশ্চিমবঙ্গে অর্থ সঞ্চয়ের দিকে নজর দিচ্ছেন না শুধু কেন্দ্রকে গালাগালি দিচ্ছেন? এই যে সেলস ট্যাক্স ডিউ রয়েছে এর জন্য আপনারা কোর্টে কয়টি কেস দায়ের করেছেন?

**ডঃ অশোক মিত্র ঃ** ৩৫টি বিভিন্ন রকমের মামলা রুজু করা হয়েছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আপনারা একদিকে কেন্দ্র দেয়না বলে চিৎকার করছেন অথচ স্টেটের বিক্রয়কর যেটা আপনাদের আদায় করার কথা সেটা আদায় করতে পারছেন না।

**ডঃ অশোক মিত্র ঃ** ঐ ব্যাপারে প্রায় বিভিন্ন ধরনের ৩৫টি মামলা রুজু করা হয়েছে, আপনি নোটিশ দেবেন, তাহলে সমস্ত তথ্য আপনাকে দেখাতে পারব এবং আমরা অনেক ক্ষেত্রে দেখছি যে বাঘা বাঘা কংগ্রেস আইনজীবীরা সেই সমস্ত লোকের হয়ে লড়ছেন।

(গোলমাল)

*15-Held over

*16-(Not called)

## মূক ও বধির বেসরকারি বিদ্যালয়ে সরকারি সাহায্য

***১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৩২৩।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মূক ও বধির বেসরকারি বিদ্যালয়কে সরকারি সাহায্য দেওয়া হয় কিনা; এবং

(খ) দেওয়া হলে,—

(১) কোন কোন জেলায় কতগুলি বিদ্যালয়কে ঐরূপ সাহায্য দেওয়া হয়, ও

(২) এদের উপর সরকারি কোন নিয়ন্ত্রণ থাকে কিনা?

**ডঃ অশোক মিত্র ঃ**

(ক) হ্যাঁ, দেওয়া হয়।

(খ) (১) কলিকাতা-৪, মুর্শিদাবাদ-১, বীরভূম জেলা-১, পুরুলিয়া জেলা-১, ২৪-পরগনা জেলা-১।

(২) আংশিক নিয়ন্ত্রণ থাকে।

## কেন্দ্রীয় সরকারি কর্মচারীদের দুর্মূল্য ভাতার মধ্যে বৈষম্য

***১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬৫।) **শ্রী অশোক ঘোষ ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কেন্দ্রীয় সরকারি কর্মচারীদের সঙ্গে রাজ্য সরকারি কর্মচারীদের দুর্মূল্য ভাতাতে কোন বৈষম্য আছে কিনা; এবং

(খ) বৈষম্য থাকিলে, কেন্দ্রীয় সরকারের ঘোষিত দুর্মূল্য ভাতার কত কিস্তি এখনও পর্যন্ত রাজ্য সরকারি কর্মচারীদের পাওনা আছে?

**ডঃ অশোক মিত্র ঃ**

(ক) হ্যাঁ, আছে,

(খ) ১৯৭৯ সালের ১লা এপ্রিল থেকে রাজ্য সরকারি কর্মচারীদের কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা প্রদানের নীতি প্রবর্তন করেন, এবং এই হেতু যে অতিরিক্ত ব্যয়ভার বহনের প্রয়োজন তা পুরোপুরি মেটানোর জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানান। এই দাবি গৃহীত না-হওয়ার ফলে, এবং এ-সম্পর্কে অষ্টম অর্থ কমিশনের সুপারিশ কেন্দ্র কর্তৃক অগ্রাহ্য হওয়ায়, রাজ্য সরকারি কর্মচারীরা প্রদত্ত মহার্ঘ ভাতার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারি কর্মচারীদের চেয়ে আপাতত ছয় কিস্তি পিছিয়ে আছেন।

**লালবাগ মহকুমা শহরে বালিকা বিদ্যালয় নির্মাণের প্রস্তাব**

***১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৩।) **শ্রীমতী ছায়া ঘোষ ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদের লালবাগ মহকুমা শহরে একটি বালিকা বিদ্যালয় নির্মাণের কোন প্রস্তাব সরকারের নিকট আছে কিনা;

(খ) (১) থাকলে, সরকার এই বিষয়ে কি কি ব্যবস্থা নিয়েছেন, এবং (২) কবে নাগাদ ঐ বিদ্যালয়ের নির্মাণের কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**শ্রী কান্তিচন্দ্র বিশ্বাস ঃ**

(ক) লালবাগে একটি সরকারি বিদ্যালয় (বালক বিভাগ) আছে। এলাকার জনসাধারণের পক্ষ থেকে ছাত্রীদের ভর্তির অসুবিধা নিরসনের জন্য একটি বালিকা বিদ্যালয় স্থাপন করার প্রস্তাব পেশ করা হয়েছে।

(খ) (১) ও (২) : সরকার বিষয়টি উপযুক্ত গুরুত্ব দিয়ে খতিয়ে দেখছেন। এ-ব্যাপারে এখনই কিছু বলা সম্ভব নয়।

**ওয়েজ অ্যান্ড মীন্স এবং অগ্রিম যোজনা সাহায্য পরিশোধের নতুন নিয়ম প্রবর্তন**

***২০।** (অনুমোদিত প্রশ্ন নং *২৭৪।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কেন্দ্রীয় সরকারের অর্থ মন্ত্রণালয় সম্প্রতি ওয়েজ অ্যান্ড মীনস অগ্রিম এবং অগ্রিম যোজনা সাহায্য অ্যাডজাস্ট করার ব্যাপারে নতুন কোন নিয়ম প্রবর্তন করেছেন কিনা;

(খ) করে থাকলে, তা কি ধরনের;

(গ) ইহা কি সত্য যে, রাজ্য সরকারকে এখন আটটি মাসিক কিস্তির বদলে তিনটি মাসিক কিস্তিতে ঐসব অগ্রিম পরিশোধ করতে হবে; এবং

(ঘ) সত্য হলে, ঐ ব্যাপারে রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ডঃ অশোক মিত্র ঃ**

(ক) ওয়েজ অ্যান্ড মীনস্ অগ্রিমের ক্ষেত্রে করেছেন।

(খ) ওয়েজ অ্যান্ড মীনস্ অগ্রিম পরিশোধের কিস্তির সংখ্যা কমিয়ে দেওয়া হয়েছে।

(গ) অগ্রিম এ বছরে আটটির বদলে তিনটি মাসিক কিস্তিতে পরিশোধ করতে হবে।

(ঘ) আগেকার নিয়ম বহাল রাখার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানানো হয়েছিল। কিন্তু কেন্দ্রীয় সরকার রাজি হননি।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—যে ব্যবস্থা ওয়েস্ট বেঙ্গল সম্বন্ধে করা হোল, সেই ব্যবস্থা কি অন্যান্য কংগ্রেসি রাজ্যগুলির ক্ষেত্রেও প্রযোজ্য হোল?

**ডঃ অশোক মিত্র ঃ** একটি ক্ষেত্রে পশ্চিমবঙ্গে আলাদা ব্যবস্থা করা হয়েছে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, কেন্দ্রীয় সরকারের এই সিদ্ধান্ত পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের অর্থনৈতিক সঙ্কট সৃষ্টি করার জন্য রাজনৈতিক কারণে করা হয়েছে কি না?

**ডঃ অশোক মিত্র ঃ** এটা অনুমান এবং সিদ্ধান্তের ব্যাপার।

### বিদ্যালয়কে উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীতকরণ

***২১।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৩।) **শ্রী প্রশান্তকুমার প্রধান ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৪-৮৫ আর্থিক বছরে আগস্ট পর্যন্ত সময়ে পশ্চিমবঙ্গে কতগুলি বিদ্যালয়কে উচ্চ থেকে উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করা হয়েছে;

(খ) উক্ত উন্নীতকরণ বিদ্যালয়গুলির মধ্যে মেদিনীপুর জেলায় কতগুলি; এবং

(গ) এর জন্য সারা পশ্চিমবঙ্গে কতজন নূতন শিক্ষক নিয়োগ করা সম্ভব হবে?

**শ্রী কান্তিচন্দ্র বিশ্বাস ঃ**

(ক) ৪৫টি (পঁয়তাল্লিশটি)

(খ) ৫টি (পাঁচটি)

(গ) এইরূপ প্রতি বিদ্যালয়ের একাদশ ও দ্বাদশ শ্রেণীর জন্য শ্রেণী প্রতি সর্বাধিক ৩ জন শিক্ষক হিসাবে ৪৫টি বিদ্যালয়ের জন্য মোট ২৭০ জন শিক্ষক নিয়োগ করা যাইতে পারে।

### অষ্টম অর্থ কমিশনের সুপারিশ কার্যকর না করায় রাজ্য সরকারের ঘাটতির পরিমাণ

***২২।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৪।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ও শ্রী নবনী বাউরী ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) অষ্টম অর্থ কমিশনের সুপারিশ ১৯৮৪ সাল থেকে কেন্দ্রীয় সরকার কার্যকর না করায় রাজ্য সরকারের মোট কত টাকা ঘাটতি হবে;

(খ) রাজ্য সরকার এ বিষয়ে কি ভাবছেন; এবং

(গ) অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী আগামী চার বছরে কি পরিমাণ ও কেন্দ্রীয় করের কত শতাংশ রাজ্য সরকার পাবেন?

**ডঃ অশোক মিত্র ঃ**

(ক) অষ্টম অর্থ কমিশনের সুপারিশ ১৯৮৪ সাল থেকে কেন্দ্রীয় সরকার কার্যকর না করায় রাজ্য সরকারের কম করে ৩০০ থেকে ৩২৫ কোটি টাকার মতো ক্ষতি হবে।

(খ) রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের এই সিদ্ধান্তের প্রতিবাদ জানিয়ে স্মারকলিপি প্রস্তুত করে রাষ্ট্রপতির কাছে দাখিল করেছেন। মুখ্যমন্ত্রী আলাদা করে প্রধান মন্ত্রীর কাছে প্রতিবাদ পত্র পাঠিয়েছেন। আইনানুগ ব্যবস্থার কথাও চিন্তা করা হচ্ছে।

(গ) অষ্টম অর্থ কমিশনের সুপারিশের ভিত্তিতে আগামী চার বছরে কেন্দ্রীয় কর বাবদ কত টাকা রাজ্য সরকার পাবেন তার অঙ্ক এখন স্পষ্ট বলা সম্ভব নয়। বিভিন্ন প্রকার কেন্দ্রীয় করের (আয়কর, অন্তঃশুল্ক ইত্যাদি) মোট বন্টনযোগ্য অংশের যত শতাংশ অষ্টম অর্থ কমিশন পশ্চিমবঙ্গের প্রাপ্য বলে সুপারিশ করেছেন তা নিচে দেখানো হল।

(ক) আয়কর — ৭.৮০০%

(খ) কেন্দ্রীয় অন্তঃশুল্কের অংশ

(১) মূল অন্তঃশুল্কের অংশ — ৭.৪৪৯ শতাংশ

(২) অতিরিক্ত অন্তঃশুল্কের অংশ — ৮.৬২৪ শতাংশ

মোট অন্তঃশুল্কের ৫ শতাংশ প্রতি বছর ঘাটতি রাজ্যগুলির মা-, অতিরিক্ত হিসাবে বন্টন করার যে সুপারিশ কমিশন করেছেন তার ফলে ১৯৮৪-৮৫ থেকে ১৯৮৮-৮৯ সময়কালে পশ্চিমবঙ্গের প্রাপ্য অংশের শতকরা হিসাব নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| ১৯৮৪-৮৫ | — | ১৯.০৮১ শতাংশ |
| ১৯৮৫-৮৬ | — | ১৬.২৭৩ শতাংশ |
| ১৯৮৬-৮৭ | — | ১১.৯৩৪ শতাংশ |
| ১৯৮৭-৮৮ | — | ৭.৯৩৫ শতাংশ |
| ১৯৮৮-৮৯ | — | ০.০৩৯ শতাংশ |

তাছাড়া, অন্য কিছু কিছু রাজস্ব খাতেও পশ্চিমবঙ্গের সুপারিশ অনুযায়ী অর্থ প্রাপ্য হবে।

(গোলমাল)

[1-40—1-50 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় অর্থমন্ত্রীকে একটা প্রশ্ন করতে চাই। অষ্টম অর্থ কমিশনের রিপোর্ট অনুমোদিত না হওয়া পর্যন্ত আপনি যে সমস্ত কথা হাউসে বলছেন সেইগুলি বৈধ কিনা এটার জবাব দিন।

**ডঃ অশোক মিত্র :** অষ্টম অর্থ কমিশনের রিপোর্ট সরকারের কাছে দাখিল করেছে এবং সরকার সেই রিপোর্ট সংসদে পেশ করেছে। সংসদে যেটা পেশ করা হয়েছে সেটাই আমি এখানে পড়ে দিয়েছি।

**শ্রী রবীন্দ্র মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি এই যে অষ্টম অর্থ কমিশনের রিপোর্ট সাবমিটেড হয়েছে তাতে আমরা উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি যে পশ্চিমবাংলাকে বঞ্চিত করা হচ্ছে? পশ্চিমবাংলার জনগণকে না খাইয়ে মারা কেন্দ্রের এই ষড়যন্ত্র রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত বলে আমি মনে করি। এটার সঙ্গে আপনিও কি একমত?

**মিঃ স্পিকার :** এই প্রশ্ন ওঠে না।

(গোলমাল)

**শ্রী আবদুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় একটা জিনিস সাপপ্রেস করে যাচ্ছেন। আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে জানতে চাই যে অষ্টম অর্থ কমিশনের রিপোর্ট আপনি পেয়েছেন কিনা?

**ডঃ অশোক মিত্র :** আমি পেয়েছি এবং সেটা আমাকে অর্থ দপ্তর থেকে পাঠানো হয়েছে।

**শ্রী আবদুস সাত্তার :** অষ্টম অর্থ কমিশনের রিপোর্ট যতক্ষণ না মেম্বারদের দেওয়া হচ্ছে ততক্ষণ বৈধ বলে বিবেচিত হবে না।

**মিঃ স্পিকার :** এটা ঠিক নয়। I do not agree. That is laid on the Lok Sabha.

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অর্থ মন্ত্রী মহোদয়ের কাছে আমার সরাসরি প্রশ্ন হচ্ছে,—একথা ঠিক যে অষ্টম অর্থ কমিশনের রিপোর্ট কেন্দ্রীয় বাজেট উপস্থাপিত এবং বাজেট পাস হওয়ার পর ১৯৮৩-৮৪ সালের আর্থিক বৎসরে যদি ইমপ্লিমেন্ট করা হয় তাহলে কেন্দ্রীয় বাজেটের অতিরিক্ত ১৬০০ কোটি টাকার দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে বহন করতে হবে—আপনি একজন অর্থনীতিবিদ্ হিসাবে এই ডেফিসিট ফিন্যান্স সাপোর্ট করেন কি?

**ডঃ অশোক মিত্র :** অর্থ কমিশনের রিপোর্ট ৩০শে এপ্রিল তারিখে দাখিল করা হয়। এরও আগে অন্তত দুটি অর্থ কমিশন তাঁদের রিপোর্ট বাজেটে পাস হওয়ার পরবর্তী সময়ে দাখিল করা হয়েছিল। দ্বিতীয় অর্থ কমিশনের এবং পঞ্চম অর্থ কমিশনের রিপোর্ট যথাক্রমে ৩০শে সেপ্টেম্বর এবং ৩১শে জুলাই পেশ করা হয়েছিল। তা সত্ত্বেও কেন্দ্রীয় সরকার ঐ

দুটি কমিশনের ক্ষেত্রে বছরের প্রথম থেকেই রিপোর্ট এর সুপারিশ কার্যকর করেছিলেন। বর্তমান অর্থ কমিশন এর রিপোর্ট সম্পর্কে তাঁদের সুপারিশ পরিষ্কার করে লিখে দিয়েছেন যে বর্তমান বাজেট অর্থাৎ ১৯৮৪-৮৫ সালের পুরো আয়-ব্যয় দেখে তাঁরা এই সিদ্ধান্তে পৌঁছেছেন। সেখানে তাঁরা বলেছেন যে, আরও ১৫০০ কোটি টাকা এই বছরে কেন্দ্রীয় বাজেট থেকে দেওয়া যেতে পারে। এবং এই টাকা কেন্দ্রকে দিতে হলেও তাতে কেন্দ্রের এবং গোটা দেশের আর্থিক ব্যবস্থার কোন অসুবিধা হবে না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অর্থমন্ত্রী মহোদয় জানাবেন কি যে কমিশনের রিপোর্ট অ্যাকসেপ্ট করা ফিন্যান্স মিনিস্টারের কাছে ম্যানডেটরি?

**ডঃ অশোক মিত্র ঃ** এটা আমাদের বিবেচনায় ম্যানডেটরি। দেশের অধিকাংশ আইনজ্ঞের বিবেচনায় ম্যানডেটরি।

(গোলমাল)

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে পশ্চিমবাংলাকে ৩০০ কোটি টাকা কেন্দ্রীয় সরকার বঞ্চনা করলেন, এই বঞ্চনা কি কারণে এবং এর যৌক্তিকতাও বা কোথায়?

**ডঃ অশোক মিত্র ঃ** পশ্চিমবাংলার মানুষকে কেন্দ্রীয় সরকার পছন্দ করেন না, সেই কারণেই এই বঞ্চনা।

**কেন্দ্রীয় শিক্ষা বিল**

*২৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) তথাকথিত কেন্দ্রীয় শিক্ষা বিল সম্বন্ধে রাজ্য সরকার অবহিত আছেন কিনা; এবং

(খ) অবহিত থাকলে,—

(১) ঐ বিলের মূল উদ্দেশ্য কি, ও

(২) উহা কিভাবে কার্যকর করা হবে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) সরকারি ভাবে কেন্দ্রীয় সরকারের নিকট হইতে এই মর্মে কোনরূপ সংবাদ আসে নাই।

(খ) (১) ও (২) প্রশ্ন উঠে না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি সরকারি ভাবে এই রকম কোন বিলের কথা না জানা গেলেও বেসরকারি ভাবে কেন্দ্রীয় শিক্ষা মন্ত্রী বা তাঁর কোন সহকারি এই সম্বন্ধে আপনার সঙ্গে বা সরকারের সঙ্গে কোন আলোচনা করেছেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** বিভিন্ন সময়ে কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী বিভিন্ন সভা ও অনুষ্ঠানে এই মর্মে তাঁর বক্তব্য পেশ করেছেন যে তাঁরা একটা কমপ্রিহেনসিভ্ এডুকেশন বিল আনার চেষ্টা করছেন। সঙ্গে সঙ্গে একথাও বলি যে সম্প্রতি রাজ্য শিক্ষা মন্ত্রীদের সম্মেলন অনুষ্ঠিত হয়েছে। সেখানে এই প্রসঙ্গে কোন আলোচনা বা আলোকপাত কেউ করেন নি।

[1-50—2-00 P M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এরকম একটা বিল যা এখন পর্যন্ত কেন্দ্রীয় সরকার তৈরি করেন নি এবং সেটা নিয়ে রাজ্য সরকারের সঙ্গে আলোচনা করেন নি। কিন্তু এ রকম একটা বিলের অজুহাতে বিধানসভায় কলকাতা বিশ্ববিদ্যালয় সংশোধনী আইন পাস করা হয়েছিল তখন সেটাকে অ্যাসেন্ট না দিয়ে আটকে রাখা হয়েছে কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** এই বিল সম্পর্কে সরকারিভাবে আমরা অবগত নই। কিন্তু এ কথা সত্য যে আমাদের পূর্বতন রাজ্যপাল এই রকম একটা অজুহাত দেন যে কেন্দ্রীয় সরকার একটা সর্বাত্মক বিল আনার চিন্তা করছেন। এই অজুহাতে কলকাতা বিশ্ববিদ্যালয় সংশোধনী বিলকে সম্মতি না দিয়ে রাষ্ট্রপতির কাছে বিবেচনার জন্য পাঠিয়ে দিয়েছেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শিক্ষামন্ত্রীর পক্ষ থেকে নির্মলবাবু প্রস্তাবিত শিক্ষা বিলের প্রতিরোধ করবেন বলে বলেছেন। ২৪শে মে দিল্লিতে রাজ্য শিক্ষামন্ত্রীদের যে সভা হয়েছিল সেখানে প্রস্তাবিত কেন্দ্রীয় শিক্ষা বিল প্রসঙ্গে আমাদের শিক্ষামন্ত্রীর পক্ষ থেকে কোন প্রশ্ন উত্থাপন করা হয়েছিল কি না?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** এ বিষয়ে কোন আলোচনা হয়নি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** কেন্দ্রীয় শিক্ষা বিল সম্পর্কে কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী শ্রী শীলা কল যে একটা চিঠি দিয়েছেন সে সম্পর্কে কোন প্রতিবাদ সরকারের তরফ থেকে পাঠিয়েছিলেন কি না?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** এ সম্পর্কে রাজ্য সরকারের বক্তব্য আমরা স্পষ্টভাবে জানিয়েছি এবং এ বিষয়ে একটা ডকুমেন্ট প্রস্তুত করে বিভিন্ন দপ্তরে দিয়েছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** বিল তৈরি করার আগে কেন্দ্র রাজ্য সরকারের কাছ থেকে কোন মতামত চেয়েছেন কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** বিল তৈরি করা সম্পর্কে সরকারিভাবে আমাদের কিছু জানানো হয়নি।

*২৪ (স্থগিত)

**অষ্টম অর্থ কমিশনের সুপারিশ সম্পর্কে রাষ্ট্রপতির সঙ্গে আলোচনা**

***২৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫০।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, অষ্টম অর্থ কমিশনের সুপারিশ বর্তমান আর্থিক বছরে চালু না করা সম্পর্কে রাষ্ট্রপতির সঙ্গে আলোচনার ফলাফল কি?

**ডঃ অশোক মিত্র ঃ**

এখনো পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সিদ্ধান্ত পরিবর্তনের কোনো ইঙ্গিত পাওয়া যায়নি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী এই বছরে পশ্চিমবঙ্গকে যে টাকা দেওয়া হল না এব একমাত্র কারণ আগামী নির্বাচনের জন্য এই টাকা পশ্চিমবঙ্গকে দেওয়া হচ্ছে না এটা কি ঠিক?

(নো রিপ্লাই)

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দয়া করে কি জানাবেন তাঁর কল্পিত যে ফিগার তিনি দিয়েছেন এতে বলেছেন এই বছরে পশ্চিমবঙ্গের ক্ষতি হবে অর্থ কমিশনের রিপোর্ট ইমপ্লিমেনটেশন না করার জন্য। অথচ ওভারড্রাফট, ওয়েজ অ্যান্ড মিন্স অ্যাডভান্স অ্যান্ড স্পেশাল প্রোজেক্ট অ্যাসিস্ট্যান্স লাইক হাওড়া ব্রীজ এর জন্য যেখানে ১৫৭ কোটি টাকা অ্যাডভান্স দিয়েছে আগের বছরে আপনারা এক পয়সাও খরচ করেননি। আপনারা কেন্দ্রে বৈষম্যের যে প্রতিধ্বনি করেন এটা উদ্দেশ্য প্রণোদিত এবং অসত্য।

**ডঃ অশোক মিত্র ঃ** অর্থ কমিশনের রিপোর্টে যে তথ্য পেয়েছি সেই তথ্যের ভিত্তিতে আমি বলছি যে ৩০০ থেকে ৩২৫ কোটি টাকা থেকে আমরা বঞ্চিত হচ্ছি এই টাকা সংবিধানের ২৭৫ ধারা অনুযায়ী আমাদের প্রাপ্য। এইসব টাকার সঙ্গে ওভার ড্রাফটের কোন সম্পর্ক নেই। আমি আরো বলি জুলাই মাসের শেষ সপ্তাহে ভারতবর্ষের সমস্ত রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গের ওভারড্রাফট সর্ব নিম্নে ছিল।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যদিও অষ্টম অর্থ কমিশনের সুপারিশে সমস্ত রাজ্যের ক্ষেত্রেই বন্ধ করে রাখা হয়েছে কিন্তু তা সত্ত্বেও রাজস্থানকে বিশেষ কারণে অর্থ সাহায্য করা হয়েছে কি না কেন্দ্রীয় সরকারের তরফ থেকে?

**ডঃ অশোক মিত্র ঃ** কেন্দ্রীয় অর্থমন্ত্রী ১৩ই সেপ্টেম্বর তারিখে রাজস্থানে ঘোষণা করেছেন যে যেহেতু অষ্টম অর্থ কমিশনের রিপোর্টের সিদ্ধান্তগুলি ১৯৮৪-৮৫ সালে প্রয়োগ করা হয়নি সেইহেতু রাজস্থানের বিশেষ অসুবিধা হচ্ছে। সেজন্য রাজস্থানকে এই বছরে অর্থ কমিশনের রায় অনুযায়ী যা প্রাপ্য ছিল তার পুরো টাকাটা বিশেষ সাহায্য হিসাবে দেওয়া হবে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অর্থমন্ত্রী মহাশয় জানাবেন কি অষ্টম অর্থ কমিশনের আগে আরো যে সাতটা অর্থ কমিশন হয়েছিল সেইসব কমিশনের সুপারিশ প্রয়োগের ক্ষেত্রে ইতিপূর্বে কখনও কি কেন্দ্রীয় সরকার অস্বীকৃতি জানিয়েছিলেন?

**ডঃ অশোক মিত্র ঃ** এর আগে কখনও এই ধরণের অস্বীকৃতির ঘটনা ঘটেনি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অর্থমন্ত্রী মহাশয় জানাবেন কি যোজনা খাতে কেন্দ্রীয় সরকার যে কোটি কোটি টাকা পশ্চিমবঙ্গকে দিচ্ছেন সেটা আপনি খরচ করতে পারছেন না। প্রায় এভরি ফাইনানসিয়াল ইয়ারে মিনিমাম ৩০ ক্রোরস ম্যাক্সিমাম ১৭৫ ক্রোরস খরচ করতে পারছেন না, এর কারণ কি?

**ডঃ অশোক মিত্র ঃ** আমি এর আগে বহুবার বলেছি যে ১৯৬১ সাল থেকে আজ পর্যন্ত প্রতিটি বছরে পশ্চিমবঙ্গের জন্য কেন্দ্রীয় সাহায্য যোজনা খাতে সর্ব নিম্ন। তাসত্ত্বেও যত টাকা পেয়েছি তার পুরো টাকা আমরা খরচ করেছি।

[2-00—2-10 P.M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অর্থমন্ত্রী জানাবেন কি, ৮ম অর্থ কমিশনের রিপোর্টে পশ্চিমবাংলার জন্য ৩০০ কোটি টাকার যে সুপারিশ করা হয়েছে সেটা না দেবার পেছনে পশ্চিমবাংলার অর্থনৈতিক উন্নয়নে বাধা দেওয়াটাই কি একমাত্র উদ্দেশ্য?

**ডঃ অশোক মিত্র ঃ** পশ্চিমবাংলার জনসাধারণের কি করে অসুবিধা ঘটানো যায় সেটাই একমাত্র উদ্দেশ্য বলে আমার মনে হচ্ছে।

**Mr. Speaker :** I request the Minister-in-charge of Parliamentary Affairs to draw the attention of the Minister-in-charge of Sports that when his question was asked, he was not present in the House. I think this is not proper. He should be present and explain his position in the House tomorrow as to why he was not present in the House? He should appologise for his absence.

## Starred Questions
## (to which answers were laid on the table)

### Overdrafts by the State Government

***16.** (Admitted question No. *208.) **Shri Abdul Mannan :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) Whether the State Government has any information about the present policy of the Government of India regarding overdrafts by the State Government; and

(b) if so—

(i) what is the policy, and

(ii) what is the State Government's stand in the matter?

**Minister-in-charge for the Finance Department :**

(a) We have no information.

(b) (i) and (ii) Does not arise.

### কলেজে-স্নাতক স্তরে ফোর্থ পোস্টে শিক্ষক নিয়োগ

*২৬। (অনুমোদিত প্রশ্ন নং *২২০।) **শ্রী বিভূতিভূষণ দে ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে জানাবেন কি—

(ক) কলেজে স্নাতক স্তরে চতুর্থ পদে (ফোর্থ পোস্ট) শিক্ষক নিয়োগের কোন পরিকল্পনা

সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা কার্যকর করা হবে?

**Minister-in-charge Education (Higher) Deptt. :**

(ক) কলেজে স্নাতকস্তরে শিক্ষকের পদ মঞ্জুর করা হয় সংশ্লিষ্ট বিষয়ের work load এর ভিত্তিতে।

(খ) প্রশ্নটি ওঠে না।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received three notices of adjournment motion. The first one is from Shri Kashi Nath Mishra which deals with the subject of deterioration of law and order situation in educational institutions in West Bengal, the second is from Shri Deba Prasad Sarkar which deals with the subject of inhuman sufferings of the peoples of Moina area due to flood caused by damage in the Kongsabati Dam in Midnapur district and the last is from Shri Deoki Nandan Podder which deals with the subject of disruption in rationing system in Calcutta and 24-Parganas.

The subject matters of all the motions are not such which call for adjournment of the House. Moreover, Members may draw the attention of the Ministers concerned by way of tabling notices of Calling Attention, Mention etc.

I, therefore, withhold my concent to all the above motions.

One Member of the party, may, however, read out the text of the amended motions.

**Shri Deokinandan Poddar :** Sir, this Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely,-

Disruption in the Rationing system in Calcutta and 24 Parganas districts due to irregular and inadequate supply of rationed commodity from the Government godowns to the Dealers.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি বিষয় আলোচনা করার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ

এ বৎসর জুন মাসের শেষে এবং আগস্ট মাসের দ্বিতীয় সপ্তাহে উপর্যুপরি দুবার কংসাবতীর বাঁধ ভেঙ্গে বিধ্বংসী বিন্যায় বিধ্বস্ত মেদিনীপুর জেলার ময়না এলাকার লক্ষাধিক মানুষ সরকারি ঔদাসিন্য, অবহেলা এবং ত্রাণের অভাবে আজও ঘরছাড়া হয়ে জলের উপর মাচা বেঁধে বা বাঁধের উপর খোলা আকাশের নিচে রোদ, বৃষ্টি মাথায় করে সাপ ও গলিত পশুর দেহের পাসাপাশি জীবন যাপন করে চলেছে। ময়নার বিস্তীর্ণ এলাকা এখনও এক মানুষ জলের তলায়। পানীয় জল নেই, খাদ্যাভাব, ঔষধপত্র নেই। সরকারি ত্রান সামগ্রী যৎ সামান্য। পানীয় জল ঔষধপত্র এবং খাদ্যাভাবে মানুষ দুরারোগ্য ব্যাধিতে আক্রান্ত হচ্ছে।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker:** I have received 5 notices of Calling Attention namely :

1. Sufferings of the flood-striken people in different districts of West Bengal : Shri Kasinath Mishra.

2. Closure in the Calcutta factory of Shalimar Tar Products : Shri Kamakhya Ghosh.

3. Suffering of the flood affected people of Moyna due to inadequate relief measure : Shri Deba Prasad Sarkar.

4 Disruption in Rationing System in Calcutta and 24-Parganas : Shri Deoki Nandan Poddar.

5. Deplorable condition of roads in Barrabazar, Calcutta : Shri Rajesh Khaitan.

I have selected the notice of Shri Deba Prasad Sarkar on the subject of Suffering of the flood affected people of Moina due to inadequate relief measure.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Patit Paban Pathak:** Sir, on 19th Sept, 1984.

## 46th Report of the Business advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 46th Report of the Business Advisory Committee met in my Chamber on the 14th September, 1984 and recommended the following allocation of time and business from 17th September to 19th September, 1984.

| | | | | |
|---|---|---|---|---|
| Monday, 17.9.84 : | (i) | Business remaining from 14.9.84 | |
| | (ii) | The West Bengal Districts (Change of name of Deputy Commissioners) Bill, 1984. (Introduction, Consideration and Passing) | - 1 hour |
| | (iii) | The West Bengal Electricity Duty (Amendment) Bill, 1984. (Introduction, Consideration and Passing) | - 1 hour. |
| | (iv) | The West Bengal Local Bodies (Electoral Offences and Miscellaneous [Provisions] (Amendment) Bill, 1984. (Introduction, Consideration and Passing) | - 2 hours. |
| Tuesday, 18th September, 1984. | (i) | The West Bengal Societies Registration (Amendment) Bill, 1984. (Introduction, Consideration and Passing | 1½ hours |
| | (ii) | The West Bengal Societies Registration (Amendment) Bill, 1984. (Introduction, Consideration and Passing). | |
| | (iii) | The West Bengal Premises Tenancy (Amendment) Bill, 1984. (Introduction, Consideration and Passing). | ½ hour. |
| | (iv) | The West Bengal Cess (Amendment) Bill, 1984. (Introduction, Consideration and Passing). | 1 hour. |
| Wednesday, 19.9.84 | (i) | The West Bengal Panchayat (Amendment) Bill, 1984, as reported by the Select Committee. (Consideration and Passing) | 3 hours. |

Now the Minister-in-Charge of Home Parliamentary Affairs may please move the motion for acceptance.

**Shri Patit Paban Pathak** : Sir, I beg to move that the 46th Report of the Business Advisory Committee as presented in the House be adopted.

The motion was then put and agreed to.

## MENTION CASES

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ এবং দুঃখজনক ঘটনার প্রতি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শ্রী স্বাধীন রবিদাস নামে একজন তফসিলি যে যুবক তার বিধবা মায়ের একমাত্র সন্তান, মাস ছয়েক আগে তিনি বিয়ে করেছেন, তিনি ফারাক্কা ব্যারেজের একজন কর্মী এবং আমাদের সংগঠনের লোক ছিলেন। এই ভদ্রলোকের বিরুদ্ধে আজ পর্যন্ত কোন এফ আই আর নেই। কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি, গত ৬ই সেপ্টেম্বর রাত ১টার সময় পুলিশ তাকে গ্রেফতার করে এবং তার উপর থার্ড ডিগ্রি মেথড চলে। ৮ই সেপ্টেম্বর শ্রী রবিদাস কোর্টে যাবার পথে মারা যান। এই নক্কারজনক ঘটনার নেতৃত্ব দেন ফারাক্কা থানার এস আই কুখ্যাত সুনীল সরকার। শ্রী রবিদাস মারা যাবার পর ওই সুনীল সরকারের কোন পাত্তা নেই। শ্রী রবিদাসের মৃত্যুর ব্যাপারে একটা আষাঢ়ে গল্প সৃষ্টি করে বলা হচ্ছে তার হার্টের অসুখ ছিল, আবার কখনও বলা হচ্ছে পাবলিকের মারের চোটে শ্রী রবিদাসের মৃত্যু হয়েছে। আমি আপনার মাধ্যমে এই নক্কারজনক এবং ঘৃণ্য ঘটনার পূর্ণ তদন্ত এবং দোষী পুলিশ অফিসারের যোগ্য শাস্তি দাবি করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৭ তারিখে পশ্চিমবাংলার চিফ সেক্রেটারি যে সার্কুলার দিয়েছেন তার কপি আমার কাছে আছে। সেই সার্কুলারে তিনি বলেছেন সমস্ত সরকারি অফিস খোলা থাকবে এবং সরকারি কর্মচারী যাঁরা অফিসে যেতে ইচ্ছুক তাঁদের যাবার সুযোগ দেওয়া হবে। কিন্তু আমরা দেখেছি রাইটার্স বিল্ডিংস-এর সামনে যে সমস্ত কর্মচারী ফেডারেশনের অন্তর্ভুক্ত তাদের পুলিশ দিয়ে মারধর করা হয়েছে। এঁরাও কিন্তু এই পশ্চিমবঙ্গ সরকারের কর্মচারী। সার্কুলারে বলা হয়েছিল অফিস খোলা থাকবে কিন্তু বাস্তবে দেখা গেল একই সরকারের অধীনে কর্মরত একদল কর্মীর উপর কোঅর্ডিনেশন কমিটির লোকেরা জোর জবরদস্তী করল, তাদের মারধর করা হল। চিফ সেক্রেটারি সার্কুলার দিয়েছেন অফিস খোলা থাকবে, কিন্তু সেক্ষেত্রে অফিসে যোগদান করতে গিয়ে যদি একদল কর্মী নির্যাতিত হন তাহলে আমি বলব চিফ সেক্রেটারির রেজিগনেশন দেওয়া উচিত। যেভাবে ওই সার্কুলার দেওয়া হয়েছে তাতে আমি মনে করি পশ্চিমবঙ্গ সরকারের যদি ন্যূনতম সম্মতি না থাকে তাহলে ফেডারেশনের অন্তর্ভুক্ত কর্মচারীদের এইরকম নির্মমভাবে প্রহার করতে পারত না। এরকমও বলা হয়েছে তাদের লালবাজারে নিয়ে গিয়ে মারা হবে। আমি জানতে চাই জ্যোতিবাবু কি গণতন্ত্রের মন্ত্রী, না ফ্যাসিস্টদের মন্ত্রী? আমি দাবি করছি অবিলম্বে যে সমস্ত কর্মীরা মারধর করেছে তাদের সাসপেন্ড করার ব্যবস্থা করুন।

[2-10—2-20 P.M.]

**শ্রী নীরোদ রায়চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সাম্প্রতিক কালের জরুরি অবস্থা সম্পর্কে কেন্দ্রীয় পূর্তমন্ত্রী এবং রাজ্যের পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

গত চার মাস ধরে সারা পশ্চিমবাংলায় অবিশ্রান্ত বর্ষণের ফলে সমস্ত পশ্চিমবাংলার রাস্তাঘাট একেবারে ভেঙে গেছে। আমি যে এলাকা থেকে নির্বাচিত, সেই এলাকার উপর নিয়ে ন্যাশনাল হাইওয়ে-৩৪ চলে গেছে যশোর রোড ধরে, সেই যশোর রোডের উপর যানবাহন আর চলছে না। রাস্তাঘাট প্রায় বন্ধ হয়ে গেছে, যানবাহন আর সেইসব রাস্তা দিয়ে চলছে না। ৩৪ নং জাতীয় সড়ক ছাড়াও আশেপাশের যেসব রাস্তা, যেমন হাবড়া থেকে বাদুড়িয়া, এই রাস্তায় ৮২ নং বাস চলে, সেই বাস বন্ধ হয়ে গেছে। রাস্তা ভেঙে জায়গায় জায়গায় বড় বড় গর্ত হয়ে গেছে ফলে যানবাহন, এমনকি মানুষ পর্যন্ত চলাফেরা করতে পারছে না। ৮৫ নং বাস বারাসাত থেকে বনগাঁ পর্যন্ত চলে, সেই বাসও বন্ধ হয়ে গেছে, এমনই অবস্থার সৃষ্টি হয়েছে, শুধু আমাদের এই অঞ্চল নয়, পশ্চিমবাংলার সমস্ত অঞ্চলের রাস্তাঘাট আর নেই। আপনার মাধ্যমে আমি মাননীয় মন্ত্রীদ্বয়ের কাছে অনুরোধ করছি, পশ্চিমবাংলার স্বার্থে যুদ্ধকালীন পরিস্থিতি বিবেচনা করে অনতিবিলম্বে রাস্তা মেরামতির কাজ শুরু করা হোক। অন্যথায় রাস্তা দিয়ে আর চলাফেরা করা যাবে না। সামনে পুজো আসছে, পুজোর আগেই রাস্তা মেরামতির কাজ শেষ করুন।

**শ্রী অমরেন্দ্রনাথ ভট্টাচার্য ঃ** স্পিকার মহাশয়, আমি এখানে একেবারে নতুন, সবাইকে আমার নমস্কার জানাই। আমি শিক্ষার্থীর মত প্রথমে শিখতে চাই। আমি যে এলাকা থেকে নির্বাচিত, গত ৩২ বছরে সেই এলাকার কথা বিশেষ বলা হয়নি এই বিধানসভায়। সরকারি মায়ের কাছে, সেই এলাকার বালক, অর্থাৎ মানুষের কান্না পৌঁছে দিতে চাই যাতে সরকারি মায়ের কিছু দুধ সেখানে পৌঁছয়। আমাদের ওখানে তিনটা হাসপাতাল আছে, একটা হল, নর্থ সুবার্বন হাসপাতাল, যেটা শতাব্দী পার করে এসে আজকে হতশ্রী হয়ে পড়েছে। সেখানে এক্সরে মেশিন আছে, এক্সরে টেকনিশিয়ান নেই। সেখানে সুপারিনটেন্ডেন্ট এর কাজ একজন ডাক্তারকে করতে দেওয়া হয়েছে, সেখানে আর.এম.ও. নেই, আর.এস. নেই। ঐ হাসপাতালের ১৩৭টি বেডের অধিকাংশ খালি থাকে এবং ৫০/৬০ টার বেশি রোগী সেখানে নেই। অথচ তার পাশে আর.জি.কর. হাসপাতাল, সেখানে কোনো কোনো বেডে দুজন, কোনো কোনো বেডে ৩ জনও ভর্তি হয়েছে। সেখানে এক্সরে মেশিন অচল, ব্লাড ব্যাঙ্ক আছে অথচ সেখান থেকে ব্লাড ব্ল্যাক মার্কেটে বিক্রি হয়। পাশে শিশু হাসপাতাল, ইন্দিরা হাসপাতাল, সেখানে অ্যাম্বুলেন্স আছে, চালিকা একজন ভদ্র মহিলা, সেই অ্যাম্বুলেন্সে করে রোগীদের আনা হয়না, তাতে সুপারিনটেন্ডেন্টের যাতায়াত হয়, সেখানে এক্সরে মেশিন নেই, সেখানে প্যাথলজিক্যাল কোন টেস্টের ব্যবস্থা নেই, এই অবস্থায় ঐ এলাকার তিনটি হাসপাতাল ধুঁকছে। বিশেষ করে কাশীপুরের নর্থ সুবার্বন হাসপাতাল সম্পর্কে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করি, যাতে তার একটা প্রতিকার হয়। ক্যাজুয়াল কর্মীরা দিনের পর দিন কাজ করছে এবং ক্যাজুয়াল রয়ে গেছে। ১৯৮১ সালে সরকার যেটা নিয়েছেন, তার আগে থেকে যে সমস্ত কর্মচারী সেখানে রয়েছেন তাদের সিনিয়ারিটি দেওয়া হয়নি। ১৯৮১ সাল থেকে তাদের কিছু কিছু পার্মানেন্ট করা হয়েছে। যিনি ওয়ার্ড মাস্টার, তাকে জি.ডি.এ. হিসাবেও কাজ করতে হচ্ছে।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গুরুত্বপূর্ণ ব্যাপারে আমি আপনার মাধ্যমে পরিবহনমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি বারে বারে আবেদন করেছি, খড়িবাড়ি

থেকে আজকে প্রায় দু-সপ্তাহ হল কোন প্রাইভেট বাস চলছে না। সরকারি বাস প্রায় এক বছর হল বন্ধ হয়ে গেছে, প্রাইভেট বাস চলছিল, তাও বন্ধ হয়ে গেছে। হাজার হাজার যাত্রী, তারা স্কুলে যেতে পারছে না, বি.ডি.ও. অফিসে যেতে পারছে না, একটা সাংঘাতিক অবস্থা চলছে। আমি এই ব্যাপারে আপনার মারফত পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে খড়িবাড়ি থেকে বাদু'র মধ্যে দিয়ে কলকাতায় যে বাসটা আসে, সরকারি বাস এবং প্রাইভেট বাস, সেটা পুনরায় যাতে চালু হয়, তার ব্যবস্থা করুন। তা নাহলে ঐ অঞ্চলের হাজার হাজার কৃষক, যারা শহরের দিকে আসে তাদের কৃষিজাত দ্রব্য বিক্রি করবার জন্য, তারা অশেষ দুর্দশার সম্মুখীন হচ্ছে। এই অসুবিধা অবসানের জন্য আপনার মারফত মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়টির এখন অবতারণা করতে চাই সেটা সরকারের কাছে গুরুত্বপূর্ণ কিনা জানি না কিন্তু কলকাতা মহানগরীর মানুষের কাছে অত্যন্ত গুরুত্বপূর্ণ—বিষয়টি পার্ক সম্পর্কিত। স্যার, সম্প্রতি পৌরমন্ত্রী এবং তাঁর দপ্তর একটি সিদ্ধান্ত গ্রহণ করেছেন এবং তার পরিপ্রেক্ষিতে একটি দপ্তর খুলেছেন কলকাতা কর্পোরেশনের আন্ডারে মার্কেট প্রোজেক্ট কমপ্লেক্স, তার অফিসার ইত্যাদি আছে। অলরেডি তারা অ্যানাউন্স করেছেন কলকাতার গোটা দশেক পার্ক নিয়ে মার্কেট কমপ্লেক্স করা হবে। এটা স্যার, একটা অভূতপূর্ব ব্যাপার। স্যার, মাটি কাটার ব্যাপারে যে ধরনের একটা গভীর দুর্নীতি ছিল সেই ব্যাপার এর পেছনেও রয়েছে। সত্যনারায়ণ পার্কের মতন পার্ক যেখান দিয়ে দিনের বেলায় পর্যন্ত হাঁটা যায়না, যেখানে পার স্কোয়ার ফিটের এখন মার্কেট প্রাইস হচ্ছে ১৫শো টাকা সেখানে সেটা ওঁরই একজন পরিচিত মানুষকে — আমি নাম পর্যন্ত বলে দিতে পারি, ওঁর সাথে প্রভাতফেরি করেন, সেই ভদ্রলোককে সেটা একটা মার্কেট কমপ্লেক্স করার জন্য দিয়ে দেওয়া হয়েছে প্রায় ৪০ বছরের লিজ দিয়ে। ২৪ হাজার স্কোয়ার ফিট আন্ডারগ্রাউন্ডে তার জায়গা হবে। তার টার্মস অ্যান্ড কনডিশানস কি সেটা ভারতবর্ষের কোন মানুষ জানেন না। আমি প্রথমে দাবি রাখছি, সেই টার্মস অ্যান্ড কনডিশানস হাউসের সামনে রাখা হোক। স্যার, সবুজ কলকাতা শহর থেকে বিলুপ্ত হয়ে গিয়েছে, এই অবস্থায় পার্কে হাত দেবার মতন একটা ভীষণ কান্ড পৌরমন্ত্রী যেন না করেন। অনেক কীর্তি তিনি করেছেন, এই নতুন কীর্তি আর যেন তিনি না করেন এটাই আমি বলতে চাই। স্যার, এই পরিপ্রেক্ষিতে বলতে গিয়ে আমি শ্রী সরোজ মুখার্জি মহাশয়কে নিশ্চয় ধন্যবাদ দেব কারণ তিনিও আমাদের সঙ্গে এ বিষয়ে একমত পোষণ করে বলেছেন যে পার্কের, গাছের, সবুজের যেন সর্বনাশ না করা হয়। স্যার, শুধু সত্যনারায়ণ পার্কই নয়, মহম্মদ আলি পার্কও দিয়ে দেবার ব্যবস্থা করা হয়েছে। আমি এ সম্বন্ধে মন্ত্রী মহাশয়ের কাছে ক্যাটাগরিক্যালি উত্তর চাই এটাকে আমি কোন রাজনৈতিক ইস্যু করতে চাইনা কিন্তু যদি জবরদস্তি কায়দায়, আধ ফ্যাসিস্ট কায়দায় কতকগুলি ব্যক্তিকে কোটি কোটি টাকা মুনাফা করিয়ে দেবার জন্য একটা দুর্নীতির আখড়া খোলার চেষ্টা করা হয় তাহলে তা রোখবার ব্যবস্থা আমাদের গ্রহণ করতে হবে। এখানে মন্ত্রী মহাশয় আছেন, তাঁকে আমি বলব, এটা চুপ করে থাকার বিষয় নয়, পার্কে হাত দেওয়া হবেনা, গাছ কাটা হবেনা, সবুজ নষ্ট করা হবেনা — এই সুস্পষ্ট প্রতিশ্রুতি আপনি হাউসের কাছে দিন। এটা আমাদের আব্দার নয়, এটা আমাদের দাবি, এটা মানুষের দাবি, মানুষের সেই দাবি আমি স্যার, আপনার মাধ্যমে এই হাউসের কাছে রাখছি

স্যার, অলরেডি সত্যনারায়ণ পার্কের মাটি টেস্ট আরম্ভ হয়ে গিয়েছে, সেখানে নাকি পালিকা বাজারের মতন একটি মার্কেট কমপ্লেক্স হবে। আমি মন্ত্রী মহাশয়কে বলব, এই স্বপ্ন দেখার আগে একটি এক্সপার্ট কমিটি করে দিন। স্যার, আপনি জানেন, এখানে খেলার জায়গা পর্যন্ত নেই। স্যার, এটা আমার কনসটিটিউয়েন্সিতে পড়ে, তা ছাড়া মাননীয় সদস্য দেওকিনন্দন পোদ্দার এবং রাজেশ খৈতানের কনসটিটিউয়েন্সির বর্ডার এটা, আপনি তাঁদের ডেকে জিজ্ঞাসা করলেই জানতে পারবেন, সেখানে লোক দাঁড়াবার জায়গা পর্যন্ত নেই। সেখানে এতবড় কনস্ট্রাকশন কি করে সম্ভব? অথচ আমরা দেখছি একজন মার্কেট কমপ্লেক্সের অফিসার সেটাকে ৪০ বছরের জন্য লিজ দিয়ে দিলেন। আমি আবার বলছি, তার টার্মস অ্যান্ড কনডিশান হাউসে লে করা হোক। স্যার, পরিশেষে আমি বলব, আমি আশাকরি শুভবুদ্ধি জাগ্রত হবে, পার্কে হাত দেওয়া হবেনা, যদি না হয় তাহলে আমরা এর বিরুদ্ধে তীব্র সংগ্রামে যেতে বাধ্য হব।

**শ্রী প্রশান্তকুমার শূর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রী সুব্রত মুখার্জি মহাশয় যে কথা বললেন সে বিষয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, পশ্চিমবাংলাকে ওঁবা ধ্বংস করতে বসেছেন, কলকাতাকে ধ্বংসের শেষ সীমায় নিয়ে এসেছেন। যে সত্যনারায়ণ পার্কের কথা উনি বললেন সেখানে আমরা কি করতে চাই সেটা এবারে বলছি।

**শ্রী সুব্রত মুখার্জি :** শুধু সত্যনারায়ণ পার্ক নয়, আরও পার্ক আছে।

**শ্রী প্রশান্তকুমার শূর :** আমি সব কথাই বলব। এই সত্যনারায়ণ পার্ক আপনারা জানেন, মদ, গাঁজা, ভাং খাওয়ার আড্ডায় পরিণত হয়েছে। সেটা সমাজবিরোধীদের একটা আড্ডাখানায় পরিণত হয়েছে। সেখানে ভাগ ভাগ করে কোথাও ভিখারিদের, কোথাও সাধুদের, কোথাও সমাজবিরোধীদের জায়গা বিক্রি করা হয়েছে। বড়বাজার অঞ্চলের এই ধরনের একটি পার্ক তার নামটি পর্যন্ত মুছে গিয়েছে। সেই পার্কের আমরা উন্নতি সাধন করতে চাই।

(ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চ :- পার্কগুলি আপনার জমিদারি নয়) পার্ক কর্পোরেশনের, সেটা আপনাদেরও জমিদারি নয়।

(নয়েস)

**শ্রী সুব্রত মুখার্জি :** Why don't you maintain the parks? It is your responsibility to maintain the parks.

(গোলমাল)

[2-20—2-30 P.M.]

**শ্রী প্রশান্তকুমার শূর :** আমরা সত্যনারায়ণ পার্কে যা করতে চাচ্ছি সেটা হচ্ছে দিল্লির কনট সার্কাসের কাছে পালিকা বাজার যেভাবে হয়েছে সেইভাবে করতে চাচ্ছি। সেখানে নিচে বাজার এবং উপরে পার্ক হয়েছে। এই সত্যনারায়ণ পার্কেও নিচে বাড়ি হবে এবং উপরে পার্ক হবে। সেখানে গাছ লাগানো হবে এবং সাধারণ মানুষ সেগুলি ব্যবহার করতে পারবে। পার্কের সেই ধরনের উন্নতি সাধন করার চেষ্টা আমরা করছি। কলকাতা শহরে মেট্রো রেলের কাজ হচ্ছে তাতে আমাদের ১৩টি পার্ক ধ্বংস করেছে। আমি নামগুলি বলে দিচ্ছি -

কালিঘাট পার্ক, যতীন দাস পার্ক, দেশপ্রাণ শাসমল পার্ক, ডি.এন মিত্র পার্ক, সাউদার্ন পার্ক, মার্কাস স্কোয়ার, রাজা নরেন্দ্রকৃষ্ণ দেব পার্ক, গিরীশ পার্ক, যতীন্দ্র মোহন পার্ক, দেশবন্ধু পার্ক, নালন্দা পার্ক, শ্যাম স্কোয়ার, গৌরী মাতা উদ্যান। এই ধরনের যে ১৩টি পার্ক আছে যেটা মেট্রো রেল আমাদের কাছ থেকে নিয়েছিল। আজকে সেগুলি তারা শ্মশানে পরিণত করেছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমি দুটো জিনিস জানতে চাচ্ছি। আপনি এক্সপার্টদের মত নিন যে টেকনিক্যালি মার্কেট কমপ্লেক্স করা যায় কিনা এবং অ্যাসেম্বলী কমিটি করে পরীক্ষা করুন। তার সঙ্গে টার্মস অ্যান্ড কনডিশান্স কি হচ্ছে সেই ব্যাপারে আমাদের একটা নোট দিয়ে জানান।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** সুব্রতবাবু ভুলে যাচ্ছেন। তিনি যখন মন্ত্রী ছিলেন - আমি এইকথা বলতে চাচ্ছিলাম না — ঐ রীচি রোডে কর্পোরেশানের জমি তিনি একটা সংস্থাকে দেবার নামে কিভাবে আত্মসাৎ করার চেষ্টা করেছিলেন, সেকথা ভুলে গেছেন। সেই তথ্য আমাদের কাছে আছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনার যদি সাহস থাকে তাহলে হাউসে প্লেস করুন।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এখানে প্লেস করব। আপনারা জানেন যে মানিকতলায় যেখানে আমরা ১০ তলা বাড়ি করছি সেখানকার জমি কিভাবে আপনারা লিজ দিয়েছিলেন। আমরা হাইকোর্টে গিয়ে সেই লিজ বাতিল করে দিয়ে সেখানে বাড়ি করছি। আপনারা গড়িয়া হাট মার্কেটে দুটো ঘর নিয়েছেন আপনাদের সংস্থার নামে অতি অল্প পয়সায়। আপনি এইসব ভুলে গেছেন। এই তথ্য আমাদের এখানে হাজির করতে হয়। আমি বিশ্বামিত্র পত্রিকা থেকে একটু পড়ছি সেটা আপনারা একটু শুনুন। কলকাতা শহরের উন্নতি করতে গিয়ে কংগ্রেস পার্টি থেকে বিশেষ করে সুব্রত মুখার্জি কিভাবে প্রতি পদে পদে বাধা দিচ্ছেন তার একটা দৃষ্টান্ত আমি এখানে তুলে ধরছি। আমি হিন্দি ভাল জানিনা। আমি বিশ্বামিত্র খবরের কাগজ থেকে পড়ে দিচ্ছি — 'সত্যনারায়ণ পার্ককে শ্রী সুব্রত মুখার্জি'—

**মিঃ স্পিকার ঃ** মিঃ শূর, খবরের কাগজ থেকে পড়া যাবেনা।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ওখানে তাঁর অনুগামী ৫ শত লোক বোমা ফেলেছে, সেখানে গিয়ে সব ধ্বংস করেছে। অর্থাৎ সেখানে উন্নতি সাধন করা যাবেনা। আমি এইকথা বলতে চাই যে আমরা কলকাতা শহরের পার্কের উন্নতি সাধন করব। আপনাদের ক্ষমতা থাকে বাধা দেবেন, এই চ্যালেঞ্জ আমি গ্রহণ করলাম। আমরা কলকাতা শহরের সমস্ত পার্কের উন্নতি সাধন করব সেটা আপনারা দেখে নেবেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আমি পার্ক সংক্রান্ত, বিশেষ করে সত্যনারায়ণ পার্ক সংক্রান্ত দুটি প্রশ্ন মাননীয় পৌরমন্ত্রীর কাছে রেখেছিলাম, কিন্তু একটিরও উত্তর পাইনি। আমি আবার সেই প্রশ্ন দুটিই প্রথমে আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর কাছে রাখছি এবং আশা করছি উত্তর পাব। প্রথম প্রশ্ন হচ্ছে, উনি যে পার্ককে বাজার করার চেষ্টা করছেন, তা করা সম্ভব কি? সত্যনারায়ণ পার্কে যেভাবে 'পালিকা বাজারের' মতো বাজার করার চেষ্টা করছেন সেভাবে ওখানে তা করা কি সম্ভব? দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, কি টার্মস অ্যান্ড কনডিশনে উনি মার্কেট

কমপ্লেক্স-এর জন্য ওখানে ২৪,০০০ স্কোয়ার ফিট জমি দিয়েছেন? এবং সেটা হাউসের জানবার অধিকার আছে কিনা, যদি থাকে তাহলে উনি দয়া করে হাউসকে জানাবেন কি?

আমার পারসোনাল এক্সপ্লানেশন হচ্ছে, রিচি রোড এবং গড়িয়াহাটে দুটি ঘর একটি সংস্থার নামে নেওয়া হয়েছে, এইকথা মাননীয় পৌরমন্ত্রী বললেন এবং একথা বলতে গিয়ে আমার সম্পর্কে কতগুলি অসত্য কথা বললেন। তবে অসত্য কথা উনি সব সময়েই বলেন। তা সত্ত্বেও আমি ঘটনাটি সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। স্বর্গত উত্তম কুমার একটা সংস্থা গঠন করেছিলেন, সে সংস্থার সঙ্গে হেমন্ত বাবু থেকে আরম্ভ করে অনেক মানুষই যুক্ত ছিলেন। তাঁদের মধ্যে অনেকেই এখনো বেঁচে আছেন, আমি তাঁদের নামগুলিও এখানে বলে দিতে পারি। তাঁরা শিল্পীদের জন্য এবং সংস্কৃতি জীবনের জন্য একটা সংস্থা তৈরি করবার চেষ্টা করেছিলেন, আমি সেটাকে পেট্রোনাইজ করেছিলাম। পরে সি.পি.এম. এসে কেড়ে নেয় পৌরমন্ত্রীর যদি স্পর্ধা থাকে তাহলে তিনি যা বললেন তা হাউসের সামনে প্রমাণ করুন। সি.পি.এম-এর লোকেরা সব সময়েই অসত্য কথা বলে, এটা আমরা জানি। তবুও তিনি যদি প্রমাণ না করতে পারেন তাহলে তাঁকে স্যার, ক্ষমতা চাইতে হবে, এই দাবি আমি আপনার কাছে রাখছি।

স্যার, পার্কের ব্যাপারে সমস্ত ফাইল এখানে উপস্থিত করে উনি টার্মস অ্যান্ড কনডিসন হাউসকে জানান, এটাও আমি দাবি করছি।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি সমস্ত কিছু হাউসে প্লেস করব।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** There will be no debate on it, now Shri Bera.

**শ্রী পুলিন বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, ১৯৭৮ সালে এবং ১৯৮৪ সালে পরপর দু'বার বিধ্বংসী বন্যায় 'ময়না' প্রচন্ড ক্ষতিগ্রস্ত। সেইজন্য আমি ময়নার বন্যা নিয়ন্ত্রণ এবং জল নিকাশি ব্যবস্থা সম্পর্কে কয়েকটি বিষয়ের প্রতি সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। '৭৮ এবং '৮৪ ছাড়াও আরও বার কয়েক ময়না ক্ষতিগ্রস্ত হয়েছে। তাই আমি সেচমন্ত্রীর কাছে আবেদন করছি যে, ময়নার প্রতি সর্বাধিক গুরুত্ব আরোপ করে ওখানে উপযুক্ত বন্যা নিয়ন্ত্রণ এবং জল নিকাশি ব্যবস্থা গ্রহণ করা হোক। ইতিমধ্যে রাজ্য সরকারের পক্ষ থেকে ময়নার জল নিকাশের জন্য যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে তা আগামী ডিসেম্বর মাসে বা সম্ভব হলে তার আগেই কার্যকর করার জন্য অবিলম্বে প্রশাসনিক নির্দেশ দেওয়া হোক।

স্যার, এই সমস্যা, আজকের সমস্যা নয়, ব্রিটিশ আমল থেকে এই সমস্যা চলে আসছে। স্বাধীনতার পরে জাতীয় সরকার প্রতিষ্ঠিত হয়েছে, কিন্তু তা সত্ত্বেও ব্রিটিশ আমলের সমস্যার আজ পর্যন্ত সমাধান হয়নি। আগামী নভেম্বর ডিসেম্বর মাসে মাঠ শুকিয়ে যাবে এবং সে সময়ে খাল কাটা সম্ভব হবে। সে কাজ করার জন্য অবিলম্বে প্রশাসনিক নির্দেশ দেওয়া প্রয়োজন।

স্যার, কংসাবতী এবং ডি.ভি.সি. ব্যারেজ করে যে আমাদের কি লাভ হয়েছে, তা আমরা বুঝতে পারছি না। এখনো বিস্তীর্ণ এলাকা বর্ষায় এবং অতি-বৃষ্টিতে ডুবছে এবং তার ওপরে আবার ব্যারেজ থেকে হাজার হাজার কিউসেক জল ছাড়া হচ্ছে। এর ফলে ঘাটাল পিংলা, ময়না প্রভৃতি এলাকা প্রতিবছর বন্যায় ডুবছে। সেইজন্য আমি মন্ত্রী মহাশয়ের কাছে প্রস্তাব করছি, হয় ঐ ব্যারেজগুলি বা প্রকল্পগুলি তুলে দিন, না হয় ডি.ভি.সি এবং কংসাবতী ব্যারেজের জলাধারের জল ধরে রাখার ক্ষমতা বৃদ্ধি করুন।

(এই সময়ে লাল আলো জ্বলে এবং মিঃ স্পিকার
শ্রী বেরাকে তাঁর আসন গ্রহণ করতে নির্দেশ দেন।)

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[2-30—2-40 P.M.]

আজকে বিধানসভা শুরু হতেই মাননীয় সদস্য শ্রদ্ধেয় বীরেন-দা বললেন যে, গোটা পশ্চিমবাংলায় আইন শৃঙ্খলার অবস্থা অত্যন্ত খারাপ। আমি বীরেন-দার সুরে সুর মিলিয়ে সেই একই কথা বলছি। এবং এই প্রসঙ্গে বাঁকুড়া এবং পুরুলিয়া জেলার আইন শৃঙ্খলা পরিস্থিতির প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া পুরুলিয়া সমেত সমগ্র পশ্চিমবাংলার আইন শৃঙ্খলা পরিস্থিতির ক্রমাগত অবনতি হচ্ছে। এর মূল কারণই হচ্ছে পুলিশের বিদ্রোহ দেখা দিয়েছে। পুলিশ সেখানে ইউনিয়ন করেছে এবং তাদের নিজেদের মধ্যে লড়াই শুরু করেছে, তাতে সেখানে ভীষণ অবস্থার সৃষ্টি হয়েছে। আজকে দেখুন ডি.আই.জি.ও রেহাই পাচ্ছেন না। সেখানে ডি.আই.জি. কে মারা হয়েছে এবং এস.পি.কেও প্রহার করা হয়েছে। বিভিন্ন জায়গায় পুলিশের মধ্যে সংগঠনের নাম করে যে অরাজকতার সৃষ্টি হয়েছে তাতে গ্রাম বাংলা এবং শহরাঞ্চলে উভয় জায়গারই কোন মানুষ পুলিশের কাছ থেকে কোনরকম সহযোগিতা পাচ্ছেন না। আইন শৃঙ্খলা বলে কিছু নেই এবং তা বিঘ্নিত হচ্ছে। চুরি, ডাকাতি এবং রাহাজানি বেড়েই চলেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পুলিশের মধ্যে যে লড়াই শুরু হয়েছে সেটা বন্ধ করা দরকার। ইউনিয়নের নামে দলবাজি চলছে। পুরুলিয়ায় ডি.আই.জি. প্রহৃত হয়েছেন এবং বাঁকুড়াতে পুলিশ লাইনে তাঁদের নিজেদের মধ্যে লড়াই শুরু হয়েছে। এই অবস্থা যদি ক্রমাগত চলতে থাকে তাহলে সাধারণ মানুষ পুলিশের সহযোগিতা কোন কাজেই পাবেন না। এজন্য আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নিউ কানোরিয়া জুট মিল ফুলেশ্বর, গত ২রা জুলাই থেকে বে-আইনিভাবে হঠাৎ লকআউট করে দিয়েছে। ইদলফেতরের দিনে কোনরকম এজিটেশান বা কর্মচারীদের ডেপুটেশন না থাকা সত্ত্বেও মিলটি লক আউট করে দেওয়া হয়। বকেয়া টাকা পয়সা এবং পূজায় বোনাস দেবার কোন ব্যবস্থা হচ্ছে না, বাড়ি ভাড়ার টাকাও দিচ্ছে না। আমি লেবার দপ্তরে এ খবরটি জানিয়েছি, আজ সেপ্টেম্বর মাস শেষ হতে চলল, অথচ গত ২রা জুলাই থেকে ওটা বন্ধ হয়ে রয়েছে। সামনে পূজা, কাজেই এই ব্যাপারে একটা সুরাহা

করবার জন্য আমি শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং ত্রিপাক্ষিক বৈঠক করে মিলটি যাতে তাড়াতাড়ি খোলা হয় তারজন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী দেওকীনন্দন পোদ্দার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পৌরমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র জোড়াসাঁকো, সেখানে রাস্তা এবং ড্রেনের অবস্থা অত্যন্ত খারাপ হয়ে গেছে। মানুষের সেখানে বাস করা অসম্ভব হয়ে পড়েছে। কর্পোরেশন অথরিটিকে বার বার বলা সত্ত্বেও কর্পোরেশন অথরিটি কোন কাজ করছেন না। মহাত্মা গান্ধী রোড, রবীন্দ্র সরণী, মদন মোহন দত্ত স্ট্রিট এবং রামলোচন সরকার লেন এইসব রাস্তায় মানুষতো দূরের কথা পশুও চলতে পারেনা। ড্রেনের জল ছাপিয়ে মানুষের বাড়ির উঠানে ঢুকে যায়। ওখানে বাস করা অসম্ভব হয়ে পড়েছে। আমি পৌরমন্ত্রী মহাশয়কে অনুরোধ জানিয়ে বলছি যে তিনি একবার ওখানে নিজে ভ্রমণ করে আসুন, আমাকে যদি সঙ্গে থাকতে বলেন তো থাকব, তিনি নিজে মানুষের দুঃখ দুর্দশাটা দেখুন বা মানুষে যাতে ওখানে সুস্থভাবে থাকতে পারে তার একটা ব্যবস্থা করুন। এটা সরকারের ন্যূনতম কর্তব্য। তারপর বড়বাজারের মধ্যে ঐ যে একটা মাত্র পার্ক, সত্যনারায়ণ পার্ক এটাকেও তিনি উদ্যোগপতির কাছে বন্দোবস্ত দিচ্ছেন। ওদের হাতে গেলে ওখানে কোন মানুষের সামাজিক, রাজনৈতিক যে কোন দলেরই হোক - অনুষ্ঠান করার কোন জায়গা থাকবে না।

**ডাঃ ওমর আলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি বোধহয় জানেন না যে, বন সৃজন কাজে নো ওয়ার্ক, নো পে, এতে যে সমস্ত কর্মচারী কাজ করছেন তারমধ্যে এক দল চারা তৈরি করেন এবং বৃক্ষ রোপন করেন। আর একটি দল, যারা প্রকৃত চারা পাহারা দেবার ব্যবস্থা করছেন, তাদের ওয়াচার বলা হচ্ছে। এরা দৈনিক ৮ থেকে ১২ ঘন্টা কাজ করেন কিন্তু মজুরি পান মাত্র ৮.৫৮ টাকা। অন্যকোন সুযোগ-সুবিধা এঁরা পাচ্ছেন না। যাদের কাজের ইচ্ছা আছে, কাজ থাকলেও মাসে তাদের ১৪ দিনের বেশি কাজ দেওয়া হয়না। ফলে যারা বছরের পর বছর ধরে কাজ করে আসছেন তারাও নিরক্ষিত কর্মী হবার সুযোগ পাচ্ছেন না। ১৯৮১ সালে যেখানে এদের রেট ধার্য করা হয়েছিল ৮.৫৮ টাকা, আজ ১৯৮৪ সালে এসেও তাদের সেই রেটই দেওয়া হচ্ছে। এর কোনো রকম সংশোধন করা হচ্ছেনা বা নিম্নতম মজুরি আইনও এ-ক্ষেত্রে চালু করা হচ্ছে না। সেজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে অনুরোধ করব, এদের মধ্যে যারা কাজ করতে চান তাঁদের মাসে ৩০ দিনেরই কাজের সুযোগ দেওয়া হোক, যারা ১ বছরের বেশি কাজ করছেন তাদের নিয়মিত কর্মী হিসাবে স্বীকৃতি দেওয়া হোক এবং নিম্নতম মজুরি আইন অনুযায়ী রেট ধার্য করা হোক।

**Shri Rajesh Khaitan :** Mr. Speaker, Sir, I wish to draw the attention of the Hon'ble Chief Minister to a matter which is very important. Sir, in my constituency Burrabazar border and Jorabagan Assembly constituency border there is a Hanuman Mandir. There were High Court orders of 28th February and 2nd March that the temple should remain open and the devotees should be allowed to worship and

perform pujas. But all on a sudden on the 30th August in the night O.C. of the North Port Police has closed the Mandir. This is in violation of the Article 25 and 26 of the Constitution. I have moved the High Court and had obtained an order. O.C. and D.C., Port police have not shown any regard to the member of the House. Sir, you are the custodian of the House. I have addressed a letter to the Hon'ble Chief Minister on this issue— Sir, tension is growing. So, if the Mandir is not opened in spite of the High Court order I am apprehensive that law and order situation will go out of control. Violence is bound to occur in that area. I hope the Hon'ble Chief Minister would be kind enough to intervene in the matter because there is a Court order. There is no reason why the temple should be closed. God is in danger and everything is in danger. Shops seem to be closed and even the Assembly gate is also closed. I would humbly request you to take up the question for the Constitutional right - right of the worshippers. The second point is that a member of this Assembly should not be humiliated by the police. I think as per the High Court order the mandir should be reopened. Another point is about Satyanarayan park matter. I wish to tell Mr. Sur that it is not an individual matter of Shri Subrata Mukherjee or Shri Deokinandan Poddar or mine. It should not be made an ego clash matter. People are against it. Civic conditions in Burrabazar area is deplorable. No water. No electricity. No good roads. Let the Hon'ble Minister accompany us - he himself will be satisfied that Satayanarayan Park should not be touched. If forcibly Satyanarayan Park is touched there will serious violence of law and order situation then we should not be blamed. Thank you.

[2-40—2-50 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদ জেলায় দুই দফায় যে বন্যা হয়েছে আমি সেই সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় কমপক্ষে দেড় লক্ষ মানুষ বন্যায় বিপর্যস্ত হয়েছে। দ্বিতীয় দফায় যে বন্যা হয়েছে ময়ুরাক্ষীর জল ছাড়ায় এবং অতি বর্ষণের জন্য, তারফলে কান্দির হিজল এলাকার ২০ হাজার মানুষ গৃহহীন হয়েছেন এবং কান্দি থেকে ভরতপুর রাস্তা দীর্ঘদিন বন্ধ আছে। কিন্তু আশ্চর্যের বিষয় যেটা, দুর্ভাগ্যের বিষয় যেটা সেটা হল এই গোটা এলাকার যিনি প্রশাসক তিনি কোন খবর রাখেন না। মুর্শিদাবাদ জেলার অন্যান্য যেসব এলাকায় বন্যা হয়েছে সেখানে জিনিসপত্র যাচ্ছে। কিন্তু এখানকার মানুষ বিপর্যস্ত, কিন্তু কোন রিলিফ যায়নি, কোন মেডিক্যাল টিম যায়নি। গরুর কোন খাবার যায়নি। এইসব খবর জেলা প্রশাসন জানেনা। আমি ২-৩ দিন আগে জেলায় ছিলাম। তখন দেখেছি জনসাধারণ অত্যন্ত বিপর্যস্ত হয়ে গ্রাম ছেড়ে রেল লাইনে গিয়ে বাস করছে। অথচ প্রশাসন এই ব্যাপারে খবর রাখেনা, কোন দৃষ্টি রাখেনি। আমি কলকাতা আসার পর মহাকরণে ত্রাণমন্ত্রীর সঙ্গে দেখা করি। তারপর তাঁরা সংবাদ পেয়েছেন। এইরকম

যদি প্রশাসন হয়, প্রশাসনের গতি যদি এইরকম মন্থর হয়, এতো দেরিতে যদি সংবাদ পায় তাহলে স্বাভাবিকভাবে সেই প্রশাসনকে কি বলা যাবে! কান্দিতে অনেকবার বন্যা হয়েছে কিন্তু এইভাবে প্রশাসন নিষ্ক্রয় হয়ে বসে থাকতে কোনদিন দেখা যায়নি। সেইজন্য আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি অবিলম্বে যেন সেখানে মেডিক্যাল টিম পাঠানো হয় এবং রিলিফ পাঠানো হয়।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা পুলিশমন্ত্রী জ্যোতিবাবু মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এই মাসের ১৪ তারিখে পশ্চিমদিনাজপুর জেলার সদর অফিসে এবং ডি.এম-এর অফিস যুব কংগ্রেসের পক্ষ থেকে আইন অমান্য, বিক্ষোভ এবং অবস্থান করা হয়। এই অবস্থান এবং বিক্ষোভ রূপায়িত হয়ে যাবার পর কংগ্রেস কর্মীরা বাড়ি ফিরছিল। এই সময় গঙ্গারামপুরের সমস্ত কংগ্রেস কর্মী যে যার নিজের বাড়ি চলে যায়। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন একমাত্র একজন যুব কংগ্রেসের কর্মী বাড়ি ফিরতে পারেনি। সি.পি.এম-এর গুন্ডা বাহিনী, ঠ্যাংয়াড়ে বাহিনী সেই যুব কংগ্রেসের কর্মীকে আক্রমণ করে এবং তাকে মারাত্মকভাবে প্রহার করে। সে এখন পি.জি. হাসপাতালে মরণাপন্ন অবস্থায় মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছে। এর প্রতিকারের জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বাঁকুড়া জেলার কয়েকটি থানার কিছু কিছু পুলিশ অফিসার বড় বড় জোতদার, জমিদার এবং কায়েমীস্বার্থের সঙ্গে সংশ্লিষ্ট হয়ে বিভিন্ন এলাকায় সন্ত্রাস সৃষ্টি এবং গোলমাল সৃষ্টি করছে। এখানকার সমস্ত বর্গাদার এবং গরিব জনসাধারণের স্বার্থ বিরোধী কাজ করছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কয়েকদিন আগে ওঁদা থানার ও.সি কে আমি একটা অভিযোগ করি। সেখানে যখন গরিব লোকেরা কায়েমীস্বার্থের বিরুদ্ধে লড়াই করে তখন তাদের উপর গুলি চালানো হয়। এইভাবে সাধারণ মানুষকে বিপর্যস্ত করা হচ্ছে। এই পরিপ্রেক্ষিতে জেলা শাসক, এস.পি এবং ও.সি-কে বলি। তাঁরা এই ব্যাপারটা যেভাবে অনুসন্ধান করেছেন সেটা অত্যন্ত দুঃখজনক। সেখানকার সাধারণ মানুষ বিপন্ন বোধ করছে। সুতরাং শুধু এখানেই নয়, বিষ্ণুপুর থানার ও.সি. সব সময়েই অপ্রকৃতিস্থ অবস্থায় থাকেন। তিনি জল পান করেন না, অন্যসব পানীয় খান এবং অপ্রকৃতিস্থ অবস্থায় থানার কাজ করেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সমস্ত অফিসারদের বিরুদ্ধে অবিলম্বে যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Abdur Rauf Ansari :** Mr. Deputy Speaker, Sir, I want to draw the attention of the Chief Minister through you regarding an incident happened at Anandapalli Road. Congress office was attacked by some goondas supported by C.P.M. workers on the 28th August, at Anandapalli Road. Bombs were hurled on them. Crackers were used. Photo of National leader was humiliated. On the evening of August 29, a protest meeting was held. While I was addressing the meeting bomb

was thrown after few minutes. As a result some workers were injured. Police were also injured. I was narrowly escaped and took shelter in Entally Thana. Three persons were killed. I want a judicial enquiry on this matter. The entire area was disturbed by the local C.P.M. goondas. Goondas were being supported by the local C.P.M. M.L.A. I apprehend that at any moment they may kill me. So I request the Hon'ble Chief Minister to take action in this respect.

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** স্যার, আমার একটা পারসোন্যাল এক্সপ্লানেশান আছে। মাননীয় রউফ আনসারী সাহেব যে কথা একটু আগে বললেন, তা সম্পূর্ণ অসত্য। উনি ২৯ তারিখে যে ঘটনা ঘটেছিল, তা বলেন নি, ঠিক উল্টোটা এখানে বললেন। উনি ২৮ তারিখের ঘটনার কথা বলেছেন। ২৮ তারিখে কংগ্রেস (আই) দলের কিছু মস্তান একটা সাইকেল ছিনতাই করে। স্থানীয় জনসাধারণ যখন সেই ছিনতাইকারীদের কাছ থেকে সাইকেলটি কেড়ে নেওয়ার চেষ্টা করে - সেখানে পাড়ার কয়েকশত লোক ছিনতাইকারীদের তাড়া করে নিয়ে যায় - তখন নানাভাবে হাঙ্গামার সৃষ্টি ঐ মস্তানরা করেছিল।

**শ্রী আব্দুর রউফ আনসারী ঃ** I want to judicial enquiry on this matter

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** পাড়ার লোকেরা তাড়া করে সেই সাইকেলটি ছিনতাইকারীদের কাছ থেকে কেড়ে নেয়। পাল্টা ব্যবস্থা হিসাবে পরের দিন ওঁরা ওখানে স্ট্রাইক করেন। মাননীয় সদস্য পরে ওখানে গিয়ে বোমাবাজি করেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী কাশ্মীরের গণতন্ত্রের জন্য চিন্তিত। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী উগ্রপন্থী খালিস্থানীদের জন্য চিন্তিত এবং যেখানে অগ্রগতির জন্য কাজ হচ্ছে, সেখানে গণতন্ত্র ফিরিয়ে আনার জন্য চিন্তিত। ঠিক সেই সময়ে পশ্চিমবাংলার গণতন্ত্র বিপন্ন, মায়ের সামনে মেয়েকে ধর্ষণ করে নদীতে ফেলে দেওয়া হচ্ছে। বিধবা মা হাইকোর্ট থেকে বে-আইনি বর্গা রেকর্ডের বিরুদ্ধে ইনজাংশন পেয়েছেন - এই হচ্ছে তাঁর অপরাধ। ১৩ জন কমরেড, যারমধ্যে লোক্যাল সেক্রেটারিও ছিলেন - এঁরা সবাই মায়ের সামনে মেয়েকে ধর্ষণ করল। আজকে দেখছি, এখানে গণতন্ত্র বিপন্ন। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ, তিনি পাঞ্জাব এবং কাশ্মীরে গণতন্ত্র বিপন্ন, চিন্তা করার আগে আমাদের প্রতিশ্রুতি দিন বা বলুন, এখানে গণতন্ত্র কবে ফিরে আসবে? তিনি হাউসের কাছে প্রতিশ্রুতি দিন - এখানে যে জঙ্গলের রাজত্ব চলছে - কবে গণতন্ত্র এখানে ফিরে আসবে?

[2-50—3-00 P.M.]

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, একটু আগে জয়ন্তবাবু এখানে যে বিষয়ে এখানে দৃষ্টি আকর্ষণ করেছিলেন আমিও মুর্শিদাবাদ জেলার কাঁদি মহকুমার সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করে বলছি যে সেখানে প্রচন্ড বন্যা গত চার মাস ধরে চলছে, ব্যাপক এলাকা ক্ষতিগ্রস্ত হয়েছে এবং চাষবাসের কোন সম্ভাবনা নেই। চারমাস ধরে বন্যা পীড়িত এলাকার মানুষেরা না খেতে পেয়ে মরণের দিকে এগিয়ে চলেছে। কাঁদিতে প্রায় ৩৫ হাজার একর জমি ক্ষতিগ্রস্ত হয়েছে, ৫৩ টি গ্রাম ক্ষতিগ্রস্ত হয়েছে এবং প্রায় ৪০ হাজার মানুষ বন্যা কবলিত হয়েছে। গত চারমাসে সেখানে কি ত্রাণ ব্যবস্থা পৌঁছেছে তার হিসাব দিলে লজ্জা লাগবে।

৩০ কুইন্টাল গম গেছে, শুনছি ৬০ কুইন্টাল গম পাওয়া যাবে, চিঁড়ে ৫ কুইন্টাল, গুড় ১ কুইন্টাল গেছে এবং যেখানে সাড়ে তিন হাজার বাড়ি পড়ে গেছে সেখানে মাত্র ৫০টি টারপোলিন গেছে। সেখানে কোন ক্যাটেল ফিড যাচ্ছেনা, ৫ জন সাপের কামড়ে মারা গেছে। সেখানে কোন ডাক্তারের ব্যবস্থা নেই। এইরকম গুরুত্বপূর্ণ অবস্থার কথা বিবেচনা করে ত্রাণমন্ত্রী যিনি এখানে উপস্থিত আছেন তিনি এর একটা বিহিত ব্যবস্থার কথা যদি আমাদের জানান তাহলে ভালো হয়।

**শ্রী শচীন হাজরা ঃ** ডেপুটি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী ও মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি গত মে মাস থেকে অনবরত বৃষ্টিপাতের জন্য এবং ডি.ভি.সি থেকে পর্যায়ক্রমে জল ছাড়ার ফলে হুগলি জেলার খানাকুল থানার ২৪টি গ্রাম পঞ্চায়েত বন্যাবিধ্বস্ত হয়েছে এবং দেড় কোটি টাকার ফসল নষ্ট হয়েছে, হাজার হাজার মানুষের ঘরবাড়ি পড়ে গেছে, যোগাযোগ ব্যবস্থা বিচ্ছিন্ন হয়ে গেছে। এর মোকাবিলা করবার জন্য আমি চারটি দাবি এখানে রাখছি। ১ নম্বর হচ্ছে স্থায়ীভাবে বন্যা নিয়ন্ত্রণের জন্য নিম্ন দামোদর উপত্যকা পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল এবং যার সংশোধন করা হয়েছিল চার বছর আগে তাকে অবিলম্বে কার্যকর করতে হবে। মুন্ডেশ্বরী, রূপনারায়ণ, দ্বারকেশ্বর নদীগুলির যে বাঁধগুলি ভেঙে গেছে তা অবিলম্বে মেরামত করতে হবে। তিন নম্বর হচ্ছে যোগাযোগের যে সমস্ত রাস্তা ছিল তারমধ্যে মায়াপুর থেকে জগৎপুর আরামবাগ থেকে বন্দর এবং পুঁড়সুড়া থেকে দিগরুইঘাট এবং ওই পুঁড়সুড়া থেকে বালিপুর -ছত্রসার এই রাস্তাগুলো অকেজো হয়ে যাওয়ায় যেকোন সময় অ্যাকসিডেন্ট হতে পারে। মাঝে মাঝে এখানে বাসও বন্ধ হয়ে যায় সুতরাং অবিলম্বে এর মেরামতের ব্যবস্থা করতে হবে। চতুর্থত ক্ষেতমজুরদের কোনরকম কাজ নেই তাদের কাজের ব্যবস্থা করতে হবে এবং শতকরা ২০ শতাংশ রিলিফের ব্যবস্থা করতে হবে।

**শ্রী আবদুস সাত্তার ঃ** স্যার, জয়ন্তবাবু এবং অতীশবাবু বললেন ফারাক্কার পর থেকে ফারাক্কায় গেটগুলো ছেড়ে দেবার ফলে লালগোলা, সুতী, ভগবানগোলা, সামসেরগঞ্জ সম্পূর্ণ ভেসে গেছে। ভগবানগোলার টিকলিচর গ্রামের চার হাজার মানুষ গৃহহীন হয়ে বাঁধের উপর আশ্রয় নিয়েছে। তাদের ১ ছটাক খাবার দেওয়া হয়নি। D.M. কে Phone-এ জানান যে প্রবল বৃষ্টিপাতের মধ্যেও তাদের কেন তাঁবু দেওয়া হয়নি। এই দেশে সরকার আছে কিনা এটা আমাদের সন্দেহ দেখা দিয়েছে। আপনি খবর নিন, ডি.এম.কে ফোন করেছিলাম, তিনি বললেন আমার কাছে না এলে আমি কি করব, আমি বার বার লিখছি। এখানে মিঃ চৌধুরী এবং আরও অনেকে আছেন, আমি আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে আপনারা কিছু সাহায্য পাঠান যাতে লোকে না মারা যায় এবং তাঁবু পাঠান, কারণ, সমস্ত ঘরবাড়ি নদীতে চলে গেছে।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** আমি কতকগুলি টেলিগ্রাম পেয়েছি, রিলিফ সেক্রেটারিকে বলে সেখানে ব্যবস্থা করা হচ্ছে। কালকে আবার বলা হয়েছে যে ডি.এম.এর সাথে তাঁরা নিজেরা ট্রাঙ্ক কলে যোগাযোগ করে কি কি রিকোয়ারমেন্ট সেগুলি জানুন। আমরা ত্রিপলের ব্যবস্থা করেছি।

**শ্রী আবদুস সাত্তার ঃ** যেখানে ৪/৫ হাজার ত্রিপলের দরকার সেখানে মাত্র ৫০ খানা

ত্রিপল দিয়েছেন। এখানে সি পি এম, কংগ্রেসের প্রশ্ন নয়, এখানে সকলেই মরণাপন্ন। প্রত্যেক দিন মাথার উপর বৃষ্টি হচ্ছে, তারফলে লোকের দুর্দশার শেষ নেই। সেজন্য বলছি অবিলম্বে ত্রিপলের এবং ত্রাণের ব্যবস্থা করুন।

**শ্রী মহবুবুল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিমবঙ্গের অন্যান্য জায়গায় কি হয়েছে জানিনা কিন্তু মালদহ জেলায় যে পঞ্চায়েত গঠন হয়েছে সেখান দীর্ঘদিন ধরে গভর্নমেন্ট নমিনী পাস হয়ে যায়নি। উইকার সেকশন শিডিউল্ড ট্রাইবস, শিডিউল্ড কাস্ট হতে মহিলারা নির্বাচিত হয়েছে, তাদের আগে ভোটিং পাওয়ার ছিলনা, এখন ভোটিং পাওয়ার হওয়া সত্ত্বেও গভর্নমেন্ট নমিনীর অভাবে পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদে একটা অস্থিরতা দেখা দিয়েছে। আজকে যেখানে যাদের ২/১ জনের মেজরিটি আছে সেখানে মেম্বার উধাও হয়ে যাচ্ছে, মেম্বার কেনা-বেচা হচ্ছে। তারফলে আইন শৃঙ্খলা বিঘ্নিত হওয়ায় পুলিশ ফায়ারিং পর্যন্ত হয়েছে এবং তাতে নিরীহ মানুষ মারা গেছে। এক বছরের উপর হল পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদ গঠিত হয়েছে, কিন্তু কেন গভর্নমেন্ট নমিনী সরকারের তরফ থেকে পাস হয়ে যাচ্ছে না সেটা দেখা উচিত। আমি এই বিষয়ে পঞ্চায়েত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং যাতে অবিলম্বে গভর্নমেন্ট নমিনী পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদে চলে যায় তারজন্য ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিচার বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন আগে যুগান্তর পত্রিকায় যে আর্টিকেল বেরিয়েছে তাতে এই রাজ্যের বিচার করা সুবিচার প্রার্থী এই আর্টিকেলের সঙ্গে সম্পূর্ণ একমত হয়ে আমি দৃষ্টি আকর্ষণ করতে চাই যে মুখ্যমন্ত্রী আশ্বাস দেওয়া সত্ত্বেও যেখানে এই বিচারকরা রাস্তায় নেমে আন্দোলন করতে পারছেন না সেখানে তাঁরা সুবিচার পাচ্ছেন না। তাঁরা যে মাইনে বা ভাতা পান তা ব্যাঙ্কের অধঃস্তন কর্মচারীর চেয়ে কম। তাদের চেয়ে লেস কোয়ালিফায়েড ডব্লু বি সি এস অফিসার যাঁরা আছেন তাঁরা যে সুযোগ-সুবিধা পান তা তাঁরা পাচ্ছেন না। জেলা সেশন আজ যিনি তাঁর একটা বাড়ি নেই। আজকাল তাঁরা আবার পুলিশের শিকার হচ্ছেন। আজকে পুলিশের বিরুদ্ধে একজন জাজ হাজতের অর্ডার দিলে তাঁকে ঘেরাও হতে হয় এবং পুলিশকে হাজতে পোরা হয়না। হাওড়ায় একটা মার্ডার কেসে দু'জন অফিসার এসে যখন জামিন চাইলেন তখন সেই জামিন না মঞ্জুর করাতে জাজ সাহেব যে গাড়ি ব্যবহার করতেন সেই গাড়ি নিয়ে নেওয়া হল। এইভাবে জাজেদের মর্যাদা ক্ষুন্ন হচ্ছে। সরকারের একটা মাত্র ডিপার্টমেন্ট আছে যেখানে পয়সা ছাড়া কাজ করা যায়, পয়সা দিয়ে তাদের কেনা যায়না। এই সমস্ত মানুষের যদি এইভাবে মর্যাদাহানি হয় তাহলে আমরা কাদের কাছে বিচারের জন্য যাব? এই ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ গুরুত্বপূর্ণ এবং দুঃখজনক ঘটনার কথা উল্লেখ করে এই ব্যাপারে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় খরিবোনা কালুপুর গ্রামে বিগত ৯ মাস ধরে একটি নূতন দল গঠিত হয়েছে এবং তার নাম হচ্ছে এন এল সি সি, কংগ্রেস। তারা একাধিকবার

নিরীহ মানুষদের উপর অত্যাচার করেছে এবং কমপক্ষে ১৭টি বাড়ি ভেঙে চুরমার করে দিয়েছে। গত ২৩.৮.৮৪ তারিখে দেড়বছরের একটি ছেলেকে হত্যা করা হয়েছে এবং মোচলেউদ্দীন নামে একজন রিটায়ার্ড শিক্ষকের বাড়িঘর পুড়িয়ে দিয়েছে। সেখানে যে এস.এফ ফোর্স দেওয়া হয়েছে তারা ফায়ারও করেছিল। শুনছি সেখানে একজন প্রভাবশালী কংগ্রেসি নেতার চক্রান্তে এই ঘটনা ঘটছে। সেখানে যে সন্ত্রাসের রাজত্ব চলছে তাতে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ করছি অবিলম্বে সেখানকার দুর্বৃত্তদের অ্যারেস্ট করার ব্যবস্থা করুন। সেখানে গত ৪ তারিখে ১৩টি লুঠতরাজের ঘটনা ঘটেছে এবং ৫ তারিখেও লুঠতরাজ হয়েছে। আমরা দেখছি সেখানে কংগ্রেসিরা একটা চরম অবস্থার সৃষ্টি করেছে। আমি এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটা প্রস্তাব রাখছি, আমাদের তরফের সদস্যদের এবং কংগ্রেসের সদস্যদের দিয়ে সেখানকার নারকীয় ঘটনা সম্বন্ধে একটা তদন্ত করার ব্যবস্থা করা হোক।

**শ্রী মোসলেউদ্দীন আহমেদ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, পশ্চিম দিনাজপুর জেলার বংশীহারী থানার বেনাইল গ্রামে ভূমি নিয়ে যে অরাজকতা চলছে আমি আপনার মাধ্যমে তার প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৭৭ সাল থেকে ১৯৮২ সাল পর্যন্ত বংশীহারী থানার পঞ্চায়েত সমিতি সি পি এম-এর দখলে ছিল। ওখানে যে ৩০ বিঘা ভেস্টেড জমি ছিল সেটা ওই পঞ্চায়েত কংগ্রেস দখল করবার পর থেকে পাট্টাবিহীনভাবে কংগ্রেস এবং সি পি এম দখল করে আসছিল। কিন্তু তারপর দেখা গেল ১৯৮৩ সালের ২রা মে তারিখ ওই জমি কংগ্রেসকে বাদ দিয়ে সি পি এম-কে পাট্টা দেওয়া হল। এই জমি নিয়ে অনেক মামলা চলছে। কিন্তু গত ১২ তারিখে হঠাৎ সি পি এম দল সংঘবদ্ধ হয়ে ওই গ্রাম আক্রমণ করে এবং তারফলে লোকজন পালিয়ে যায়। বর্তমানে সেখানে এক চরম অবস্থা চলছে। কংগ্রেসের গ্রাম পঞ্চায়েতের সদস্য জয়নাল আবেদিনের বাড়ির পেছন দিক থেকে তারা আক্রমণ করে এবং তীর ছোঁড়ে। ওই সমস্ত তীরগুলো এখনও বাড়ির দেওয়ালে বিদ্ধ হয়ে আছে। এই ঘটনার পর থানার বড়বাবু, ডি.এম এবং এস এল আর ও ঘটনাস্থলে এসে উপস্থিত হন এবং তাদের বলা হয়, আপনারা গিয়ে দেখুন জয়নাল আবেদিনের বাড়ির পেছনে কি অবস্থা করেছে। দুঃখের সঙ্গে জানাচ্ছি তারা কোনো ব্যবস্থা করলেন না। তারা জয়নাল আবেদিনের ৬টি খাসি, বীজ জমি এবং ওই ভেস্ট জমির কিছু অংশ দখল করে এবং ৩৫ জনকে এই ঘটনার আসামি করে। আমি এই ব্যাপারে ভূমি রাজস্বমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, বীরভূম জেলার রামপুরহাট থানার যে সমস্ত জায়গা বন্যা এবং অতিবর্ষণের ফলে বিধ্বস্ত হয়েছে সেখানে মশা, মাছি হওয়ার ফলে আন্ত্রিক রোগ এবং কলেরার সৃষ্টি হয়েছে। আমি ওখানকার একটি গ্রামে গিয়ে দেখেছি রাধানাথ মন্ডল এবং অনিল মন্ডল নামে দুজন লোক রোগে আক্রান্ত হয়ে ২৪ ঘন্টার মধ্যে মারা গেছে। কাজেই স্বাস্থ্য দপ্তরের এই সমস্ত এলাকার দিকে দৃষ্টি দেওয়া দরকার। এছাড়া নারায়ণপুর এলাকায়ও দু-একজন আক্রান্ত হয়েছে, আদিবাসীরাও আক্রান্ত হয়েছে। বলা হচ্ছে এটা আন্ত্রিক রোগ। রোগাক্রান্ত হয়ে ২৪ ঘন্টার মধ্যেই যখন মানুষ মারা যাচ্ছে তখন এদিকে অবিলম্বে দৃষ্টি দেওয়া দরকার।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, অতিবৃষ্টি, বন্যা এবং পদ্মার ভাঙনের ফলে মুর্শিদাবাদ জেলার অধিকাংশ মানুষ আজ দুর্বিসহ জীবন যাপন করছে অথচ রিলিফের কোন ব্যবস্থা নেই। রঘুনাথপুর দুনম্বর ব্লক, জঙ্গীপুর, লালবাগ প্রভৃতি অঞ্চলের মানুষ বার বার এই ভাঙনের ফলে সর্বহারা হয়েছে অথচ একটি ত্রিপলও তাদের জন্য যায়নি। ৭০০টি পরিবার সর্বশান্ত হয়ে গেল অথচ সরকার কোনরকম সাহায্য করল না, রিলিফের ব্যবস্থা কিছু হলনা। রেসকিউ সেন্টারে মানুষ গিয়ে আশ্রয় নিয়েছে কিন্তু কোনরকম সাহায্য দেওয়া হয়নি। আমি অনুরোধ করছি সরকার অবিলম্বে এই ব্যাপারে দৃষ্টি দিন।

**শ্রী সুকুমার মন্ডল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলা পরিষদের ভূমি উন্নয়ন এবং ভূমি সংস্কার স্থায়ী সমিতির কর্মাধ্যক্ষ সি পি এম পার্টির নদীয়া জেলা কমিটির সম্পাদক মন্ডলীর সদস্য বিমল চৌধুরীকে গত ১৩.৯.৮৪ তারিখ সন্ধ্যা ৬টা ৪৫ মিনিটের সময় কংগ্রেসি গুন্ডারা বোমা, ছোরা এবং রিভলবার নিয়ে আক্রমণ করে এবং বর্তমানে তিনি গুরুতর আহত অবস্থায় নীলরতন সরকার হাসপাতালে রয়েছেন। তিনি বাঁচবেন কিনা সন্দেহ এবং মনে হচ্ছে তাঁর বাম হাতটি কেটে ফেলতে হবে। আমি দাবি করছি অবিলম্বে অপরাধীদের গ্রেফতার করে শাস্তি দেওয়া হোক।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং পুর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এবছর অতিবর্ষণের ফলে বিভিন্ন এলাকায় যেমন রাস্তাঘাটগুলির অবস্থা শোচনীয় হয়েছে ঠিক তেমনি আমার নির্বাচন কেন্দ্র গোঘাট অঞ্চলেও রাস্তাঘাটগুলি বিপর্যস্ত হয়েছে। আমি এই সমস্ত রাস্তাঘাটগুলি মেরামতের জন্য মুখ্যমন্ত্রী এবং পুর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[3-10—3-20 P.M.]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় স্পিকার হাশয়, আমি ইতিপূর্বে তিনবার এই বিধানসভায় মেনশন করেছি, খড়িবাড়ি থেকে কলকাতার গ্রে ষ্ট্রিট এক্সটেনশন পর্যন্ত ২১১ নং বাস আজকে ১৪ মাস বন্ধ হয়ে গেছে রাস্তা সংস্কারের অভাবে। আবার খড়িবাড়ি থেকে নুতন করে ৯৩ নং বাস শ্যামবাজার আসত, সেটাও বন্ধ হয়ে গেছে প্রায় একমাস যাবত। খড়িবাড়ির মানুষ শহরাঞ্চল থেকে সম্পূর্ণরূপে বিচ্ছিন্ন হয়ে পড়েছে। এই অবস্থা গত ১৪ মাস ধরে চলে আসছে। আমি পি.ডব্লিউ.ডি মিনিস্টারকে বলেছি ব্যক্তিগতভাবে, এই সভায় বলেছি - আমি আপনার কাছে নিবেদন করতে চাই, একটু উদ্যোগ নিয়ে রাস্তাটা সংস্কার করা হোক যাতে বাসটা অন্তত চলে। আমি মাননীয় পরিবহনমন্ত্রীর কাছে এই ব্যাপারে বিশেষ উদ্যোগ গ্রহণ করার জন্য অনুরোধ করব, যে এলাকার গরিব মানুষগুলো শহরের সভ্যজগৎ থেকে বিচ্ছিন্ন হয়ে রয়েছে, একটা গুরুত্বপূর্ণ পদক্ষেপ গ্রহণ করুন যাতে বাসগুলো চলে এবং রাস্তাগুলো সংস্কারের ব্যবস্থা যাতে করা হয় - খড়িবাড়ির মানুষগুলোর সঙ্গে শহরের যোগাযোগ থাকে, এটা অবিলম্বে করতে হবে।

**শ্রী গৌরচন্দ্র কুন্ডু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি ত্রাণমন্ত্রী এবং সেচমন্ত্রী মহাশয়ের বিশেষভাবে দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের নদীয়া জেলার গঙ্গা এবং চুর্নী নদীর জল প্রচন্ডভাবে বৃদ্ধি প্রাপ্ত হয়েছে, যার ফলে সেখানে ভয়াবহ বন্যা দেখা দিয়েছে এবং চাকদহ থানা, রাণাঘাট থানা, শান্তিপুর থানায় আজকে বন্যার জল ঢুকছে। ঐসব এলাকার

হাজার হাজার বিঘা জমির ধান এবং অন্যান্য ফসল নষ্ট হয়ে গেছে, বহু ঘরবাড়ি পড়ে গেছে এবং মানুষ একরকম অসহায় অবস্থায় দিন কাটাচ্ছে। আমাদের অবশ্য ত্রাণ সামগ্রী কিছু দেওয়া হয়েছে, সেখানে কিছু ত্রিপল পাঠানো হয়েছে। কিন্তু যা পাঠানো হয়েছে, সেটা প্রয়োজনের তুলনায় অত্যন্ত অপর্যাপ্ত। ওষুধ পত্র এর ব্যবস্থা অত্যন্ত অপর্যাপ্ত। মিউনিসিপ্যালিটি এলাকার ভিতরেও জল ঢুকে গেছে, শান্তিপুর মিউনিসিপ্যালিটি এলাকা, রাণাঘাট মিউনিসিপ্যালিটি এলাকার মধ্যে জল ঢুকে গেছে। যে পরিমাণ সরকারি সাহায্য পাঠানো প্রয়োজন, সেটা দ্রুততার সঙ্গে পাঠানোর জন্য মন্ত্রী মহাশয়কে বিশেষভাবে অনুরোধ জানাচ্ছি এবং সরকারকে এই বিষয়ে বিশেষভাবে অবহিত করবার জন্য আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি।

## Presentation of Report of the Select Committee on the West Bengal Panchayat (Amendment) Bill, 1984,

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to present the Report of the Select Committee on the West Bengal Panchayat (Amendment) Bill, 1984.

## LAYING OF ORDINANCES

### The West Bengal Local Bodies (Electoral Offences and Miscellaneous Provisions) (Amendment) Ordinance, 1984.

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to lay the West Bengal Local Bodies (Electoral Offences and Miscellaneous Provisions) (Amendment) Ordinance, 1984 (West Bengal Ordinance No. VI of 1984), under article 213 (2) (a) of the Constitution of India.

### The West Bengal Societies Registration (Amendment) Ordinance, 1984

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to lay the West Bengal Societies Registration (Amendment) Ordinance, 1984 (West Bengal Ordinance No. VII of 1984), under article 213 (2) (a) of the Constitution of India.

### The West Bengal Premises Tenancy (Amendment) Ordinance, 1984

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to lay the West Bengal Premises Tenancy (Amendment) Ordinance, 1984 (West Bengal Ordinance No. IX of 1984), under article 213 (2) (a) of the Constitution of India.

### The North Bengal University (Amendment) Ordinance, 1984

**Shri Patit Paban Pathak :** Sir, with your permission I beg to lay the North Bengal University (Amendment) Ordinance, 1984 (West Bengal Ordinance No. X of 1984), under article 213 (2) (a) of the Constitution of India.

## LAYING OF RULES

### The Howrah Municipal Corporation (Conduct of Election of Councillors) Rules, 1983

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to lay the Howrah Municipal Corporation (Conduct of Election of Councillors) Rules, 1983 and the amendments made thereto.

**শ্রী কাশীনাথ মিশ্র :** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, মাননীয় পৌরমন্ত্রী মহাশয় আজকে যে দি হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন (কনডাক্ট অব ইলেকশন অব কাউন্সিলারস) রুলস, ১৯৮৩, এখানে লে করলেন সেটি ক্যালকাটা গেজেটে ২৩শে আগস্ট, ১৯৮৩ সালে পাবলিশড হয়েছিল। স্যার, তারপর এই হাউসের বাজেট সেশান সহ দুটি সেশান হয়ে গিয়েছে এবং হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনের কাউনিসিলারদের নির্বাচনও শেষ হয়ে গিয়েছে কিন্তু এটা আগে প্লেস করা হয়নি। যেটা আগেই হাউসে প্লেস করা উচিত ছিল সেটা মাননীয় মন্ত্রী মহাশয় প্লেস করতে পারেন নি। আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে, এতদিন বাদে আজকে এটা হাউসে প্লেস করা গনতন্ত্র সম্মত এবং আইন সম্মত কিনা সেটা আপনি বিচার করুন।

**Shri Rajesh Khaitan :** Mr. Deputy Speaker, Sir, according to-day's business certain Ordinance have been laid--Ordinance No. VII and Ordinance No. IX have been laid But the West Bengal Ordinance No. VIII of 1984—the West Bengal Taxes on Entry of Goods into Local Areas Ordinance, 1984-which was published in Calcutta Gazette on 10th August, 1984 has not been laid before this House Under Article 213 of the Constitution--it is the Constitutional duty of this Government to lay this Ordinance on the table of the House. This Ordinance intends to impose Rs. 20 crores by way of taxes. Either this should be laid before the House or withdrawn or this should not be effective. A statement should be made in the House that by issuing a fresh Ordinance, this Ordinance would not be substituted. By not laying this Ordinance they have deprived our Constitutional right of debate on Ordinance No. VIII of 1984 which intends to impose tax by way of entry tax to the tune of Rs. 20 crores on the people of West Bengal. This is a Constitutional fraud. It is a colourable exercise of power of the Left Front Government. I strongly raise objection. This is my point of order.

Sir, before laying down such ordinance the Speaker should call upon the Minister concerned to make a statement on this issue. They will not promulgate such Ordinance but they can substitute the Ordinance which would lapse after the Assembly Session is over. It is the Constitutional duty and necessity that an Ordinance should be laid before the House when it is in Session. Regarding the Old Ordinance which is being elapsed, an assurance is to be given that Government will not

issue a fresh Ordinance. It is a very serious matter. The Opposition members have the Constitutional right—under Article 213 of the Constitution of India—to raise their objection and to debate on this issue because it is going to impose fresh taxation to the tune of Rs. 20 crores.

**Mr. Deputy Speaker :** I will discuss the matter with the Finance Minister and then I will give my ruling.

[3-20—4-00 P.M including adjournment]

**Dr. Zainal Abedin :** Sir, Article 213 (2) (a) of the Constitution runs as follows—"An Ordinance promulgated under this article shall have the same force and effect as an Act of the Legislature of the State assented to by the Governor, but every such Ordinance shall be laid before the Legislative Assembly of the State, or where there is a Legislative Council in the State, before both the Houses, and shall cease to operate at the expiration of six weeks from the reassembly of the Legislature, or if before the expiration of that period a resolution disapproving it is passed by the Legislative Assembly and agreed to by the Legislative Council, if any, upon the passing of the resolution or, as the case may be, on the resolution being agreed to by the Council". My submission is if the Ordinance is laid before the House, I have right under Article 213(2)(a) of the Constitution to make and submit a statutory resolution disapproving the Ordinance. I am denied to exercise my right.

**Mr. Deputy Speaker :** I will convey it to the Finance Minister.

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের দুই জন মাননীয় সদস্য যে কথা বলেছেন, আমি সেই ব্যাপারে একটু বলতে চাই। অর্ডিন্যান্সের ব্যাপারে সাংবিধানিক ব্যবস্থা যেটা সেটা অত্যন্ত পরিষ্কার। ব্যবস্থা সম্পর্কে মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন বলেছেন। এটা সরকারের অধিকার যে যখন বিধানসভার অধিবেশন চলছে না তখন কোন অর্ডিন্যান্স জারি করা হয় এবং সেই সময়ে অর্ডিন্যান্সটা আইনের সমান মূল্য পায়। তারপরে বিধানসভায় অধিবেশন বসলে নির্দিষ্ট সময়ের মধ্যে অর্ডিন্যান্সকে হাজির করতে হবে এবং হাজির করলে অনুমোদিত হবে, আইনে পরিণত হবে। আর হাজির না করলে সেটা বাতিল হবে। এটা সরকারের অধিকার যে অর্ডিন্যান্সটা বিধানসভায় পেশ করবেন কি করবেন না। যদি পেশ করেন তাহলে অনুমোদিত হবে, আর যদি না করেন তাহলে হবে না। আজকে অর্ডিন্যান্স ৬, ৭, ৯ পেশ করা হয়েছে। ৮ নম্বরটা কালকেও পেশ হতে পারে, নাও হতে পারে। এই ব্যাপারে সরকার কি করবেন সেটা সরকারের ব্যাপার। এই বিষয়ে যা হয়নি, হাইপথেটিক কোশ্চেনের উপরে কোন পয়েন্ট অব অর্ডার হয় না। সো দি পয়েন্ট ইজ সিম্পলি ইররেলিভেন্ট।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য কাশীনাথ মিশ্র মহাশয়

একটা কথা বলেছেন। এই বিষয়ে আমার একটা ক্লারিফিকেশান দেওয়া দরকার। রিসেন্টলি যখন গেজেট হয়, ক্যালকাটা গেজেটে, সেই গেজেট পাবার পরে এটা ঠিক যে আমাদের একটা সেশান হয়েছে। কিন্তু সেই সময়ে গেজেট আমাদের হাতে আসেনি। গেজেট পাবার পরে এটাই আমরা ফার্স্ট সেশান পেলাম এবং এটা পেশ করলাম।

**Mr. Deputy Speaker :** It was published in the Calcutta Gazette. So there is no point of order.

## LAYING OF REPORT

### Audit Report on the West Bengal Financial Corporation for the Year 1979-80.

**Shri Patit Paban Pathak :** Sir, with your permission, I beg to lay the Audit Report on the West Bengal Financial Corporation for the year 1979-80.

(At this stage the House was adjourned till 4 P.M.)

[4-00—4-10 P.M.] (after adjournment)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ্ ইনফরমেশন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী কংগ্রেসের সম্পর্কে চোর-জোচ্চার বলে যে কটুক্তিগুলি করেছেন সেগুলির জন্য অধ্যাপক মনোরঞ্জন হালদার আলিপুর সাব-ডিভিসনাল জুডিসিয়াল ম্যাজিস্ট্রেট কোর্টে একটা মামলা করেছেন। তাতে মাননীয় বিচারক অর্থমন্ত্রীকে সেকশন ৫০০ আই পি সি তে সমন করেছেন এবং পার্সোনালি হাজির হবার জন্য নির্দেশ দিয়েছেন। যেহেতু অর্থমন্ত্রী এই হাউসের সদস্য সেহেতু আমি বিষয়টি আপনার অবগতিতে আনলাম।

## LEGISLATION

### The West Bengal District (Change of Name of Deputy Commissioners) Bill, 1984.

**Shri Jyoti Basu :** Sir, I beg to introduce the West Bengal Districts (Change of Name of Deputy Commissioners) Bill, 1984.

(Secretary then read the title of the Bill)

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that the West Bengal Districts (Change of Name of Deputy Commissioners) Bill, 1984, be taken into consideration.

অধ্যক্ষ মহোদয়, বিলটির স্টেটমেন্ট অফ্ অবজেক্টস অ্যান্ড রিজনস' এ সমস্ত কিছু পরিষ্কার ভাবে দেওয়া আছে। অবশ্য এই ধরনের একটি বিল অনেক আগেই আসা উচিত ছিল। কারণ, যে কারণে বৃটিশ সরকার প্রথমে নন্-রেগুলেশন ডিস্ট্রিক্টস করেছিল, তারপরে শিডিউলড ডিস্ট্রিক্ট করেছিল সে কারণের আজকে আর কোনো অস্তিত্ব নেই। যে অবস্থায়

১৮৭৪ সালের শিডিউলড ডিস্ট্রিক্ট অ্যাক্ট হয়েছিল সে অবস্থার বহুদিন আগেই পরিবর্তন হয়ে গেছে। এখন বিভিন্ন জেলাগুলির মধ্যে কোনো পার্থক্য নেই। সেই জন্য অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি অন্যান্য সুপারিশের মধ্যে এ বিষয়েও একটা সুপারিশ করেছে যে, দার্জিলিং, জলপাইগুড়ি, কুচবিহার এবং পুরুলিয়া জেলার জেলা শাসককে ডেপুটি কমিশনার বলার পরিবর্তে অন্যান্য জেলার মতো ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট বলা হোক। এখন পর্যন্ত ঐ ক'টি জেলা শাসককে ডেপুটি কমিশনার বলা হয়। এই বিলেব মধ্যে দিয়ে ঐ সুপারিশটিই কার্যকর করা হচ্ছে। এখন থেকে ঐ সমস্ত জেলার ডেপুটি কমিশনারকে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট বলা হবে। কোনো দলিলে বা কোনো আইনে এর পরেও যদি ডেপুটি কমিশনার অ্যান্ড অ্যাডিশনাল ডেপুটি কমিশনার নামগুলি থাকে—এখন যা আছে—তাহলে সেগুলি ধরে নেওয়া হবে—construed as reference to Collector and Additional Collector.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী আজকে এই সভার সামনে যে বিলটি উপস্থিত করেছেন সে বিলটি আপাত দৃষ্টিতে অত্যন্ত সংক্ষিপ্ত এবং সময়োপযোগী হলেও, সে বিল সম্বন্ধে অনেকগুলি জিজ্ঞাসা এসে যায়। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে সরাসরি জিজ্ঞাসা করতে চাই যে, মাননীয় মুখ্যমন্ত্রী, আপনার নির্দেশে যে অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি ডঃ মিত্রের নেতৃত্বে গঠিত হয়েছিল সে কমিটি তার রিপোর্ট সাবমিট করেছে অ্যাজ আর্লি অ্যাজ জুন, ১৯৮৩—আমি একটা চিঠি পেয়েছিলাম—হি ওয়াজ কাইন্ড এনাফ—কমিটির সামনে উপস্থিত হয়ে আমার বক্তব্য রাখার জন্য—আমি তাঁকে আমার ধন্যবাদ জানিয়েছি।

আমার সরাসরি প্রশ্ন এই কমিটি as much as 91 recommendations করেছিল with regard to administrative reforms in the state. আমি মুখ্যমন্ত্রী মহাশয়কে আরো স্মরণ করিয়ে দিতে চাই এর আগে ১৯৬৬ সালে তদানীন্তন কেন্দ্রীয় সরকারের মন্ত্রী মোরারজী দেশাই মহাশয়ের নেতৃত্বে অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিশন হয়েছিল। পরবর্তীকালে তার চেয়ারম্যান ছিলেন কে. হনুমনতিয়া—তাঁরাও স্টেট অ্যাডমিনিস্ট্রেশন সম্বন্ধে কিছু সুপারিশ রেখেছিলেন। আপনি সেই রিপোর্ট নিশ্চয়ই দেখে থাকবেন। আপনি এমন কি প্রয়োজন বোধ করলেন যে সেন্ট্রাল কমিশন থাকা সত্ত্বেও তাঁদের স্পষ্ট সুপারিশ থাকা সত্ত্বেও এই রাজ্য প্রশাসনে আর একটা কমিশন নিয়োগের প্রয়োজন অনুভব করলেন? আমরা ধরে নিতে পারি it was in the intention of political rehabilitation of our Dr. Mitra for his inglorious defeat in 1982 election. তাই যদি হয় তাঁরা যে ব্যবস্থা নিয়েছিলেন তাতে কিছু সুপারিশ তাঁরা করেছেন যেটা আমি বলেছিলাম সামারি আকারে অ্যাজ মাচ অ্যাজ ইন পেজেস ৩৩, ৩৪, ৩৫ ৯১ রেকমেনডেশনস তাঁরা করেছিলেন তাঁদের প্রথম হাউসে এই বিষয় নিয়ে with regard to explanatory memorandum of action taken by the government আমরা এখন পাইনি, এটা দেওয়া উচিত ছিল। তাই তাঁদের বক্তব্য হচ্ছে ১, ২, ৩, ৪, ৫ এই ৫টি রেকমেনডেশন সম্বন্ধে সরকার এখনও নীরব। এইগুলি ইম্পলিমেনটেশন হল কি না আমরা জানতে পারছি না। আমি বারংবার অর্থমন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করেছি তাতে অর্থমন্ত্রী মহাশয় বলেছেন as much as 23 recommendations have been implemented.

আমি অন্য প্রসঙ্গে জিজ্ঞাসা করেছি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে, উনি বলেছেন রেকর্ড আছে। আপনাদের তো প্রপার প্রসিডিংস ডিসট্রিবিউশন হয় না আমি জিজ্ঞাসা করতে চাই, আপনি যে ৫টি উপরে ১, ২, ৩, ৪, ৫ এইগুলি। 1) Both the area and population of an administrative unit should be such as not to cause strain on the machinery of administration, 2) The optimum size of a district should be determined in terms of total population size of 15 to 20 lakhs. সরকারের কি বক্তব্য জানি না। ৩ হচ্ছে bifurcation of 24-Parganas may be expedited and a similar bifurcation of Midnapur and Burdwan may be considered. সরকারের কি বক্তব্য জানি না। ৪, এটাতে আমরা অ্যাফেকটেড, এজন্য বলছি আপনাদের decision 5 যে the seat of administration for West Dinajpur may be shifted from Balurghat to Raiganj এই প্রসঙ্গক্রমে কমল গুহ মহাশয় যখন প্রথম যুক্তফ্রন্ট সরকারের চিফহুইপ ছিলেন তখন তুলেছিলেন, আমরা আজ পর্যন্ত সরকারের সিদ্ধান্ত জানতে পারছি না যদিও সেকেন্ড পেজে রেকমেন্ডেশন করেছেন ডঃ মিত্র, কিন্তু আমরা সরকারের কোন বক্তব্য জানতে পারছি না। অন্য দিকে ৬ নম্বর যেটা আছে Principal Executive Officer of the districts of Darjeeling, Jalpaiguri, Cooch Behar and Purulia may be designated as District Magistrate instead of Deputy Commissioner বক্তব্যটা যদি সোজা এই হোত ডিসট্রিক্ট ম্যাজিস্ট্রেটের ভোল পাল্টে দিয়ে ডি. সি. আবার সেটা পাল্টে দিয়ে ডি. এম করা হোল তাহলে আমাদের বলার কিছু ছিল না কিন্তু মাননীয় অশোক মিত্র মহাশয় এর সঙ্গে পঞ্চায়েত রাজের একটা রেকমেনডেশন করেছেন। ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশন কিভাবে চলবে এবং ডিস্ট্রিক্ট প্রিন্সিপ্যাল একজিকিউটিভ অফিসারের ফাংশান কি হবে সে সম্বন্ধে দুটো মতের অবতারণা হয়েছিল। তৎকালীন তিনি তাঁর বক্তব্যে স্পষ্ট করে বলেছিলেন, আমরা কিন্তু এই বিলে ডিস্ট্রিক্ট প্রিন্সিপাল একজিকিউটিভ অফিসারের কি কাজ হবে, কি সমন্বয়ের অধিকার থাকবে, না তিনি আজকে রাইটার্সের নির্দেশে চলবেন, না একস্ট্রা কন্সটিটিউশনাল অথরিটি আলিমুদ্দিন স্ট্রিটের নির্দেশে চলবেন যেটা মুর্শিদাবাদের ডি. এমের ক্ষেত্রে আমরা দেখেছি আমি আজকে সে সম্বন্ধে স্পষ্ট করে মুখ্যমন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই? এই সম্বন্ধে পরিষ্কার করে বলুন দুটো মতের অবতারণা করেছেন এবং বলছেন আপৎকালীন ৫ বছরের জন্য যে অবস্থা চালু আছে অর্থাৎ ডি. এম., ডি. সি., ডি. এম হয়ে যাবেন এই আইনের বলে আজকে ডি. এম প্রিন্সিপাল একজিকিউটিভ অফিসার থাকবেন আবার তিনি প্ল্যানিং অ্যান্ড ডেভেলপমেন্ট-এ নেতৃত্ব দেবেন। আবার একটা মস্ত ল্যাকুনা এখানে আছে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই কমিটির চেয়ারম্যান হিসাবে রেকমেন্ড করেছিলেন যে জেলাপরিষদের বাজেট এবং প্ল্যানিং কমিটির সেটা থাকবে কিন্তু আমরা পঞ্চায়েতে দেখছি বাজেট প্ল্যানিং কমিটি বলে কিছু নেই। পঞ্চায়েত আইনে বাজেট অ্যান্ড প্ল্যানিং কমিটি বলে কিছু নেই, ফিনান্স অ্যান্ড এস্টাবলিস্টমেন্ট বলে একটা কমিটি আছে, এটা স্ট্যান্ডিং কমিটি, আবার অন্যদিকে Land Reforms and Planning and development committee আছে।

[4-10—4-20 P.M.]

দুটোর মধ্যে একটা অসঙ্গতি আছে। সেখানে তাঁর কর্তব্য কি দাঁড়াবে এটা বুঝতে

পারছি না। রিপোর্টের অবজেকটস্ অ্যান্ড রিজনসে যেকথা বলা হয়েছে, আমরা তার মধ্যেও অসঙ্গতি লক্ষ্য করছি। এই আইনের কনসিকোয়েনশিয়াল সংশোধনী বিষদ হওয়া প্রয়োজন ছিল। আজকে নেম অ্যান্ড নোমেনক্লেচারের কথা নয়, এর সঙ্গে কোরিলেশন অফ ফাংশানস লিডারশিপ ইন দি প্ল্যানিং, লিডারশিপ ইন দি ইমপ্লিমেনটেশন অ্যান্ড সাবসিকোয়েন্টলি ইনটেনসিভ ট্যুরিং-এর ব্যাপারগুলো রয়েছে। সেন্ট্রাল বিলে যে কথা বলা হয়েছিল পেজ ১৭০, সন ১৯৬৭ এবং রিফর্মস কমিশন রিপোর্টে যে কথা বলেছিলেন যে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের একটা অধিকার থাকা উচিত ইনটেনসিভ ট্যুরিং ইন দি ডিস্ট্রিক্ট ফর ইনস্পেকশন অ্যান্ড ইমপ্লিমেন্টেশন অফ ডিফারেন্ট প্রোজেক্টস টেকন আপ বাই ডিফারেন্ট অর্গানাইজেশনস অ্যান্ড টু গিভ লিডারশিপ— সে সম্বন্ধে আমরা কিন্তু সরকারের কোন বক্তব্য এতে পাচ্ছি না। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী একটি কথা বললেন যে এটা একটা সামান্য বিল, এ নিয়ে এত কথার অবতারণা কেন? প্রয়োজন হচ্ছে এইজন্য যে, আমরা প্রতি পদে দেখতে পাচ্ছি যে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের যেন হাত-পা বাঁধা। মাননীয় মুখ্যমন্ত্রী যখন বিদেশ সফরে গিয়েছিলেন, আমরা দেখলাম, তখন তাঁর ব-কলমে আর একজন ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, মুর্শিদাবাদকে ধমক দিচ্ছে। এটা রহিত হবে কিনা এই বিলে, আমরা সেটা দেখতে পাচ্ছি না। সেইজন্য স্পষ্টভাবে জিজ্ঞাসা করতে চাই—ঐ রেকমেন্ডেশনের যে সাবস্টেন্স, ঐ কমিটির রেকমেন্ডেশন যদি আপনি গ্রহণ করে থাকেন তাহলে সে সম্বন্ধে কেন সরকার একটা কমপ্রিহেনসিভ বিল আনলেন না? প্রিন্সিপাল ডিস্ট্রিক্ট একজিকিউটিভ অফিসার সম্বন্ধে যে একটা কমপ্রিহেনসিভ বিল আনবার কথা বলেছিলেন টু লিয়াঁজ অ্যান্ড আদার ফাংশানস—এটা কিন্তু আমরা দেখতে পাচ্ছি না। সেইজন্য আমরা মনে করছি, বোধ হয় বর্তমান অবস্থাই চলবে। ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটস উইল বি স্টুজেস অফ দি পলিটিক্যাল পার্টিজ ইন পাওয়ার। ইমপারশিয়ালিটি, নিউট্রালিটি থাকবে না। পলিটিক্যাল ইন্টারভেনশন ইন অ্যাডমিনিস্ট্রেশন-এর একটা মৌরসী ব্যবস্থা হচ্ছে বলেই আমরা মনে করি। আজকে এই ব্যবস্থার পরিবর্তন হওয়া দরকার।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এঁরা আরো কিছু কথা বলছেন। মাননীয় অশোক মিত্র মহাশয় বলেছেন—The one-line method of administration, with functionaries of each department operating as separate entities responsible only to the department concerned, is a luxury the State cannot simply afford even for routine, so-called non-developmental activities. It is our view that the formal co-ordination for the purpose at the level of the district administration should be effected through the office of the District Magistrate and under the general direction of the Standing Committee on Budget and Planning. আজকে টেকনোক্র্যাট এবং ব্যুরোক্র্যাটদের মধ্যে একটা স্থায়ী বিবাদ চলছে। রাজ্যস্তর থেকে ডিস্ট্রিক্ট পর্যন্ত দেখতে পাচ্ছি, কে বড় কে ছোট, কে সেক্রেটারি পদ নেবেন ইত্যাদি নিয়ে চলছে তাঁদের বিবাদ। আজকে এই প্রসঙ্গে একটি প্রশ্ন এসে যায়, সেখানে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটদের ফাংশান প্রিন্সিপাল একজিকিউটিভ অফিসার হিসাবে ব্যাখ্যা করা উচিত ছিল। কিন্তু আমরা **সেটা** দেখতে পাচ্ছি না এখানে। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সেটা ব্যাখ্যা করে নিশ্চয়ই আমাদের বলবেন। কারণ যে কথা আমি আগেই বলেছি যে এই বিবাদ থেকে গেছে বলে বিশেষ করে অ্যাডমিনিস্ট্রেশন উইকেন হচ্ছে, অ্যাডমিনিস্ট্রেশন

এগিয়ে যাচ্ছে না, আজকে অনেক প্রোজেক্ট ল্যাপস হয়ে যাচ্ছে। আজকে নানা অভিযোগ আপনারা কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে করে থাকেন। কিন্তু সেন্ট্রালের যেসব টাকা আসছে বিভিন্ন প্রোজেক্টে, বিভিন্ন স্কিমে ফর দি ওয়েলফেয়ার অফ দি ব্যাকওয়ার্ড অ্যান্ড রুর‍্যাল পপুলেশন। আজকে কিন্তু তার প্রপার ইউটিলাইজেশন হতে দেখছি না। আজকে এই অবস্থার পরিবর্তন হওয়া দরকার বলে মনে করি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে আইনের কথা উনি বলছেন সেটা ১৮৭৪ সালের আইন। সেই আইনে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট অ্যান্ড কালেকটরদের ক্রিমিনাল অ্যাফেয়ার্সে কিছু ফাংশান ছিল, ল অ্যান্ড অর্ডার মেনটেন করবার ক্ষেত্রেও কিছু ফাংশান ছিল এবং প্রোটোকল ডিউটিও তাঁদের কিছু কিছু ছিল। আমাদের এটা বর্ডার স্টেট বলে বেশ কিছু বর্ডার ডিস্ট্রিক্টস্ রয়ে গেছে। ঐ ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটরা ডিস্ট্রিক্টের বর্ডার ডিসপিউট সম্বন্ধে আজকে যখন ওপারের সঙ্গে কথাবার্তা বলবেন, সেখানে প্রোটোকল ফাংশান কি হবে সেকথা আমরা জানতে পারছি না। এবং ক্রিমিনাল ফাংশান সম্বন্ধে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটরা রেসপনসিবল, প্রিন্সিপালি ফর দি মেনটেনেন্স অফ ল অ্যান্ড অর্ডার ইন দি ডিস্ট্রিক্ট। আজকে এখানে ল অ্যান্ড অর্ডার নেই বলে বোধহয় মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় রহস্যজনকভাবে সাইলেন্ট রয়ে গেছেন এবং এইজন্যই এ-সম্বন্ধে তিনি কিছু বলেননি। এইজন্য আমরা চাইছি, একটা কমপ্রিহেনসিভ বিল এনে যাতে রেকমেনডেশনের অবজেকটস অ্যান্ড রিজনসে, যা অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস, কমিশনও চেয়েছেন, uniformity, liaison and co-ordination and other functions of the Principal Executive Officer should be clearly defined so that there should not be difficulty in excuting and implementing different schemes and implementing different plans of the district for the poor and rural population. সেটা গ্রহণ করুন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার থার্ড পয়েন্ট হচ্ছে, আজকে আমরা জানতে চাইছি সিনিয়ারিটির ব্যাপারটা। মাননীয় অশোক মিত্র মহাশয়কে বলেছিলাম যে ডিস্ট্রিকটে যাঁদের পাঠাবেন, সেন্ট্রাল কমিটির রেকমেন্ডেশনেও দেখেছি, মিনিমাম ১০ ইয়ার্স এক্সপিরিয়েন্স হলে তবেই যেন কাউকে ডিস্ট্রিকটের চার্জে পাঠান হয়। এই ব্যাপারে আমার বক্তব্য আমি স্পষ্ট ভাবেই রেখেছিলাম। ডিস্ট্রিকটে যাদের পাঠানো হয়—উনি এখানে বলেছেন—সাইজ অনুযায়ী ডিস্ট্রিক্ট অফিসার নিয়োগ করার কথা। আজকে এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী রহস্যজনক ভাবে নীরব। তিনি এই ব্যাপারে কোন কথা বলছেন না। বড় সাইজের ডিস্ট্রিক্ট ২৪-পরগনায় বিধানসভার ৭টি আসন আছে এবং অপেক্ষাকৃত ছোট ডিস্ট্রিক্ট কুচবিহারে ১টি বিধানসভার আসন আছে। এই ব্যাপারেও উনি নীরব। কোন র‍্যাংকের কটা সিনিয়র অফিসার আছে এটা আমরা জানতে চাই। আমরা আর একটা বিষয়ে জানতে চাই সেটা হলো, একটা সারকারিয়া কমিশন হয়েছে সেই সম্বন্ধে। রাজ্য সরকারের তরফ থেকে যে মেমোরান্ডাম দেওয়া হয়েছে তাতে বলা হয়েছে অল ইন্ডিয়া সারভিস অ্যাবলিস কর এবং সেখানে স্টেট সারভিস চালু কর। যদি আমরা ভুল না বুঝি, তাহলে এই কথা বলা হয়েছে। যদি এই কথা বলা হয়ে থাকে তাহলে ভারতবর্ষের ফেডারেশনের কথা বলি, জাতীয় সংহতির কথা বলি আবার অন্য দিকে স্টেট ক্যাডার নিয়ে স্টেট ম্যানেজ হয় তাহলে ন্যাশনাল ইনটিগ্রেশন রক্ষা হচ্ছে বলে মনে হয় না। এই বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কিছু আলোকপাত করবেন বলে আমি

আশা করছি। মাননীয় অর্থমন্ত্রীর নেতৃত্বে যে কমিশন গঠিত হয়েছিল সেই কমিশনে কিছু বক্তব্য আমরা স্পষ্ট ভাষায় জানিয়েছিলাম। ডিফারেন্ট গ্রুপের ডিফারেন্ট ডিস্ট্রিক্টসকে নিয়ে, কনটিগুয়াস ডিস্ট্রিক্টসকে নিয়ে তিনি কিছু কথা বলেছিলেন যে ডিভিসনাল কমিশনার কি ভাবে ফাংশানিং করবে monitoring the activities of different district Magistrates or personally inspecting the activities of different schemes and see the progress of different schemes or complex-এর একটা পাবলিক কমপ্লেন্টস, পাবলিক গ্রিভেন্স ডিস্ট্রিক্টে থাকা উচিত। এই কথা বক্তব্যের মধ্যে এখানে আছে। এটা ৯১ অফ দি রেকমেনডেশনে আছে। এই সম্বন্ধে কিন্তু আশ্চর্যজনক ভাবে নীরব। সরকারের তরফ থেকে কোন কথা আমরা পাচ্ছি না। আমরা আশা করেছিলাম মাননীয় মুখ্যমন্ত্রীর দীর্ঘ চীন সফরের পর, দীর্ঘ আমেরিকা ইউরোপ সফরের পর স্বল্পকালীন শারদ অধিবেশনে তাঁর কাছে এমন কিছু পাব প্রবলেম স্ট্রাইকেন ওয়েস্ট বেঙ্গলের জন্য যাতে মানুষ কিছু আশ্বাস পাবে। এখানে ১০টি জেলার মানুষ জলে ডুবে আছে, বিভিন্ন রোগ মহামারি আকারে দেখা দিয়েছে এবং রিলিফ পৌঁছায় না। অষ্টম অর্থ কমিশনের রিপোর্টের আলোচনার প্রসঙ্গে আমরা দেখেছি রাজ্যের অবস্থা নিয়ার ব্যাংকক্রাপ্টসি। এই অবস্থায় আমরা কিছু আলো পেতে পারি, এটা আশা করেছিলাম। কিন্তু আজকে শুধু নিয়ম রক্ষা করার জন্য একটা ছোট বিল আনা হয়েছে এবং সেই বিলে দেখা যায় সরকার কি বিষয়ে প্রায়রিটি দেন। আমরা বারান্তে বলেছি এই সরকার প্রায়রিটি নির্ধারণ করতে অক্ষম, এই সরকারের ডাইরেকশন অফ অ্যাকটিভিটিস নেই। আমরা কোন দিকে যাচ্ছি! আপনারা শুধু এখানে হৈ-হুল্লোড় করবেন আর বিজয় উল্লাসের কথা বলবেন? আমরা কোথায় আছি সেই কথা কি একবারও চিন্তা করেছেন? পশ্চিমবাংলার ৫-৬ কোটি মানুষ আজ কোথায় পৌঁচেছে এই কথা আমরা জানতে চেয়েছি। পশ্চিমবাংলার বন্যা বিধস্ত মানুষ কিভাবে রিলিফ পাবে সেটা আমরা জানতে চাই। আজকে এই জিনিস এই বিলের বাইরে নয়, এই প্রশ্ন আমি নিশ্চয়ই প্রসঙ্গক্রমে করতে পারি। ৯১ রেকমেনডেশন কেন ইগনোর হলো কিংবা ইগনোর হয় নি, সরকার কি অ্যাকশন টেকেন এবং এক্সপ্লানেশন টেকেন সেটা জিজ্ঞাস করবার অধিকার আমাদের নিশ্চয়ই আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলে এই বিলের প্রকৃত যে বর্ণনা, যে বয়ান সেই বয়ানের বিরোধিতা না করে এই বিলে ই. এম এবং ডি.সি-র যে পরিবর্তন চেয়েছেন তার বিরোধিতা না করে এর উদ্দেশ্য সম্বন্ধে সরকারের কাছে এবং অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটির যে আলাদা রেকমেনডেশন আছে সেই সম্বন্ধে সরকারের বক্তব্য জানার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি। আমি আশা করি এই ব্যাপারে তিনি বক্তব্য রাখবেন। তিনি কি কি ব্যবস্থা নিয়েছেন উইথ রিগার্ড টু আদার রেকমেনডেশনস সেই সম্বন্ধে নিশ্চই বলবেন। আমাদের রিফর্মস কমিটি সেন্ট্রাল কমিটি, যেটা মোরারজি দেশাই হনুমানতেইয়াকে নিয়ে গঠিত হয়েছিল—তাতে আমাদের স্টান্ডার্ড কি সেই সম্পর্কে আশা করি তিনি পরিষ্কার ভাবে বলবেন। কারণ ২-১ দিন আগে শুনেছিলাম যে আমরা প্রথমে ভারতীয়। তাহলে কি এক একটা স্টেট এক একটা নিয়মে চলবে? এই কথা আমরা পরিষ্কার করে তাঁর কাছে জানতে চাই। এই কথা বলে এই বিলের বিরোধিতা না করে কিছু জিজ্ঞাস্য রেখে আমি আমার বক্তব্য আপাতত শেষ করছি। থ্যাংক ইউ স্যার।

**শ্রী নটবর বাগ্দী :** মাননীয় স্পিকার মহাশয়, যে বিল এখানে উপস্থাপন করা হয়েছে

তাকে আমি সমর্থন করছি। আমরা দেখেছি যে কিছু কিছু জেলাকে নিজেদের মত করে শাসন করার জন্য প্রথমে বৃটিশরা এবং পরবর্তীকালে কংগ্রেসি জোতদার এবং জমিদাররা ডি.সি.'র নাম দিয়ে বা ঐ জাতীয় কোন পদবীধারী—ডি.সি. ইত্যাদি সমাজের পিছিয়ে পড়া মানুষদের উপরে বেশি করে শাসনকার্য পরিচালনা করতেন। আমরা পুরুলিয়াবাসী মানুষেরা এই জিনিস প্রত্যক্ষ করে এসেছি। ভূমি ব্যবস্থার উপরে 'প্রজাস্বত্ব আইন' ইত্যাদি নাম দিয়ে পুরুলিয়ার এস.সি. ও এস.টি. মানুষ যাঁরা জঙ্গলের গাছপাতা কেটে, জঙ্গল পরিষ্কার করে চাষের সুবিধা ভোগ করতেন, তাঁদের উপরে বিভিন্ন ভাবে চাপ সৃষ্টি করা হোত। অথচ ঐ সমস্ত আদিবাসী মানুষেরা লড়াই করে জঙ্গল থেকে কাঠ-পাতা কেটে এনে, জঙ্গল পরিষ্কার করে চাষের সুবিধা আদায় করেছিলেন। আমরা দেখেছি, ঐ সমস্ত ডি.সি.রা বিভিন্ন ভাবে জোতদার এবং জমিদারদের সুবিধার্থে ঐ জঙ্গল এবং জঙ্গলের অন্তর্ভুক্ত চাষের জমি কায়দা করে চিরস্থায়ী বন্দোবস্তের ব্যবস্থা করে দিতেন। জঙ্গল থেকে কাঠ কেটে ও জঙ্গলের ভিতরে আদিবাসী সম্প্রদায়ের মানুষেরা নিজেরা লড়াই করে যে সুবিধা আদায় করে রুটি-রুজির ব্যবস্থা করেছিলেন, তাঁদের সেখান থেকে কায়দা করে উৎখাত করে রাস্তার ভিখারিতে পরিণত করা হয়েছে। তাঁরা ক্রমে ক্রমে শহরের দিকে পা বাড়িয়েছেন শুধুমাত্র বাঁচার তাগিদে। এই সমস্ত অন্যায় কার্যকলাপ এই বিল উত্থাপনের মাধ্যমে বন্ধ করতে চাওয়া হয়েছে। আমি সেই জন্য এই বিলকে সমর্থন করছি। এই বিলকে এই জন্যই সম্পূর্ণ সঙ্গতিপূর্ণ বিল বলে মনে করি। আগে সমস্ত শহর—কলকাতা থেকে আরম্ভ করে বিভিন্ন জেলাগুলিকে শাসন করা হোত। আজকের দিনে রাস্তাঘাট, টেলিফোন ব্যবস্থার উন্নতির ফলে রাইটার্স বিল্ডিংসে বসে শাসন করা বা কাজ করার খুব বেশি দরকার নেই। এই সমস্ত কারণে দেরিতে হলেও এই বিল এখানে উত্থাপন করার যৌক্তিকতা আছে। আমাদের জেলাতে আদিবাসী সম্প্রদায়ের কৃষকরা যে সমস্ত জায়গা নিজের পরিশ্রমে অর্জন করেছিলেন, তা পুনরায় আদায়ের জন্য চেষ্টা করছিলেন। ইদানিংকালে বামফ্রন্ট আমলে তাঁদের ঐ সমস্ত দাবি-দাওয়া পূরণ হয়েছে এবং সুরক্ষিত করার চেষ্টা করছেন। এই প্রসঙ্গে এখানে দু-একটা ঘটনার কথা বলা দরকার—আগে এস.সি. ও এস.টি. সম্প্রদায়ের কোন জমি হস্তান্তরিত হ'ত না। পরবর্তীকালে কংগ্রেসিরা গ্রামাঞ্চলে বা জঙ্গলের মধ্যে—আদিবাসী সম্প্রদায়ের অধিকৃত জমি হস্তান্তর করা যাবে না বলে কংগ্রেসিরা মুখে বলে থাকেন—ডি.সি., যাঁর হাতে স্পেশ্যাল পাওয়ার দেওয়া আছে, তাঁর মাধ্যমে হস্তান্তরের চেষ্টা করেছেন। এই সমস্ত দিক থেকে এই বিল যথা সময়ে আনা হয়েছে বলে আমি মনে করি। আমাদের জেলা ও পার্শ্ববর্তী জেলাগুলোতে আদিবাসী মানুষেরা যে সুযোগ-সুবিধা ভোগ করছিলেন, তা যাতে সুরক্ষিত হয়, তারও ব্যবস্থা এই বিলের মাধ্যমে করতে চাওয়া হয়েছে। এই সমস্ত কারণে আমি এই বিলকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, ডাঃ জয়নাল আবেদিন এই বিলকে সমর্থন করেছেন—এই কথাটুকু বলতে ওঁর কষ্ট হচ্ছিল। ওঁকে ধন্যবাদ যে উনি এই বিলকে সমর্থন করেছেন। উনি কতকগুলি প্রশ্ন রেখেছেন। কিছু প্রশ্ন অবান্তর, কিছু প্রশ্ন অবান্তর নয়। প্রশ্ন ওঁর থাকতে পারে, নিশ্চয়ই তা করবেন। অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি ৯১টি সুপারিশ করেছিলেন। তার মধ্যে আমরা ৩৫টি বিচার করে দেখেছি এবং ২৩টি আমরা গ্রহণ করেছি। আমাদের মিনিস্টার্সের যে টিম আছে—সময়াভাবে দুর্ভাগ্যবশত বাকিগুলো বিচার করে উঠতে পারি নি। তবে আমরা বিচার করে দেখছি এবং আশা করছি এগুলো হয়ে যাবে। পরবর্তী

অধিবেশনে সেকথা আমরা নিশ্চয়ই বলতে পারব। আমরা বলতে পারব কোন কোন গুলো বিবেচিত হয়েছে এবং কোনগুলো বিবেচনা করা যায় নি। সুপারিশগুলোর মধ্যে মাননীয় আবেদিন সাহেব কতকগুলোর প্রতি আমার দৃষ্টি আকর্ষণ করেছেন। সেটা আমি পড়ে দিচ্ছি। Divisional Commissioner, District Magistrate and Sub-Divisional officers should make it a point to hold regular inspection of the district, sub-divisional and block offices including the offices of Zilla Parishads, Panchayat Samities, and for this purpose fresh directive may be issued by the Government to these functionaries. The Panchayat Department may finalise the account rules, the question raise and facilitate the inspection of Zilla Parishad and Panchayat Samities. The Board of Revenue may bring about a revised updated West Bengal Register of Return Manual covering not only the District and sub-divisional offices but also the block offices as well as offices of the different panchayat bodies. এই যে কাজ করা হয়েছে, এর বেশি আমি আর কিছু বলতে পারব না। কারণ যখন এক একটা করে অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি সম্বন্ধে আলোচনা হবে তখন আমরা কি গ্রহণ করতে পারি, কি পারিনা সেইসব আলোচনা হবে।—এখন এই ক্ষেত্রে এটা অবান্তর। কাজেই বালুরঘাট, রায়গঞ্জে কি হোল সেইসব বলা যাবে না। চব্বিশ পরগনা আস্তে আস্তে হচ্ছে কারণ টাকার অভাব ছিল। এটা ডাক্তার রায়ের আমলের সিদ্ধান্ত। তারপর উনি বিভিন্ন যেসব আলোকপাতের কথা বলেছেন তার মধ্যে ম্যাজিস্ট্রেটকে নিয়ে কি একটা গন্ডগোল হয়েছে সেইসব কথা বলেছেন। এইসব প্রশ্ন করা মানে অন্ধকারে নিমজ্জিত করা। যাই হোক তিনি সাধারণভাবে এটাকে সমর্থন করেছেন এতে আমরা খুশি। বৃটিশ আমল থেকে যেটা চলে আসছে তার যে কেন ওরা পরিবর্তন করেননি সেটা জানিনা। তিনি খুশি হয়েছেন, আস্তে আস্তে আরো খুশি হবেন।

**Mr. Speaker :** The motion of Shri Jyoti Basu that the West Bengal Districts (Change of Name of Deputy Commissioners) Bill, 1984, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 4 and Preamble**

The question that Clauses 1 to 4 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Jyoti Basu :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, The West Bengal Districts (Change of Name of Deputy Commissioners) Bill, 1984. এই সভায় যে ভাবে স্থিরীকৃত হয়েছে সেইভাবে গ্রহণের জন্য আমি প্রস্তাব করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে আমি গৌরবের সঙ্গে স্মরণ করাচ্ছি যে এই সভায় দীর্ঘদিন বিরোধী দলের নেতৃত্ব তিনি করেছেন এবং তিনি বলছেন ওরা করেননি, আমরাও করিনি। সুতরাং যদি কিছু ত্রুটি হয়ে থাকে সেটা উভয় পক্ষের হয়েছে বলে তিনি স্বীকার করেছেন তার জন্য তাকে ধন্যবাদ দিচ্ছি। আমি যে কথা বলতে চাই সেটা হচ্ছে এটা এখানে একটা এফেক্ট হবে। আপনি ক্লজ টু তে কেন রাখলেন দি ক্লজ

অফ ওয়ান আর সাব ক্লজ টু তে? আপনি ফোর্থ উইথ কেন করছেন? It shall come into force on such date as the State Government may by notification in the official gazette. এটা কেন করছেন না? কারা কিছুদিন পরই গেজেট, নোটিফিকেশনের জন্য আবার আটকে থাকবে। এটা আমরা আপনার সমস্ত আইনের মধ্যেই দেখতে পাচ্ছি। এটা কেন করছেন? It will come into force at once. যখন বিল পাস হয়ে যাবে তখন আসবে।

**মিঃ স্পিকার ঃ** এটা পাস হলেও গভর্নরের অ্যাসেন্ট লাগবে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** সেটাতো হবে কিন্তু If you come to their defence you are entitled to do.

**মিঃ স্পিকার ঃ** এটা এনফোর্স করতে গেলে কিছু প্যারাফারনেলিয়া লাগবে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** এই যে সে কথাটা কেন থাকবে? আর কনসিকোয়েনসিয়াল চেঞ্জেস যেটা ওর রিপোর্টে আছে তাতে জেলা পরিষদ থাকতে, ডিস্ট্রিক্ট থাকতে আবার যে কমিটি নেতৃত্ব দেবেন সেটার নাম না পরিবর্তন করলে কিছু হবে না। কনসিকোয়েনসিয়াল চেঞ্জেস হিসাবে কমিটি সংশোধন করতে হবে না হলে মানে থাকবে না সেই কথাটাই আমি জানাতে চাই।

[4-30—4-40 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো বলেছি পঞ্চায়েত রাজ সম্বন্ধে আপনি অনেক কথা বলেছেন যেগুলি আমরা বিচার-বিবেচনা করছি এবং কনসিকোয়েনসিয়াল যদি কোন প্রয়োজন হয় করব। আপাতত প্রয়োজন আছে বলে মনে করছি না। আগে যেটা বললেন সেটা প্রত্যেক বিলেই থাকে যে নোটিফাই আমরা সরকার থেকে করব বিলটা অনুমোদিত হয়ে গেলে।

**Mr. Speaker :** The motion of Shri Jyoti Basu that the West Bengal Districts (Change of Name of Deputy Commissioners) Bill, 1984, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## LEGISLATION

## THE WEST BENGAL ELECTRICITY DUTY (AMENDMENT) BILL, 1984.

**Dr. Ashok Mitra :** Sir, I beg to introduce the West Bengal Electricity Duty (Amendment) Bill, 1984.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Electricity Duty (Amendment) Bill, 1984, be taken into consideration. আমার বক্তব্য অতি সংক্ষিপ্ত, সেটা বলে দিচ্ছি। এই বিলটা আনা হচ্ছে কেন্দ্রীয় অর্থ মন্ত্রকের

পরামর্শক্রমে। কেন্দ্রীয় বাজেটে ২৯শে ফেব্রুয়ারি কেন্দ্রীয় অর্থমন্ত্রী নিম্নলিখিত উক্তিগুলি করেছেন। আমি কেন্দ্রীয় অর্থমন্ত্রীর বক্তৃতা থেকে তুলে দিচ্ছি।

"Honourable members would recall that excise duty was levied on Electric..y as a revenue measure in the 1978 Budget. The net proceeds from the duty collected on Electricity are wholly distributed to the States. It is proposed to abolish the excise duty on Electricity leaving it to the State Governments to tap this source to whatever extent and in whatever manner they like. This will give to the States one more area for resource mobilisation. To give the States some time to take proper action, this abolition will be effective from 1st October, 1984." কেন্দ্রে যে অন্তঃশুল্ক ছিল বিদ্যুৎ উৎপাদনের উপর সেটা ওরা রদ করে দিচ্ছেন। এই অন্তঃশুল্ক থেকে যে রাজস্ব পাওয়া যেতো তার পুরোটা খরচ বাদ দিয়ে রাজ্য সরকারগুলিকে দেওয়া হত। ওরা ওটা তুলে দেওয়ার ফলে আমাদের পশ্চিমবঙ্গের ১৩।। কোটি টাকা রাজস্বের ক্ষতি হবে। সেজন্য কেন্দ্রীয় অর্থ মন্ত্রক থেকে আমাদের অনুরোধ জানিয়েছেন যে আমরা ১ লা অক্টোবর থেকে যদি ইলেকট্রিসিটি ডিউটি ২ পয়সা বাড়িয়ে দিই তাহলে কোন ক্ষতি হবে না, আমরা আগে যা পেতাম তাই পাব। এটা পুরাপুরি ঠিক নয়। কারণ, অন্তঃশুল্ক বসান হয় সমগ্র বিদ্যুৎ উৎপাদনের উপর। কিন্তু সমগ্র বিদ্যুৎ উৎপাদনের কিছুটা যে কারখানায় বিদ্যুৎ তৈরি হয় তাদের নিজেদের প্রয়োজনে ব্যবহার করে। তাছাড়া আমাদের যে ইলেকট্রিসিটি ডিউটি আইন আছে তাতে রেলওয়েকে যে বিদ্যুত দেওয়া হয় তার উপর কোন বিদ্যুৎ ডিউটি বসান যায় না, সরকারি কাজে যে বিদ্যুৎ ব্যবহার করা হয় তার উপর ডিউটি বসান যায় না। সেজন্য আমরা হিসাব করে দেখেছি যে ২ পয়সা করে যদি বাড়িয়ে দিই—ওঁরা ২ পয়সা কমালেন, আমরা ২ পয়সা বাড়ালাম, যারা গ্রাহক তাদের পক্ষে দাম একই রইল, কিন্তু আমরা ১০। । কোটির জায়গায় ৯ কোটি টাকা পাব। কিন্তু আমাদের বর্তমান আর্থিক অবস্থা যা তাতে ৯ কোটি টাকা অত্যন্ত প্রয়োজন। এটাই আমার বিলের পক্ষে বলার।

**শ্রী অজিতকুমার পাঁজা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিলের তীব্র বিরোধিতা করছি। এই বিলটা সরকার পক্ষের মাননীয় সদস্য যাঁরা রয়েছেন তাঁরাও নিশ্চয়ই এখন অবধি পড়ে দেখেননি। এই বিলটা আনা হয়েছে ১৯৩৫ সালের ইলেকট্রিসিটি ডিউটি অ্যাক্টের অ্যামেন্ডমেন্ট। আমি মনে করি ১৯৩৫ সালের যে আইনটা ছিল সেই আইনটা মাননীয় সদস্যদের প্রত্যেকের কাছে দেওয়া উচিত ছিল। কারণ, অনেক খোঁজ করেও এই বিলের আপ টু ডেট অ্যামেন্ডমেন্ট কোথাও পাওয়া যায়নি। তারপর আমাদের অ্যাসেম্বলীর লাইব্রেরিতে ১৯৮০ সাল পর্যন্ত যে অ্যামেন্ডমেন্ট আছে সেই বইটাতে অরিজিনাল বইটার এগজিসট্যান্স পাওয়া গেছে। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, অর্থমন্ত্রী বললেন যে কেন্দ্রীয় সরকারের পরামর্শ অনুযায়ী এই বিল করা হয়েছে। কিন্তু আপনি দেখুন অবজেক্টস অ্যান্ড রিজনসে সে কথার উল্লেখ নেই। অবজেক্টস অ্যান্ড রিজনসে একটি মাত্র কথা বলা হয়েছে এবং সেটা বিলের বয়ানেও লেখা রয়েছে যে দি অবজেক্ট অব দি বিল ইজ টু অ্যামেন্ড এবং তার পরে বলা হয়েছে to grand against the impending less of revenue consequent on the abolition of excise duty on electricity by the union government with

effect from 1st october, 1984. কাজেই দেখা যাচ্ছে পরামর্শ করার কোন কথা বলা নেই। আমি জানি না উনি কোথা থেকে এই সব কথা বলছেন। একসাইজ ডিউটি ইলেকট্রিসিটি বোর্ড থেকে তুলে দেওয়া হচ্ছে সারা ভারতবর্ষে। গরিব মানুষ এবং মধ্যবিত্তদের যাতে বেশি পয়সা দিতে না হয় সেইজন্যই একসাইজ ডিউটি তুলে দেওয়া হচ্ছে। অর্থমন্ত্রীকে কখনও এ কথা বলা হয় নি যে আপনারা ইলেকট্রিসিটির উপর রেট বাড়িয়ে দিয়ে এটা পুষিয়ে নিন। এদের বলা হয়েছে যদি পারেন অন্যভাবে এটা করুন। ভারতবর্ষের দরিদ্র মানুষ মধ্যবিত্ত মানুষ যে জিনিসটি ব্যবহার করে সেই ইলেকট্রিসিটির ক্ষেত্রে আমরা জানি যে বাল্বগুলি জ্বলে তার ওয়াট অনুসারে চার্জ দিতে হয়। ১৯৩৫ সালের আইনে দেখুন কি বলছে। এই যে বিল আনা হয়েছে তাতে বলা হয়েছে ১২ জায়গায় ২০ করুন। আমাদের অর্থমন্ত্রী বলছেন দু এক পয়সা বাড়ছে, এতে কিছু আসে যাবে না। বরং এতে আমাদের ১৩ কোটি টাকা আসবে। কিন্তু স্যার, আমরা দেখছি যে গরিব মানুষদের উপর আঘাত হবে। আমি তো বুঝতে পারছি না কেন ১২-কে বাড়িয়ে উনি ২০ করছেন। ৩০ ইউনিট হচ্ছে কাদের? এটা হচ্ছে পার্ট-এ-দের ক্ষেত্রে। উনি এই যা করছেন এতে দেখতে পাচ্ছি, প্রত্যেকটি ফেমিলির কাছে যে বিল আসবে তাতে ১২ পয়সা থেকে বেড়ে ২০ পয়সা হবে। অর্থাৎ এক ঝাঁপে একেবারে ৮ পয়সা বাড়বে, তাদের লাইট ফ্যান ইত্যাদি ব্যবহার করার জন্য। আমি তো বুঝতে পারছি না, উনি কি করে দু পয়সা বাড়ল বলছেন। তারপর দেখুন ১৯ থেকে একেবারে ২৯ পয়সা করছেন। একেবারে ১০ পয়সা জাম্প। তারপর বলছেন ৩৭ পয়সা অর্থাৎ ১২ পয়সা জাম্প। উনি যেটা করলেন তাতে আমরা দেখতে পাচ্ছি পূর্বে যে বিল আসত এখন সেটা ডবল আকার ধারণ করবে। কাজেই আমি বলছি সমস্ত সদস্যদের কাছে ১৯৩৫ সালের সেই আইন দেওয়া হোক। ১৯৩৫ সালে আমরা এখানে কেউ ছিলাম না। কাজেই সে আইন আমরা কেউ দেখি নি। ১৯৩৫ সালের আইনের সেকশন থ্রি-তে বলা হয়েছে যে পাবলিক ডিমান্ড হিসাবে এটা রিকভার করা হবে। অর্থাৎ যে দিতে পারবে না তার মালপত্র ক্রোক করা হবে, জিনিসপত্র বার করে দেওয়া হবে। স্যার, আমরা এদিকে দেখছি স্মল স্কেল ইউনিটগুলো আজকে ধুঁকছে। অথচ এদিকে বিদ্যুৎ চুরি হয়ে যাচ্ছে এবং তার জন্য কোন নোটিশ নেই। ছোট ছোট সংস্থাগুলোকে হাইকোর্টের ইংজাংশন দিয়ে বাঁচানো গেছে। ছোট ছোট সংস্থার ক্ষেত্রে বলা হচ্ছে বিদ্যুৎ চুরি হচ্ছে—অর্থাৎ পুজার আগেই এরা কিছু হাতিয়ে নিতে চাচ্ছে। স্যার, অনেকের বিদ্যুতের লাইন কেটে দেওয়া হচ্ছে। এবং তারপর যখন হাইকোর্টে আসা হয় তখন বলা হয় বিদ্যুৎ ট্যাপিং করে হাতিয়ে নিয়েছে। এরা পশ্চিমবাংলার মানুষের আজকে একটা বিরাট আঘাত হানছে। এই বিলের সঙ্গে সঙ্গে যেটা পার্ট-বি অ্যামেন্ড করা হচ্ছে সেখানে বলা হচ্ছে আদার পারপাসেস, ইনডাসট্রিয়াল পারপাসেস। এতে স্কুল কলেজ এবং অন্যান্য ইনস্টিটিউশন যেগুলি আছে সেগুলি অ্যাফেকটেড হবে। তারপর, পার্ট সি-তে বলছে নন ইনডাস্ট্রিয়াল আন্ড নন ম্যানুফ্যাকচারিং প্রসেস। অর্থাৎ কুটির শিল্প আঘাত খাচ্ছে। কাজেই আমি এইভাবে বিল আনার তীব্র বিরোধিতা করছি। সমস্ত মানুষকে এবং সদস্যকে অজ্ঞ রেখে ৮%, ১০%, ১২% এই যে বাড়িয়ে দিচ্ছেন—এর কোন যুক্তি নেই। অর্থমন্ত্রী প্রশ্নোত্তরের সময় বলেছেন ৩০০ কোটি টাকা অর্থ কমিশনের না দেবার কারণ হচ্ছে পশ্চিমবাংলার প্রতি বিমাতৃসুলভ আচরণ। স্যার, আমি একটা হিসাব আপনার সামনে পেশ করছি। আমাদের ৮টি জায়গায় বিদ্যুৎ তৈরি হয় এবং তাতে দেখা যাচ্ছে সব মিলিয়ে মোট ১৭শত মেগাওয়াট

বিদ্যুৎ এই রাজ্যে তৈরি হতে পারে। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কংগ্রেস আমলে ১৪৪০ মেগাওয়াট উৎপাদন ক্ষমতা নিয়ে দৈনিক উৎপন্ন হোত ৮০০ মেগাওয়াট। কিন্তু জ্যোতিবাবুর আমলে ১৭০০ মেগাওয়াট উৎপাদন ক্ষমতা নিয়ে দৈনিক উৎপাদন কখনও ৬০০ মেগাওয়াটের উপরে উঠে নি। এই হিসাবটা আমরা এই ঘরে বসে বুঝতে পারব না। কারণ পশ্চিমবাংলার মানুষ এখানকার প্রতিনিধিদের নির্বাচন করে তাদের জন্য এখানে আলোর ব্যবস্থা করেছেন, এই কক্ষে এয়ার কন্ডিশনের ব্যবস্থা আছে। কাজেই এই শীততাপ নিয়ন্ত্রিত কক্ষে বসে আমরা বিদ্যুতের অভাবটা বুঝতে পারছি না। দুঃখের বিষয় মানুষকে আমরা বিদ্যুৎ দিতে পারছি না। অথচ এই এয়ার কনডিশন ঘরে বসে আমরা বিদ্যুতের দাম বাড়িয়ে দিচ্ছি। স্যার, একটা হিসাব দেখা যাচ্ছে প্রতি দিন যদি শিল্পে এক মেগাওয়াট বিদ্যুৎ ঘাটতি হয় তাহলে বছরে এক কোটি টাকার উৎপাদন কমে যায়। কাজেই প্রতিদিন যে গড়ে দু থেকে ৩০০ মেগাওয়াট বিদ্যুৎ ঘাটতি হচ্ছে তাতে বার্ষিক উৎপাদন ঘাটতি কত হবে এই হিসাব কমপিউটার ছাড়া কষা সম্ভব নয়। এরা যদি ঠিকভাবে বিদ্যুৎ উৎপাদন করতে পারত তাহলে অর্থ কমিশন যে ৩০০ কোটি টাকা দি বলে আর বিষোদগার করতে হোত না। ৩৬৫ দিনে বছর—কাজেই প্রতি দিন যদি ৩০০ মেগাওয়াট ঘাটতি হয় তাহলে গুণ করে দেখা যাবে প্রতি দিন ১৬,৮০০ টাকা লস হচ্ছে। জোতিবাবু প্রথমে বিদ্যুৎ দপ্তরের ভার নিয়েছিলেন। তারপর যখন দেখলেন সমস্ত কিছু অন্ধকার হয়ে গেছে। তখন আর একজনের ঘাড়ে চাপিয়ে দিয়ে সরে পড়লেন। তিনি এই বিদ্যুৎ প্রসঙ্গে যে তিনটি কারণ বললেন তার প্রথমটি হোল, কংগ্রেস আমলে প্রচুর লোক ঢুকিয়ে দিয়েছে এবং তার জন্য বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে এই অবস্থা। তারপর বললেন কয়লা যা পাঠানো হচ্ছে তাতে পাথর আছে বলে বিদ্যুৎ উৎপাদন ব্যাহত হচ্ছে। তারপর হঠাৎ প্রস্তাব এসে গেল, তিনি একদিন খবরের কাগজে বললেন আমরা দেখলাম খবরের কাগজে তিনি বক্তব্য রেখেছেন, কয়লা যদিও এসেছিল, কেন্দ্রের চক্রান্তের ফলে এমন বৃষ্টি হয়েছে যে সেইগুলো ভিজে যাওয়ার ফলে বিদ্যুৎ উৎপাদন বন্ধ হয়ে গেছে। জ্যোতি বাবু এই কটি কথা বলার পর এখন আর কিছু বলতে পারছেন না। এর কারণ কি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথম কারণ হচ্ছে, প্রত্যেকটি জায়গায়—ডি.ভি.সি থেকে আরম্ভ করে প্রত্যেকটি থার্মাল পাওয়ার স্টেশনের ওভার টাইমের খতিয়ান উনি এখানে রাখুন—সারাদিন কোন কাজ হচ্ছে না, ইঞ্জিনিয়াররা যখন কাজ করাবার জন্য জোর করছেন, সেখান থেকে নয় একটা তদবির, নয় একটা তদারক গিয়ে সেখানে পৌঁচেছে।—তিন জন কর্মী ঘুমিয়েছিলেন, হয়তো তারা ক্লান্ত হয়ে ঘুমিয়ে পড়েছিলেন, তাদের বিরুদ্ধে ওয়ার্নিং দেওয়া হলো ডি.ভি.সি. থেকে। এই ওয়ার্নিং দেবার পর সেই তিন কর্মী ইঞ্জিনিয়ারদের ওয়ার্নিং দিলেন, তার ফলে সেই ইঞ্জিনিয়ারের বাড়ির ছেলে মেয়ে সকলকে ঘেরাও করে রাখা হয়েছিল, যতদিন না ওয়ার্নিং উইথড্র হয়েছে। রাইটার্স বিল্ডিংস থেকে অর্ডার গেল, তাকে সেখানে গিয়ে ক্ষমা চাইতে হবে, তিনি সেখান থেকে কোনও রকমে রেজিগনেশন দিয়ে চলে এসেছেন। যারা বিদ্যুৎ উৎপাদন করবে, ইঞ্জিনিয়ার এবং অন্যান্য স্টাফ যারা কাজ করতে চাইছে—কিছু সংখ্যক বিশেষ কর্মচারীর ইউনিয়ন বাজির ফলে আজকে এই দুঃখ জনক পরিস্থিতির উদ্ভব হচ্ছে। এই লুথারের কথা, তিনি যাবার এক মাসের মধ্যে চার মেগাওয়াট শুরু হয়ে গেল, এটা আমার কথা নয়, বরুণ সেনগুপ্তের ইনভেসটিগেটেড জার্নালিজম, আনন্দবাজার পত্রিকায় পাবেন, যদি তাঁর নামটা শুনতে আপনাদের গায়ে ছেঁকা লাগে, স্টেটসম্যান

পত্রিকা, ২১শে ফেব্রুয়ারি, ১৯৮৩ সালে, সেখানে দেখবেন যে কেন ইউনিয়নের জন্য কোন কাজ হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য এই, যারা ওধারে বসে রয়েছেন, তারা বোধ হয় ভুলে গেছেন, একদিন একজন মনীষী বলেছিলেন, বিদ্যুৎ হচ্ছে কমিউনিজম, সেই সব কথা ভুলে গিয়ে ১লা অক্টোবব একটা ভয়ানক আঘাত তাঁরা দিতে চাইছেন। মাননীয় সদস্য যাঁরা এখানে রয়েছেন, তাঁরা নিজেরা এটা পড়ুন, এটা ভয়ানক ভাবে ক্ষতিগ্রস্ত করবে পশ্চিমবাংলাকে। আমরা নিজেরা আমাদের উৎপাদন করতে পারছি না নিজেদের বিদ্যুৎ শক্তি দিতে পারছি না ঠিক মত আর পশ্চিমবাংলার মানুষ শুধু বাল্ব লাগিয়ে রেখেছে, তাদের বিদ্যুৎ না দিয়ে যেখানে ২৫ ইউনিটের বেশি হবে তাদের উপর কর চাপিয়ে দিচ্ছেন বেশি করে। অথচ আমরা যদি প্রডাকশন বাড়াই তাহলে আমি যে হিসাব দিলাম, এক লক্ষ কোটি টাকা করে আমাদেব বছরে বেঁচে যাচ্ছে। আশা করি যাঁরা সদস্যরা আছেন, এটা বিশেষ ভাবে অনুধাবন করবেন। বিদ্যুৎ এখন এমন বিপর্যয় অবস্থায় রয়েছে, আমাদের ছেলেমেয়েরা যারা পড়াশুনা করছে, চাষী গ্রামে যারা জলসেচের জন্য বিদ্যুৎ ব্যবহার করছেন, যেখানে হাসপাতালে বিদ্যুতের অভাবে অপারেশন বন্ধ হয়ে যাচ্ছে, যেখানে বিদ্যুতের অভাবে সারা পশ্চিমবাংলার শহরাঞ্চলে যেখানে বিদ্যুতের ব্যবস্থা আছে, সেখানকার মানুষ বিপর্যস্ত এবং বাস্তবিক একটা দুর্যোগের মধ্যে পড়েছে, এই অবস্থায় মন্ত্রীকে বলব, সত্যিকারের যদি আনতে চান, যদি বাস্তবিক ভাবে করতে হয়, তাহলে একটা পাবলিক ওপিনিয়ন নেবাব ব্যবস্থা করুন। পশ্চিমবাংলার মানুষ বিচার বিবেচনা করে যদি মনে করেন, হ্যা, দরকার, তাহলে নিশ্চয়ই করতে হবে। যখন আমরা তাদের আলো দিতে পারছি না, যখন লোডশেডিং এর চূড়ান্ত হচ্ছে, বিদ্যুৎ উৎপাদন অপদার্থতার চূড়ান্ত দেখা গেছে, সেখানে বাড়ানো আমি যুক্তিযুক্ত মনে করছি না। মুখ্যমন্ত্রী গ্যাস টার্বাইন নিয়ে এসেছেন। আমরা মনে করেছিলাম গ্যাস টার্বাইন তিনি নিয়ে এসেছেন, তাঁর এখানকার অনেকদিনের এক্সপিরিয়েন্স আছে, তিনি ভাল কিছু করবেন। গ্যাস টার্বাইনে অ্যানুযাল ৮ ঘন্টা করে যদি চলে, এটা পশ্চিমবঙ্গ পত্রিকার সমীক্ষা, ৩০ কোটি টাকা লস। কি হলো গ্যাস টার্বাইন এনে? ৩০ কোটি টাকা লস করছেন যদি এক বছর ৮ ঘন্টা করে চলে। ১০০ মেগাওয়াট ইন্সটলড ক্যাপাসিটি, কত উৎপাদন হচ্ছে? সেটা দেখতে পাচ্ছি, গ্যাস টার্বাইন জাল জোচ্চুরি কে কোথায় লেনদেন করেছে ইংলন্ড বা আমেরিকায়, সে সম্বন্ধে আমি কোন কথা বলছি না, কারণ এই সম্বন্ধে কোন কথা বলা যায় না। গ্যাস টার্বাইনের দাম কত ছিল, কোটেশন কত ছিল, ব্রিটিশ হাই কমিশনারের সঙ্গে কে দেখা করেছিল, কারা সেখানে গিয়েছিল, তাঁরা জ্যোতিবাবুর জানাশুনা কি না সে সম্বন্ধে বক্তব্য রাখতে চাই না। এটা শুধু জানাতে চাই, গ্যাস টার্বাইন আনা হলো, পশ্চিমবাংলার মানুষের অর্থে, সেই অর্থে অনর্থের সৃষ্টি ৩০ কোটি টাকা এক বছরে ৮ ঘন্টা করে চললে। তবুও কিন্তু উৎপাদন হলো না।

[4-50—5-00 P.M.]

আমি সিটু এবং আর.এস.পি'র ইউনিয়নের ঝগড়ার ফলে বিভিন্ন থারমাল প্ল্যান্টে যে গোলমাল চলছে সে সম্পর্কে বিশেষ কিছু বলতে চাই না তার কারণ, আমি জানি, তাতে উত্তেজনা বাড়বে। আমি মাননীয় সদস্যদের মধ্যে উত্তেজনা আনতে চাই না। যাঁরা বয়স্ক, যাঁদের অনেক দিন ধরে চিনি আমি সেইসব মাননীয় সদস্যদের এই বিল সম্পর্কে একটু চিন্তা ভাবনা

করার জন্য অনুরোধ জানাচ্ছি। আমি তাঁদের বলছি, এই বিল এনে পশ্চিমবাংলার মানুষকে পেছন থেকে ছুরি মারার কোন যুক্তি আছে কিনা সেটা একটু চিন্তা ভাবনা করে দেখুন। উনি বললেন, ১৩ কোটি টাকার ব্যাপার তাতে আছে, তাই যদি হয় তাহলে বলব, এই বিল ঠিক পূজার সময় আনবেন না। স্যার, আপনি জানেন, This will come into effect from 1st October, 1984. সেটা হচ্ছে মহাসপ্তমির দিন, ১৩ কোটি টাকার জন্য পূজার সময় এই জিনিস আপনারা আনবেন না। আমি ধর্মের জিগির তুলছি না কিন্তু আপনারা জানেন, দুর্গাপূজা পশ্চিমবাংলার সবচেয়ে বড় উৎসব কাজেই এই সময় আপনারা এটা আনবেন না এই অনুরোধ করছি। স্যার, আমরা জানি, শ্রী সুশীল ধাড়া মহাশয় এক সময় এখানকার যিনি মুখ্যমন্ত্রী তাঁর কাছে একটি ফাইল পাঠিয়েছিলেন, তিনি তখন বিদ্যুৎমন্ত্রী ছিলেন, অর্থ মন্ত্রী মহাশয় চাইলে সেই ফাইল পাবেন, সেখানে তিনি বলেছিলেন, আমাদের অনেকগুলি বিদ্যুৎকেন্দ্র করা উচিত, তার পরিপ্রেক্ষিতে একটি নোটে তখনকার বিদ্যুৎ মন্ত্রী, এখনকার মুখ্যমন্ত্রী লিখেছিলেন, What is the use of so much electricity? Are we going to eat it? সেই নোটটা আমি ইনভাইটেড কমার মধ্যে দিয়ে দিলাম, মাননীয় সদস্যরা সেই ফাইলটা এনে দেখলে ভালো হয়। এই যেখানে অবস্থা সেখানে ওঁরা বলছেন, কংগ্রেস ৩০ বছরে সব কল-কব্জা নষ্ট করে দিয়েছে, সব খারাপ করে দিয়ে গিয়েছে। স্যার, আমি এই বিলের তীব্র প্রতিবাদ করছি এবং আবার অনুরোধ করছি, পূজার আগে এই বিল আনবেন না। স্যার, আমি বলব, এই বিল বিদ্যুৎ বিল নয়, অন্ধকার বিল। কালা কানুন যদি কোথাও কোনদিন হয়ে থাকে তাহলে এই সেই কালা কানুন। এই কথা বলে এই বিলের তীব্র বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, মিঃ ডেপুটি স্পিকার স্যার, আপনাকে স্যার, অনেকদিন বাদে পেয়েছি, আমি কয়েকটি কথা বলছি। আমাদের পণ্ডিত অর্থমন্ত্রী মহাশয় আজকে যে বিল এনেছেন সে সম্পর্কে আপনি স্যার, সবই শুনেছেন। এখানে দু পয়সা কোথাও বাড়াবার কথা নেই। আমাদের মাননীয় সদস্য শ্রী অজিত পাঁজা মহাশয় হিসাব করে দেখিয়ে দিয়েছেন যে ভীষণভাবে বাড়ানো হচ্ছে। আমি স্যার, তাই বলব, আপনি অর্থমন্ত্রী মহাশয়কে বলুন এই বিলটি উইথড্র করতে। তিনি অসত্য ভাষণ দিয়েছেন, দু-পয়সা বাড়ছে এটা ঠিক নয়। যদি উনি উইথড্র না করেন তাহলে ওয়াক আউট করতে আমরা বাধ্য হ'ব।

**Mr. Deputy Speaker :** This is no point of order. Please sit down.

**শ্রী শুভেন্দু মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আজকে যে বিল এনেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি কয়েকটি কথা বলছি। বিদ্যুৎ উৎপাদন সম্পর্কে এখানে অনেকরকম কথা বলা হ'ল, স্যার, এই বিদ্যুতের উৎপাদন, বন্টন ইত্যাদির ব্যাপারে সারা ভারতবর্ষের চেহারাটা কি এবং পশ্চিমবাংলায় বিদ্যুতের ঘাটতি কেন সেসব ব্যাপারে আমাদের অনেক কথা বলার আছে কিন্তু আমি মনে করি এই বিলের প্রসঙ্গে সেইসব কথা বলা প্রাসঙ্গিক নয় এবং তত সময়ও আমার নেই। এই বিলের উদ্দেশ্য হচ্ছে, কেন্দ্র যেহেতু বিদ্যুতের উপর একসাইজ ডিউটি তুলে দিয়েছেন সেইহেতু এ বাবদ পশ্চিমবাংলা সরকার যে টাকাটা পেতে পারতেন সেটা বন্ধ হয়ে গিয়েছে। ১৯৩৫ সালের ইলেকট্রিসিটি

ডিউটি অ্যাক্ট এবং ১৯৭৩ সালের রিভার ভ্যালি অ্যাক্ট আছে। সেই আইনের ফার্স্ট শিডিউলে যেটা আছে, এই দুটো আইনের উপরে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে এবং রেট কিছু বাড়বে। সেখানে আমাদের একসাইজ ডিউটিটা তুলে দিয়ে রাজ্য সরকারের ক্ষতি করার চেষ্টা করা হচ্ছে। বামফ্রন্ট সরকার যে আর্থিক অবস্থার মধ্যে আছে, যেখানে তারা ইচ্ছা করে অষ্টম অর্থ কমিশনের টাকা আমাদের দিতে চাচ্ছেনা, নানারকম শর্ত আরোপ করে পশ্চিমবাংলার আর্থিক অবরোধের সৃষ্টি করার প্রচেষ্টা নিয়েছেন। আজকে তার বিরুদ্ধে পশ্চিমবাংলার মানুষ সংগ্রাম করছে এবং পশ্চিমবাংলার বিধানসভায় মাননীয় অর্থমন্ত্রী যে বিল এনেছেন, সেই বিলকে আমি সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে যে যেহেতু ওরা আইনে বলেছেন যে ১লা অক্টোবর থেকে ওদের আইনটা কার্যকর হবে অর্থাৎ একসাইজ ডিউটি উঠে যাবে, সেজন্য বামফ্রন্ট সরকার এই আইন এনেছেন এবং এটা আইনে পরিণত হলে আমাদের যে ক্ষতি হত সেটা পূরণ হবে। গ্রামের গরিব মানুষের কথা ওরা বললেন। বিদ্যুতের উপরে বাড়তি যে টাকাটা বসবে, যেটুকু বসান হোক না কেন, ২ পয়সাই হোক, আর ১২ পয়সাই হোক, আমি সে কথার মধ্যে যাচ্ছিনা। আমি এইকথা বলতে চাই যে গ্রামের গরিব মানুষ বিদ্যুৎ ব্যবহার করেনা এবং যেটুকু বিদ্যুৎ ব্যবহার করে সেটা উৎপাদন খাতে। শহরের কলকারখানায় যে বিদ্যুৎ পায়, শহরের মানুষেরা বাড়তি বিদ্যুৎ ব্যবহার করে বা বিভিন্ন পুজো প্যান্ডেলে যে বিদ্যুত ব্যবহার করে তার উপরেই এটা বেশি করে পড়বে। দিল্লির সরকার কয়লা, ডিজেল-এর উপরে মাশুল বাড়িয়ে চলেছেন এবং তার পরে কয়লার দাম বাড়ছে এবং সঙ্গে সঙ্গে উৎপাদনের খরচও বাড়ছে। ওরা যদি এগুলি কমাতে পারতেন, রেলের এবং পরিবহনের ক্ষেত্রে মাশুল বা অন্যান্য মাশুল কমানোর নীতি চালু করতে পারতেন তাহলে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে লড়াইয়ের যে নীতি সেটা হয়ত আমাদের নিতে হত না। আজকে আমাদের দেশের কয়লা অন্য রাজ্য থেকে বেশি দামে নিতে হচ্ছে। আজকে যেহেতু রেলের ওয়াগনে এখানে কয়লা আসেনা, ট্রাকে করে কয়লা আসে এবং যার ফলে দাম বেড়ে যায়। আজকে পাওয়ারের কথা উঠেছে। সেই পাওয়ারের ব্যাপারে এবং কয়লা এবং অন্যান্য জিনিসের ক্ষেত্রে ওরা যদি সুবিধা করে দিতেন তাহলে ওদের মুখে এইসব কথা সাজত। এই একসাইজ ডিউটি উঠে যাবার পরে আর কোন কর বসানোর অধিকার থাকছে না। ওরা বাড়িয়ে যাবেন, ওরা দেশের মানুষকে কষ্টের মধ্যে ফেলবেন, ওদের জন্য মানুষকে কষ্টের মধ্যে পড়তে হবে জ্বালানির জন্য সেখানে বামফ্রন্ট সরকার সেই ক্ষতি পূরণ করার জন্য যে বিল এনেছেন, যে অ্যামেন্ডমেন্ট এনেছেন, সেই ব্যাপারে বলতে গিয়ে ওরা অন্য জায়গায় চলে গেলেন এবং বললেন যে এটা যেন এখন কার্যকর করা না হয়। অর্থাৎ ওরা চায় যে এখন এটা যাতে কার্যকর করা না হয়। এখন কার্যকর করা হবেনা তো কখন কার্যকর করা হবে? ওদের যদি বিদ্যুতের জন্য এতই আগ্রহ থাকে, মানুষের জন্য যদি এত দরদ থাকে তাহলে পশ্চিমবঙ্গ থেকে কেন্দ্রীয় সরকারকে বলুন না যে ভেলোর থেকে একটা ইউনিট যেন পশ্চিমবঙ্গে করা হয়। আজকে ভুপাল থেকে যন্ত্রপাতি আনতে গেলে, মেশিন পত্র আনতে গেলে, রিপেয়ারের কাজ করতে গেলে অনেক পয়সা লাগে। কাজেই পশ্চিমবঙ্গে একটা ইউনিট আনুন না তাহলে অনেক খরচ বাঁচানো যাবে এবং পশ্চিমবঙ্গে উৎপাদনের ক্ষেত্রে অনেকটা সুরাহা হবে। পশ্চিমবঙ্গে কত উৎপাদন হচ্ছে, ইনস্টল ক্যাপাসিটি কত বাড়ছে এবং সত্যিকারের প্রোডাকশন কত হচ্ছে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় সেই হিসাব আমি এখানে আনছি না, সেটা

অবান্তর হবে, অপ্রয়োজনীয় হবে। বামফ্রন্ট সরকার এটা প্রমাণ করেছে যে ওরা বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র করতে গিয়ে সেই টাকায় ইন্ডোর স্টেডিয়াম করার জন্য খরচ করেছেন, রুনা লায়লার নাচের জন্য খরচ করেছে বা খেলাধূলার জন্য খবচ করেছে। বামফ্রন্ট সরকার আসার পরে কোলাঘাট বিদ্যুৎ প্রকল্প চালু করেছে এবং আরও যে ইউনিট খোলার কথা আছে সেই ইউনিটের ব্যাপারে কেন্দ্রীয় সবকার বলেছেন যে আই.ডি ব্যাঙ্ক থেকে আমরা নিজেরা টাকা দিতে পারব না, আমাদের টাকা নেই। আপনারা বলুন ওরা যদি দেয় দেবে। আবার আই.ডি. ব্যাঙ্ক বলছেন, কেন্দ্র যদি দিতে বলেন তাহলে আমরা দেব। এই হচ্ছে অবস্থা। কাজেই বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে আমার অনেক কিছু বলার ছিল, আমি আর সেকথার মধ্যে যাব না। আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-00—5-10 P.M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বিলটিকে সমর্থন করে দু'চারটি কথা বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের সদস্য শ্রী অজিত পাঁজা মহাশয় ইলেকট্রিসিটি ডিউটি অ্যামেন্ডমেন্ট বিল-এর উপর বক্তব্য রাখতে গিয়ে বিদ্যুৎ সমস্যার উপর বিস্তারিতভাবে বক্তব্য রেখে গেলেন। একসাইস ডিউটির বিষয়ে বিলটি এসেছে, অথচ সে সম্বন্ধে বিশেষ কিছু না বলে উনি বিদ্যুৎ নীতি ইত্যাদির উপর আলোচনা করে গেলেন। অবশ্য এটা কংগ্রেসের দেউলিয়া চিন্তা-ধারারই প্রকাশ। অজিতবাবু তাই প্রকাশ করেছেন। 'নির্লজ্জের পিছনে গাছ বেরলে, বলে "ওটা আমার ছায়া।" কেন্দ্রীয় কংগ্রেস সবকার দীর্ঘদিন ধরে পশ্চিমবাংলার সঙ্গে বিমাতৃসুলভ আচরণ করে চলেছে, অথচ এখানকাব নির্লজ্জ কংগ্রেসিরা কোনদিন তার প্রতিবাদ করেনা। উল্টে তারা দিল্লিকে সবসময়ে তোষামোদ করে চলে। কেন্দ্র পশ্চিমবাংলাকে টাকা দিচ্ছেনা, পশ্চিমবাংলার কোনও উন্নতি হচ্ছেনা, পশ্চিমবাংলাব অর্থনীতিকে পঙ্গু করে দিতে চাইছে, অথচ এরা সেই অবস্থাকে মদত দিচ্ছে। এমনকি এরা যখন এখানে সরকারে ছিল তখনো এ বিষয়ে কোন কথা বলেনি, এমনই এরা নির্লজ্জ। কেন্দ্র পশ্চিমবঙ্গের ৩০০ কোটি টাকা মেরে দিয়েছে, বিভিন্ন একসাইজ ডিউটি তুলে দিয়ে রাজ্যকে বঞ্চিত করে চলেছে। অপর দিকে আমাদের অর্থমন্ত্রী মহাশয় যখন নতুন নতুন কর আরোপ করে অর্থ আদায় করবার চেষ্টা করছেন তখন এরা তাতেও বাধা দিচ্ছে। এই যদি অবস্থা হয়, তাহলে আমরা কি করব! কর আদায় করতে পারব না, কেন্দ্রর কাছ থেকে ন্যায্য পাওনা পাবনা, কোনরকম সাহায্য পাব না — নতুন নতুন কর আরোপ করবার চেষ্টা করতে গেলে এখানকার কংগ্রেসিরা কোর্টের মাধ্যমে ইংজাংশান নিয়ে এসে তাতে বাধা দেবে — তাহলে কি আমাদের অর্থমন্ত্রী মহাশয় পশ্চিমবাংলার মাটি খুঁড়ে টাকা তুলে নিয়ে এসে পশ্চিমবাংলার উন্নতি করবেন? নির্লজ্জতার একটা সীমা থাকা দরকার। মাননীয় বিরোধী সদস্য পাঁজা মহাশয় একটা কাগজ হাতে নিয়ে ৮ পয়সা, ২২ পয়সা ইত্যাদির উল্লেখ করলেন। অথচ উনি একবারও যেখানে ২ পয়সা, ১ পয়সা, তিন পয়সা বৃদ্ধি পাচ্ছে সেখানকার কথা উল্লেখ করলেন না। টোটাল একসাইস ডিউটি যতটুকু করা যায় ততটুকুই মাত্র করা হয়েছে। এখানে এমন কিছু করা হচ্ছেনা যাতে মানুষের উপর অতিরিক্ত করের বোঝা চাপবে। উনি কি এমন একটাও উদাহরণ দেখাতে পারবেন যে দীর্ঘ দিনের ওঁদের রাজত্বে বা কেন্দ্রীয় কংগ্রেস সরকারের রাজত্বে এমন কোনও কর কখনো করা হয়েছিল যার হাত থেকে গরিব বা

মধ্যবিত্ত মানুষরা রেহাই পেয়েছিল? আমরা দেখছি কেন্দ্রীয় কংগ্রেস সরকার কেন্দ্রে বসে দিনের পর দিন করের আঘাতে ভারতবর্ষের সাধারণ মানুষকে শেষ করে দিচ্ছে। অথচ সেলস ট্যাক্স, এন্ট্রি ট্যাক্স বা একসাইস ডিউটির মত ক্ষেত্রগুলি, যেগুলি থেকে রাজ্য সরকারগুলির কিছু আয় হয় সেগুলি অ্যাবলিস করে দিচ্ছে যাতে পশ্চিমবঙ্গের মত রাজ্য সরকারগুলি রাজ্যের কোনও উন্নতি সাধন না করতে পারে। মাননীয় অর্থমন্ত্রী এই বিলের অবজেক্টস অ্যান্ড রিজনস-এর মধ্যে বলেছেন যে, এই বিলের মধ্যে দিয়ে যা করতে চাওয়া হচ্ছে তা কেন্দ্রীয় সরকারের রেকমেনডেশন অনুযায়ী করা হচ্ছে। অথচ আমরা আশ্চর্য হয়ে লক্ষ্য করলাম যে, মাননীয় সদস্য অজিত পাঁজা মহাশয় সমস্তকিছু উল্লেখ না করে অর্ধেক উল্লেখ করলেন। অর্থাৎ মানুষকে ভুল বোঝাবার জন্যই উনি নিজেদের সুবিধা মত অর্ধেক কথা এখানে উল্লেখ করলেন। অ্যাবলিশন অফ একসাইস ডিউটির পরিপ্রেক্ষিতে এখানে বলা আছে যে, Consequent on the abolition of excise duty on electricity by the union Government with effect from the 18th October, 1984. সুতরাং ইউনিয়ন গভর্নমেন্টের কনসিকুয়েন্ট অন দি অ্যাবলিশনের জন্যই এটা করতে হচ্ছে। যদি বিরোধী সদস্যরা অতই গরিব দরদি হন, মধ্যবিত্তদের জন্য চোখের জল ফেলেন তাহলে তাঁরা এই টাকাটা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমাদের আদায় করে দিননা, তাহলে আমরা এই কর বসাব না।

আমরা কর বসাব না, আপনারা কেন্দ্রের কাছ থেকে টাকা নিয়ে আসুন। সুতরাং আজ এই ক্রোকোডাইল টিয়ার্স বর্ষণ করে কিছু হবেনা। ঐ ক্রোকোডাইল টিয়ার্স-কুমভীরাশ্রু পশ্চিমবঙ্গের মানুষ ঐ কংগ্রেসের ভাঁওতা বুঝেছে, হাড়ে হাড়ে জানে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওনারা গ্যাস টারবাইনের কথা বলেছেন, ওনারা বলেছেন যে উৎপাদন কমছে, হ্যাঁ, প্রোপোরশনেটলি কমেছে কিন্তু প্রোডাকশান ওঁদের রাজত্বে কি হয়েছিল? প্রোডাকশান আজকে এই রাজত্বে ওদের চেয়েও বেড়েছে কিন্তু চাহিদা যেরকম বেড়েছে সেই তুলনায় হয়তো হয়নি, কিন্তু তার পেছনে ওরা। আজকে কেন্দ্রীয় মন্ত্রীতো নিজেই স্বীকার করেছেন যে ১৯৮৪ সালের জুন মাসে ওঁদের মাননীয় কেন্দ্রীয় মন্ত্রী শিবশঙ্করবাবু কয়লার কথা বলেছেন, সেখানে কয়লা সমস্ত রাজ্যে, যে রাজ্যে কংগ্রেস আছে তারাও কয়লা নিয়ে অভিযোগ করছে যে কয়লার জন্য বিদ্যুৎ উৎপাদন ব্যাহত হচ্ছে। সুতরাং কয়লা যে ত্রুটিপূর্ণ সেটা সকলেই জানেন। ওঁরা সাঁওতালডি তৈরি করেছিলেন, ওঁরা একটা রুগ্ন শিশুর জন্ম দিয়েছিলেন। এমন জায়গায় সাঁওতালডি তৈরি হয়েছে ইনহেরিটেন্ট ডিফেক্ট তৈরি হয়েছে যার প্রোডাকটিভ ক্ষমতা থেকেই নেই, একটা খোঁড়া শিশুকে জন্ম দিয়েছে, একটা পঙ্গু বিদ্যুৎ কারখানার জন্ম দিয়েছে, আজকে সেই পঙ্গুর কাছ থেকে ওরা উৎপাদন চাইছে সবল সুস্থ লোকের মত, এটা অসম্ভব। যার জন্ম লগনের জন্য দায়ী কংগ্রেসিরা। আজকে ওরা দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের মানুষকে বলুক যে ওদের দায়িত্ব এবং কর্তব্য ওরা পালন করছে কিনা? সুতরাং মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই বিলে ঠিকই করেছেন, কেন্দ্র থেকে যতটুকু অ্যাবলিশন করেছে তারই কনসিকোয়েন্স হিসাবে আজকে এটা করা কখ্‌ন হয়নি, কখন বাড়বে না। সুতরাং এই বিলকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমরেন্দ্রনাথ ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আই হ্যাভ এ পয়েন্ট অফ

অর্ডার। মাননীয় সদস্য অনিল মুখার্জি মহাশয় আমাদের মাননীয় সদস্য শ্রী অজিত পাঁজা মহাশয়ের বক্তব্য কে কনট্রাডিকশন করতে গিয়ে উনি প্রথম অংশটা পড়েছেন, শেষের অংশটা বাদ দিয়েছেন। উনি ২ পয়সার ডিফারেন্সটা দেখিয়েছেন আর এই ডবল ডবল বেড়ে গিয়েছে সেই অংশটা পড়েননি। আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দু-পয়সার কথাই বলেছেন। তাই আপনার কাছে আমার অনুরোধ ২ পয়সা বৃদ্ধি করিয়ে নূতন করে বিলটি আনুন এবং সেই সাপেক্ষে আজকে তিনি যে বিলটি প্লেস করেছেন সেটা প্রত্যাহার করুন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি আরও জানেন শুধু স্টেট ইলেকট্রিসিটির ব্যাপারটাই এখানে নেই, এর সঙ্গে একটা মালটি ন্যাশনাল কোম্পানী যুক্ত আছে। সাধারণভাবে বছরে ১০ পারসেন্ট ইনক্রিজ করার নিয়ম আছে এই সরকার আসার পর থেকে ৪ বার অলরেডি বেড়ে গেছে। তারপর স্যার, এরা অতিরিক্ত মুনাফা করছে এবং এবারও আবার নতুন করে মুনাফা করতে দেওয়া হয়েছে এমনকি এস্টেট ডিউটি সেটাও তারা দেয়না। আমি একটা কথা বলছি আপনার যদি স্মৃতি খুব দুর্বল না হয় মনে রাখবেন আমরা যখন সরকারে ছিলাম সেই সময় জ্যোতিবাবু ভাইস প্রেসিডেন্ট অফ সিটু ছিলেন। মালটি ন্যাশনাল কোম্পানী টিটাগড়ে।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ইজ ইট এ পয়েন্ট অফ অর্ডার?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমি পয়েন্ট অফ অর্ডারই বলছি একটু ক্লারিফাই করে। উনি এর আগে বক্তৃতা করেছেন এবং এই বিলে দুটোই ফ্যালাসি বলা হচ্ছে যুক্তিগুলো গ্রাহ্য করছেন না, সেটা মেনশন করেছি এবং যেগুলি এড়িয়ে যাবার চেষ্টা করছেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ইজ ইট ইওর পয়েন্ট অফ অর্ডার।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** একটা মালটি ন্যাশনাল কোম্পানী এর সঙ্গে যুক্ত রয়েছে। একদিনও কোন ইউনিট পরীক্ষা করা হয়না। দিনের পর দিন এস্টেট ডিউটি ফাঁকি দেয়, কোটি কোটি টাকা খরচা করতে দেয়।

(গোলমাল)

[5-10—5-20 P.M.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** দিস ইজ নট পয়েন্ট অফ অর্ডার, প্লিজ টেক ইওর সিট।

This is no point of order Please take your seat. Dr Mitra please give your reply.

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য অজিত পাঁজা মহাশয় ২০ মিনিট ধরে দলীয় মন্তব্য সহ বক্তব্য রেখেছেন। আমরা সকলেই তা শুনেছি এবং যথাসময়ে সে বিষয়ে বলা হবে। বিলের উপর আমি দুটি কথা বলছি। উনি বলেছেন, কেন্দ্রের অর্থমন্ত্রী এই ধরনের বিল আনতে বলেননি। আমি এ সম্বন্ধে তিনটি বাক্য বলে দিচ্ছি। No.1 - It is proposed to abolish excise duty on electricity duty leaving

it to the State Government to tap the sources, (2) This will give to the States one more area of resource mobilisation, (3) to give the states to tap sources. Sometime to take appropriate action for abolition of excise duty from 1st October, 1984. সুতরাং আমি বলছি যে এটা পশ্চিমবাংলারই নয়, ভারতবর্ষের ২২টি রাজ্যেই এই ধরণের বিল আনা হচ্ছে কেন্দ্রীয় সরকারের অর্থমন্ত্রীর নির্দেশে।

(গোলমাল)

ঠিক আছে, আমি বলছিনা - বসে পড়ছি।

(গোলমাল)

( এই সময় শ্রী সুব্রত মুখার্জি মহাশয়কে উচ্চস্বরে কিছু বলতে দেখা যায়)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ মুখার্জি, আপনি কি বলতে চাইছেন?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমি থার্ড রিডিংয়ের সময়ই বলব স্যার।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলছি যে কেন্দ্রের পরামর্শক্রমেই ভারতবর্ষের ২২টি রাজ্যে এটা আনা হচ্ছে এবং এরজন্য ৬ মাস সময় দেওয়া হয়েছে। দ্বিতীয়ত, ২ পয়সা বাড়লেও বাজার দর একই থাকছে। কোথাও দুই পয়সা বাড়ছে, আবার কোথাও দুই পয়সা কমছে। গ্রাহকেরা একই দামে পাচ্ছে। সুতরাং বাজারে দাম বাড়বার কথা নয়। অজিতবাবুকে বলছি, আমরা সাড়ে ১৩ কোটি টাকা হারাচ্ছি এবং পাচ্ছি ৯ কোটি টাকা। উনি ওঁর দলবল নিয়ে দিল্লি গিয়ে আমাদের পাওনা ৩০০ কোটি টাকা আদায় করে দিন! আমি প্রতিশ্রুতি দিচ্ছি এই বিল তুলে নেব।

**শ্রী আবদুস সাত্তার ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার। এখানে কথা হচ্ছে, উনি ৩০০ কোটি টাকার কথা ভুলতে পারছেন না।

**Mr. Deputy Speaker :** Is it your point of order? Mr. Sattar, I am very sory, it is not a point of order. Please take your seat. Dr. Mitra, please move your Bill.

**Dr. Asoke Mitra :** Sir, I beg to move that the West Bengal Electricity Duty (Amendment) Bill, 1984, be taken into consideration.

... (Noise) ...

**Shri Abdus Sattar :** উপাধ্যক্ষ মহাশয়, এঁরা পশ্চিমবাংলাকে অন্ধকারে ডুবিয়েছেন, জনসাধারণের দুঃখ দুর্দশা বেড়েই চলেছে .....

**Mr. Deputy Speaker :** Please take your seat. You will get the chance in Third Reading. Please sit down. I am on my legs.

At this stage Members of Congress(I) benches walked out of the Chamber.

The motion that the West Bengal Electricity Duty (Amendment) Bill, 1984, be taken into consideration, was then put and agreed to.

**Clause - 1**

The question that Clause 1 do stand part of the Bill was then put and agreed to.

**Clause - 2**

There is an amendment to clause 2 by Shri Sumanta Kumar Hira. Shri Sumanta Kumar Hira may please move his amendment.

**Shri Sumanta Kumar Hira :** Sir, I beg to move that in clause 2 in sub-clause (1),-

(a) in item (a) the words, letter and brackets "clause (a) of" be omitted : and

(b) in item (b) the words, letter and brackets "clause (a) of" be omitted..

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলটা ছাপাতে কিছু ভুল হয়ে গিয়েছিল। সেই ভুলটা সংশোধন করার জন্য এখানে সংশোধনী এনে ঠিক করে নেওয়া হচ্ছে। এই সংশোধনী আমি গ্রহণ করছি।

The motion of Shri Sumanta Kumar Hira that in clause 2 in Sub-clause (1)

(a) in item (a), the words, letter and brackets "clause (a) of" be omitted, and

(b) in item (b), the words, letter and brackets "clause (a) of" be omitted., was then put and agreed. to.

The question that clause 2, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clause 3 and Premable**

The question that clause 3 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Electricity Duty (Amendment) Bill, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Local Bodies (Electoral Offences and Miscellaneous Provisions) (Amendment) Bill, 1984.**

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to introduce the West Bengal Local Bodies (Electoral Offences and Miscellaneous Provisions) (Amendment) Bill, 1984 and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

There is no provision in the Howrah Municipal Corporation Act, 1980 (West Bengal Act. LVIII of 1980) indicating the manner in which the election to Howrah Municipal Corporation shall be dealt with.

The West Bengal Local Bodies (Electroal Offences and Miscellaneous Provisions) Act, 1952, however, provides for certain penal and other measures for the electoral offences as well as peaceful conduct of elections of the Local Bodies of the State. Clause (a) of section 2 of the Act defines that this Act is applicable to elections held under certain Acts which do not include the Howrah Municipal Corporation Act, 1980.

In view of the impending general election to the Howrah Municipal Corporation on the 5th July, 1984, such a provision in the Act was urgently necessary. Certain consequential amendments were also considered necessary.

As the West Bengal Legislative Assembly was not in session at the time and in view of the impending general election to the Howrah Municipal Corporation on the 8th July, 1984, the amendments were given effect to by the promulgation of an Ordinance.

(Secretary then read title of the Bills)

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the West Bengal Local Bodies (Electoral Offences and Miscellaneous Provisions) (Amendment) Bill, 1984 be taken into consideration.

এই বিলের ব্যাপারে বিশেষ কিছু বলার নেই। আমরা নূতন দুটো অ্যামেন্ডমেন্ট করেছি হাওড়া মিউনিসিপ্যাল করপোরেশন অ্যাক্ট এবং কলিকাতা মিউনিসিপ্যাল করপোরেশন অ্যাক্ট ১৯৮০। এই দুটো যাতে কভার করে সেইজন্য অ্যামেন্ডমেন্ট এনেছি। এছাড়া বিশেষ কিছু বলার নেই।

[5-20—5-30 P.M.]

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় পৌরমন্ত্রী আমাদের সামনে একটু আগে যে বিল এনেছেন, তারমধ্যে আমাদের মাননীয় সদস্য শ্রী কাশীনাথ মিশ্র একটা কথা তুলেছিলেন। মাননীয় পৌরমন্ত্রী মহাশয় তা স্বীকার করে নিয়েছেন। উনি সেটা ক্লারিফাই করে দিয়েছেন।

(গোলমাল)

আপনারা পশ্চিমবাংলার বুকে গণতন্ত্র ভদ্রতা ও সভ্যতা বিরাজ করছে বলে দাবি করে থাকেন, আজকে আমরা তার রূপ দেখতে পাচ্ছি এই হাউসের মধ্যে। একটু আগে আমারা পার্টি ওয়াক-আউট করেছে। আমি বলতে উঠে ভুল করেছি। হাওড়া মিউনিসিপ্যালিটিতে স্ট্রাইক চলছে, নানা অসন্তোষ আছে। এই সমস্ত বিষয়ে আমার কিছু বলার ছিল, কিন্তু বলতে পারছি না বলে আমি দুঃখিত। আমাকে পার্টির সিদ্ধান্ত অনুসারে চলে যেতে হচ্ছে।

(এই সময়ে কংগ্রেস পক্ষের শ্রী অম্বিকা ব্যানার্জি হাউস ছেড়ে চলে যান)

**শ্রী ননী কর ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, বিরোধী পক্ষের একজন সদস্য এই বিলের উপরে আলোচনা করতে উঠে বলে গেলেন যে তিনি ভুল করে বলতে উঠেছেন। মাননীয় প্রশান্তবাবু এখানে যে অ্যাক্ট এনেছেন, তাকে সমর্থন করতে হয়ত উনি চেয়েছিলেন। কারণ উনি দেখেছিলেন, এই অ্যামেন্ডমেন্ট এর মধ্যে খুব বেশি কিছু নেই। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে বলেছেন যে, ১৯৫২ সালের অ্যাক্ট যখন তৈরি হয়েছিল তখন ক্যালকাটা কর্পোরেশন অ্যাক্ট এবং হাওড়া কর্পোরেশন অ্যাক্ট এগুলো পাস হয়নি। ফলে সেগুলোর উল্লেখ এখানে নেই। এবারে উনি অ্যামেন্ডমেন্ট করে সেগুলো এখানে ঢোকাতে চেয়েছেন এবং যেগুলো বাতিল হয়ে গেছে, সেগুলো নেই। উনি সেগুলো বাদ দিতে চেয়েছেন। এর কারণ হচ্ছে এই যে, যাতে ইলেকশান ঠিক ভাবে করা যায়। ইলেকশানে যদি কেউ অন্যায় করেন তা সে ভোটার বা কোন অফিসার যিনিই হোন না কেন, তাঁকে যাতে ঠিকমত শাস্তি দেওয়া যায়, তারজন্যই এই অ্যামেন্ডমেন্ট। সেজন্য খুব স্বাভাবিক কারণেই আমি এই অ্যামেন্ডমেন্ট সমর্থন করছি। এখানে আমি একটি প্রশ্ন রাখতে চাই অফেন্সের মধ্যে আছে, নমিনেশন পেপার কিংবা আদার ডকুমেন্টস ব্যালট পেপার, এগুলো যদি নষ্ট করা হয় বা কোন ক্ষতি করা হয়, তাহলে তারজন্য শাস্তি হবে। জেল হবে, জরিমানা হবে, এইসব এর মধ্যে ঢুকেছে। কর্পোরেশনের ইলেকশানের ক্ষেত্রে আপনি সরকারে থেকে এগুলো ঢোকাতে চেয়েছেন। অর্থাৎ আইনের দিক থেকে এর একটা ব্যবস্থা হবে। বিভিন্ন রাজ্যে আইন থাকা সত্ত্বেও যে ধরনের ঘটনা ঘটছে, তারজন্যই আমাকে এই কথাগুলো বলতে হচ্ছে। অথচ ওরা এই কথাগুলো বলতে পারছেন না। অন্ধ্র প্রদেশে রাজ্যপাল রামলাল সংখ্যা গুনতে পারলেন না। আমাদের রাষ্ট্রপতি জ্ঞানী জৈল সিং ও গুনতে পারলেন না যেহেতু শ্রীমতী ইন্দিরা গান্ধী ওকে বলে দেননি। অথচ আইনে সবকিছুই লেখা আছে এবারকার গভর্নর গুনতে পারলেন না, কিন্তু দেখলাম তিনি এন.টি.রামা রাওকে ক্ষমতায় ফিরিয়ে আনলেন।

এখানে বিষয়টা ঠিক বোঝা যাচ্ছেনা। ইতিমধ্যে সিকিম, কাশ্মীরে যে কান্ড ঘটেছে তাতে সেখানে আইনের কোন বালাই নেই এবং তা করতে গিয়ে সারা ভারতবর্ষকে ছিন্ন বিচ্ছিন্ন করার ব্যবস্থা হয়েছে। আসাম, পাঞ্জাব, মহারাষ্ট্রে যে কান্ড ওরা করেছেন সে সম্পর্কে ওরা কি বলতে চাইছেন জানিনা। হাওড়া মিউনিসিপ্যালিটিতে ধর্মঘট নিয়ে ওদের একটু বলার ইচ্ছা ছিল কিন্তু বলতে পারলেন না কারণ বেরিয়ে যেতে হবে। কলকাতায় ধর্মঘট ওরা করেছিলেন কি উদ্দেশ্যে জানিনা। আমাদের মন্ত্রী মহাশয় বিভিন্ন মিউনিসিপ্যালিটি, কর্পোরেশনের ডেভেলপমেন্টের জন্য চেষ্টা করছেন। অর্থাৎ তাদের বেতন বাড়িয়েছেন। সুব্রতবাবুরা যখন মন্ত্রী ছিলেন তখন যেখানে নূন্যতম বেসিক পে ৫০।৬০ টাকা ছিল সেখানে সেটা আজকে হয়েছে

২২০ টাকা এবং তারসঙ্গে অন্যান্য যেসব সুযোগ-সুবিধা যেমন পেনশন গ্র্যাচুইটি, লিভ রুলস রাজ্য সরকারি কর্মচারীরা পান সেইসব তাদের দেওয়া হয়েছে এবং এর সঙ্গে কেন্দ্রীয় সরকারি কর্মচারীদের যেভাবে ভাতা বৃদ্ধি হয় রাজ্যসরকার তার সীমিত ক্ষমতার মধ্যে তাদের কর্মচারিদের যা দেন এদেরও তাই দেওয়া হয়। এরসঙ্গে পূজোর সময় একসগ্রাসিয়া হিসাবে ৫০০ টাকাও দেওয়া হচ্ছে। অর্থাৎ রাজ্য সরকারি কর্মচারীরা যেসব সুযোগসুবিধা পান তার সবটা, কোন কোন ক্ষেত্রে তারচেয়ে বেশি দেওয়া হচ্ছে। এই বেতন বৃদ্ধিতে যে ওদের আপত্তি সেটা বড় কথা নয়। ওরা যখন মন্ত্রী ছিলেন তখন ১০০টা মিউনিসিপ্যালিটির জন্য ২০ হাজার টাকা করে গড়ে ২০ লক্ষ টাকা করে দেওয়া হতো, সেখানে আজকে ব্যয় হচ্ছে মোট সাড়ে ৬ কোটি টাকা। অর্থাৎ যেখানে ২০ লক্ষ টাকা করে দিতেন সেখানে হিসেব করলে ২০ হাজার টাকার মতো পড়ে। তাও আবার ১০।১৫ টার বেশি দিতেন না। আজকে যেখানে যেমন লোক সেইভাবে টাকা দেওয়া হচ্ছে। গ্রাম পঞ্চায়েতকে যেমন ক্ষমতা দেওয়া হয়েছে, টাকা বেশি দেওয়া হচ্ছে গ্রাম উন্নয়নের জন্য তেমনি মিউনিসিপ্যালিটির দিকেও ক্ষমতা দেওয়া হচ্ছে, উন্নয়নেব জন্য বেশি টাকা দেওয়া হচ্ছে। আমি আমার এলাকার মিউনিসিপ্যালিটির কথা বলতে পাবি সেখানে শুধু টাকা দেওয়া হচ্ছেনা সেখানে টাউন হল, পার্ক তৈরি হচ্ছে, এল.আই সির সঙ্গে যোগাযোগ করে ওয়াটার ওয়াকার্স তৈরি করা হচ্ছে। একদিকে যেমন মিউনিসিপ্যালিটির উন্নতি হচ্ছে অপরদিকে কর্মচারিদের বেতনও বাড়ছে। যখন নির্বাচিত বডি আসবে তখন আইনে ত্রুটি-বিচ্যুতি সংশোধন করবার দায়িত্ব নিশ্চয়ই মন্ত্রী মহাশয়ের তাতেই ওদের রাগ হচ্ছে। অর্থাৎ ঠিক ঠিক মতন কাজ যাতে না হয় সেটা তারা চান। ১৬।১৭ বছর ওরা নির্বাচন করেননি সেখানে ওরা আইন সংশোধন করবার কথা চিন্তা করতে পারেন না। আজকে হাওড়া মিউনিসিপ্যালিটির নির্বাচন হয়ে গেছে। কেন্দ্রীয় সরকারের গড়িমসির জন্য কলকাতার নির্বাচন হতে পারছেনা। অনেক সময় নিয়েছেন আইন অ্যাপ্রুভ করতে। সেখানে ইলেকশনের প্রস্তুতি চলছে। সেজন্য আমি বলব প্রশান্তবাবু যত চেষ্টাই করুন ওদের মত গ্রহণ করতে পারবেন না কারণ ওদেব নীতি হচ্ছে গণতন্ত্রকে হত্যা করা। আসামে একটা ইলেকশন করেছিলেন, ১৯৭২ সালে পশ্চিমবাংলায় করেছিলেন ইলেকশন সেসবের কায়দা আমরা জানি। সেইজন্য ওরা এই আইন মানবেন না, এবং সমর্থন করবেন না এই অজুহাত দিয়ে বেরিয়ে গেলেন। আমি এই আইনকে সমর্থন করছি এবং আশা করছি সকলেই এটাকে সমর্থন করবেন। আজকে এই আইনের সংশোধনের পর ইলেকশন সংক্রান্ত যে অপরাধ হোত সেই অপরাধের সত্যই প্রতিকারের ব্যবস্থা হবে এবং আমাদের নির্বাচিত মিউনিসিপ্যালিটিগুলি আরও ভালভাবে কাজ করতে পারবে এই আশা নিয়েই আমি এই বিলকে সমর্থন করছি।

[5-30—5-42 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌরমন্ত্রী মহাশয় যে বিল উত্থাপন করেছেন তা সমর্থন করছি। এই বিলের অবজেক্টস্ অ্যান্ড রিজিন্সে তিনি বলেছেন যে যখন হাওড়া মিউনিসিপ্যালিটির নির্বাচন হয় তখন অধিবেশন ছিল না এবং খুব সঙ্গত কারণে তখন অর্ডিন্যান্স জারি করে নির্বাচন যতদূর সম্ভব যাতে বৈধ করা যায় সেইদিকে দৃষ্টি দিয়েছিলেন। এই নির্বাচন বৈধ করার জন্য তিনি কিছু সংশোধনী এনেছেন। কারণ, মফস্বল মিউনিসিপ্যালিটিগুলিতে কয়েক বছর আগে যেসব নির্বাচন হয়ে গেল সেই ক্ষেত্রে দেখা গেছে

আইন-কানুনের ত্রুটি-বিচ্যুতির সুযোগ নিয়ে যারা অসৎ নাগরিক, অধিকাংশ ক্ষেত্রে সমাজ বিরোধীরা নির্বাচিত হয়ে যাচ্ছে। সেইসব দুর্নীতিগুলি রদ করতে না পারলে মিউনিসিপ্যালিটিতে যত টাকাই দেওয়া হোক না কেন সেই টাকা জনকল্যাণে পুরাপুরি লাগানো বাধ্যাল হয়ে যাবে। বহরমপুর মিউনিসিপ্যালিটির নির্বাচন সমাপ্ত হয়ে যাবার পর দেখা গেল সেই শহরের ৩০ জন পরিচিত সমাজ বিরোধীর মধ্যে ১৮ জন নির্বাচিত হয়ে গেল। এইভাবে দুর্নীতিগ্রস্ত লোক, স্মাগলার, অসৎ ব্যবসায়ী টাকা-পয়সা ব্যয় করে নির্বাচিত হয়ে যেভাবে নির্বাচনকে প্রহসনে পরিণত করল তা অভাবনীয়। তারফলে আমরা দেখেছি বহরমপুর মিউনিসিপ্যালিটি বেশিদিন চলতে পারেনি। তাই শুধু অর্থ বরাদ্দই বড় কথা নয়, নির্বাচনকে দুর্নীতি মুক্ত পরিচ্ছন্ন করার দিকে দৃষ্টি দিতে হবে। সেজন্য আইন-কানুন বার বার পরিবর্তনের অপেক্ষা রাখে, আরও পরিবর্তন ভবিষ্যতে করার দরকার হবে। ছোট ছোট যেসব মিউনিসিপ্যালিটি আছে যেখানে ২/৪ হাজার বা ৬/৭ হাজার ভোটার আছে সেখানে যাদের অর্থ আছে তাদের পক্ষে সেই ভোটারদের অর্থ দ্বারা প্রভাবিত করা সম্ভব। আবার অনেক ক্ষেত্রে গা-জোয়ারি করে, মস্তান নিয়োগ করে ভোটারদের প্রভাবিত করা হয়। তাই সংবিধানের চৌহদ্দির মধ্যে থেকে নির্বাচন আইনকে যতখানি সম্ভব সংশোধন করার একটা বিরাট পদক্ষেপ নিয়েছেন তিনি। তাছাড়া তিনি পৌর প্রশাসনের ক্ষেত্রে দীর্ঘদিন ধরে যুক্ত আছেন, তার কাছে আবেদন জানাব পৌর নির্বাচনের ক্ষেত্রে যে সমস্ত বাধা-বিপত্তি, দুর্নীতির সুযোগ আছে সেগুলি প্রতিহত করার জন্য একটা কমপ্রিহেনসিভ বিল আনবেন যাতে করে পৌর নির্বাচনটা দুর্নীতি মুক্ত হয়। আজকে পৌর প্রশাসন পরিচালনার ক্ষেত্র যেভাবে বৃদ্ধি হয়েছে তাতে সেখানে কিছু সজীবতা লক্ষ্য করা যায়। সেই সমস্ত কাজগুলি যাতে সৎ মানুষের দ্বারা হতে পারে সেইদিকে দৃষ্টি দেবেন। এইকথা বলে এই বিলকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, অম্বিকাবাবু যাবার আগে হাওড়া কর্পোরেশনের ধর্মঘটের কথা উল্লেখ করেছেন বলে আমি কিছু বক্তব্য রাখতে চাই। তারা ধর্মঘট কেন করেছেন আমি জানিনা। ১৬ দফা দাবি রেখে তারা ধর্মঘট শুরু করেন। এই ধর্মঘটের পিছনে কোন গুরুত্বপূর্ণ অর্থনৈতিক দাবি আছে বলে আমি মনে করি না যেটা আমাদের সরকারের দেওয়া কর্তব্য। এই ধর্মঘট শুরু হবার পর অম্বিকাবাবু এবং অশোক ঘোষ এই দু-জন এম এল এ মুখ্যমন্ত্রীর কাছে গিয়েছিলেন এবং এই ব্যাপারে আলোচনা করেছেন। এবং মুখ্যমন্ত্রীকেই বলেছেন আপনি প্রশান্তবাবুকে বলুন যাতে তিনি সকলকে নিয়ে বসেন। মুখ্যমন্ত্রী আমাকে একথা বলার পর, আমি এক দিনের মধ্যেই তাদের নিয়ে বসলাম। তাদের দাবি হোল ১৯৭৭ সালে আমরা যখন সরকারে এলাম তখন কংগ্রেসের যে বোর্ড ছিল, তারা প্রভিডেন্ট ফান্ডের ৯৫ লক্ষ টাকা ভেঙেছে। অর্থাৎ বলতে পারেন সে টাকা তারা আত্মসাৎ করেছেন। তাঁরা আমাকে বললেন এই টাকা কর্মচারিদের প্রভিডেন্ড ফান্ডে জমা দেওয়া হয়নি। কাজেই সেই ব্যবস্থা করতে হবে। আমি তাদের বললাম - এটা এখন কি করে সম্ভব। তবুও আমি তাদের বললাম আমি মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীর সঙ্গে আলোচনা করব— আমি স্বীকার করি এটা তাদের ন্যায্য দাবি, এই টাকা তাদের পাওয়া উচিত। তাদের আর একটি দাবি ছিল, লিভ রুলসের ব্যাপারে। আমি তাদের বলেছি লিভ রুলস আমরা চালু করেছি। তারপর তারা বললেন পেনশন আমরা কেন পাব না। আমি তাদের বললাম, কর্পোরেশনে পেনশনের ব্যবস্থা হচ্ছে, অন্যান্য পৌরসভাতেও হচ্ছে - কাজেই আপনাদেরও

হবে। তারপর তাদের বললেন আমাদের আরও কিছু পাওয়া বাকি আছে, যা দেওয়া উচিত। আমি তাদের বললাম যদি আপনাদের ন্যায্য পাওনা হয়, তাহলে আমরা দেব। তারা এক্স-গ্রাসিয়ার কথা কিছু বলেন নি। আমরা ২০০ থেকে ৫০০ টাকা করে পৌরসভার কর্মচারিদের দিচ্ছি এবং সরকারি কর্মচারীদের ১৫০ টাকা এখন দেওয়ার ব্যবস্থা হয়েছে। পৌরসভা সাধারণত সরকারি অর্থেই চলে এবং সেখানে তারা যখন ২০০ থেকে ৫০০ টাকা পাবেন, তখন আপনারাও সেটা পাবেন। তবে আমি শুনেছি তারা ঐ দাবি আমাদের কাছে রাখেন, তার কারণ হচ্ছে তারা বোধ হয় এই দাবি নিয়ে হাইকোর্টে দরখাস্ত করবেন। তারপর সমস্ত আলোচনা যখন শেষ হয়ে গেল, তখন তাদের বলা হোল ধর্মঘট কালীন যে ওয়েজ সেটা কিন্তু আপনারা পাবেন না। অর্থাৎ যেদিন যেদিন কাজ করেননি সেই দিনগুলির টাকা পাবেন না। ধর্মঘটকালীন মজুরি যে পায়না, সেই সৎ সাহস তাদের থাকা উচিত ছিল। কলকাতা কর্পোরেশনের কর্মচারীরা কিন্তু এটা মেনে নিয়েছে। ওখানকার মেয়র ইন কাউন্সিল যিনি আছেন, তিনি বললেন, ঐ পিরিয়ডের টাকা আমরা দেব না। তবে সঙ্গে সঙ্গে একথাও বলা হয়েছে কলকাতা কর্পোরেশনের যে কেউ যদি ব্যক্তিগতভাবে মন্ত্রীর কাছে আবেদন করেন তাহলে আমরা সেটা দেখব। আমি তাদের বলেছি, আপনারাও ঐভাবে মেয়রের কাছে দরখাস্ত করুন। অম্বিকাবাবু এই প্রস্তাবে রাজি হয়েছিলেন কিন্তু ওখানকার যারা নেতা তারা এটা মানতে পারেননি। ফলে সেখানে কাজে বাধা সৃষ্টি করা হচ্ছে। হাওড়া পৌর প্রতিষ্ঠানের একটা সুবিধা হচ্ছে ওখানকার জঞ্জাল সাফাই ঠিকাদারদের দিয়ে করানো হয় এবং নাইট সয়েলও সেইভাবে পরিষ্কার করা হয়। আমি মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করেছি এবং অম্বিকাবাবুকেও বলেছি আপনারা এগিয়ে আসুন, একটা মীমাংসার চেষ্টা করি। কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি তারা এগিয়ে আসে নি। আজ প্রায় তিন সপ্তাহের উপর হয়ে গেল সেখানে ধর্মঘট চলছে। এই পিরিয়ডের মাইনে আমরা কর্মচারিদের দিতে পারব না। এছাড়া আর কোন কথা এই বিল সম্পর্কে আমার বলার নেই।

**Mr. Deputy Speaker :** The motion that the West Bengal Local Bodies (Electoral offences and Miscellaneous provisions) (Amendment) Bill, 1984, be taken into consideration was then put and agreed to.

There are no amendments to clauses 1 to 7 and the Preamble.

**Clauses 1 to 7 and Preamble**

The question that clauses 1 to 7 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the West Bengal Local Bodies (Electoral Offences and Miscellaneous Provisions) (Amendment) Bill, 1984, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Adjournment**

(The House was then adjourned at 5.42 p.m. till 1.00 p.m. on Tuesday, the 18th September, 1984 at the Assembly House, Calcutta).

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Assembly House, Calcutta on Tuesday, the 18th September, 1984 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 16 Ministers, 9 Ministers of State and 184 Members.

[ 1-00 — 1-10 P.M. ]

### Starred QUESTIONS
### (to which oral answers were given)

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাতে চাই, গতকাল আমার প্রশ্নোত্তরের দিন ছিল। কিন্তু আমি ঐদিন উপস্থিত থাকতে পারিনি। কারণ অনিবার্য কারণে আমাকে এক জায়গায় উপস্থিত থাকতে হয়েছিল। সেই জন্য আমি এই হাউসের সামনে দুঃখ প্রকাশ করছি। মাননীয় স্পিকার মহাশয় যদি অনুমতি করেন, মাননীয় বিধায়ক, যিনি এখানে প্রশ্ন রেখেছিলেন, তার উত্তর এখন দিয়ে দিতে পারি।

**মিঃ স্পিকার ঃ** আজকে এটা হবে না। ২০ তারিখে উত্তর দেবেন।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** আমি *২৭, *২৮, *২৯ এই তিনটি প্রশ্নের উত্তর একসঙ্গে দিচ্ছি।

#### পশ্চিমবঙ্গে বন্যায় ক্ষতিগ্রস্ত ফসলের আর্থিক পরিমাণ

*২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১০।) **শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৪ সালের বন্যায় পশ্চিমবঙ্গে এ পর্যন্ত ফসলের যে ক্ষতি হয়েছে তার আর্থিক পরিমাণ কত ;

(খ) এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে অর্থ চাওয়া হয়েছে কি ; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কি পরিমাণ অর্থ চাওয়া হয়েছে এবং কত পাওয়া গিয়াছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ**

(ক) ১৯৮৪ সালের বন্যায় পশ্চিমবঙ্গে ৩১ শে আগস্ট পর্যন্ত ফসলের যে ক্ষতি হয়েছে তার আর্থিক মূল্যায়ন ৮৬ কোটি ১৭ লক্ষ টাকা করা হয়েছে। এছাড়া যেসব জমিতে মোটেই চাষ করা সম্ভব হয়নি সেখানে প্রায় ৬০ কোটি টাকার ফসল উৎপন্ন হতে পারত।

(খ) রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের নিকট অর্থ দাবি করেছে।

(খ) রবি মরশুমে চাষের উৎপাদন বৃদ্ধির জন্য মিনিকিট বিতরণ করার জন্য ৬ কোটি টাকা এবং বন্যা কবলিত চাষীদের স্বল্প মেয়াদী কৃষি ঋণ দেওয়ার জন্য ১০ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের কাছে চাওয়া হয়েছে।

### পশ্চিমবঙ্গে বন্যার ফলে প্লাবিত জমির পরিমাণ

***২৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৬১।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৪ সালে ব্যাপক বন্যার ফলে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলাগুলিতে কত একর জমি প্লাবিত হয়েছে ;

(খ) উক্ত প্লাবনের ফলে কি কি এবং কত টাকার ফসল ক্ষতিগ্রস্ত হয়েছে ; এবং

(গ) উক্ত ক্ষতিগ্রস্ত জেলাগুলিতে পুনরায় চাষ-আবাদ করার জন্য কত টাকা বরাদ্দ করা হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ**

(ক) ১৯৮৪ সালে ব্যাপক বন্যার ফলে পশ্চিমবঙ্গের জেলাগুলিতে ১ লক্ষ ৫৫ হাজার হেক্টর (৫০ শতাংশ) আংশিক এবং ১ লক্ষ ৫৪ হাজার হেক্টর জমি সম্পূর্ণ প্লাবিত/ক্ষতিগ্রস্ত হয়েছে, এছাড়া প্রায় ১ লক্ষ ৭০ হাজার হেক্টর জমিতে চাষই করা সম্ভব হয়নি।

(খ) উক্ত প্লাবনের ফলে বিভিন্ন ফসল যেমন পাট, সব্জি, আমন ধান (বোনা) আমন বীজতলা, প্রাক-খরিফ রোপিত ধান, আমন ধান, তিল, পান বরোজ, চিনাবাদাম, ভুট্টা প্রভৃতি ক্ষতিগ্রস্ত হয়েছে। এই ক্ষতির আর্থিক মূল্য আনুমানিক ৮৬ কোটি ১৭ লক্ষ টাকা। যে পরিমাণ জমিতে চাষ করা সম্ভব হয়নি, তাতে ফসলের ক্ষতি প্রায় ৬০ কোটি টাকা।

(গ) এখনও পর্যন্ত মোট ৯ কোটি ৬০ লক্ষ ৫৬ হাজার টাকা অনুদান ও ঋণ হিসাবে বরাদ্দ করা হয়েছে।

### পশ্চিমবঙ্গে বন্যায় শস্যহানি

***২৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৫।) **শ্রী নবনী বাউরী ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) ১৯৮৪ সালে পশ্চিমবঙ্গে বন্যায় মোট কত টাকার শস্য হানি হয়েছে ;

(খ) আমন চাষের মরশুমে গরিব চাষীদের মধ্যে মোট কত টাকার মিনিকিট বিলি করা হয়েছে ও মোট কতজন গরিব চাষী এর দ্বারা উপকৃত হয়েছেন ;

(গ) বন্যায় ক্ষতিগ্রস্ত চাষীদের সাহায্যের কথা সরকার ভাবছেন কি না ; এবং

(ঘ) বন্যাত্রাণের জন্য কেন্দ্রীয় সরকারের সাহায্য পাওয়া গেছে কি না?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ**

(ক) ১৯৮৪ সালে বন্যা অত্যধিক বৃষ্টিপাতের ফলে উৎপাদনের আর্থিক ক্ষতি ৮৬ কোটি ১৭ লক্ষ টাকা বলে ধরা হয়েছে। এছাড়া প্রায় ৬০ কোটি টাকার মত ফসল হতে পারত এমন এলাকায় চাষই করা সম্ভব হয়নি।

(খ) আমন চাষের মরশুমে ১ লক্ষ ধান্য মিনিকিট সমান সংখ্যক চাষীদের মধ্যে বিতরণ করা হয়েছে।

(গ) হ্যাঁ।

(ঘ) এখনও পর্যন্ত না।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ক্ষতির পরিমাণ হচ্ছে ৮৬ কোটি ১৭ লক্ষ টাকা, আর একটা হচ্ছে ৭ কোটি টাকা। আপনি এই ক্ষতির পরিমাণ নির্ধারণ কি ভাবে করলেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** জেনারেলি নির্ধারণ যেভাবে করা হয় সেটা আমি আর একটি প্রশ্নের উত্তরে বলে দিলাম যে, এত হেক্টর জমিতে আদৌ চাষ করা যায়নি, তারপর যেখানে চাষ হচ্ছে সেটার গড়পড়তা হিসাব নিয়ে এটা করা হয়। ৭ কোটি যেটা বলা হয়েছে সেখানে আংশিক ভাবে নষ্ট হয়েছে, বাকিটা সম্পূর্ণভাবে নষ্ট হয়েছে। সেখানে হেক্টরে গড়পড়তা কতটা উৎপাদন হতে পারে সেটা ধরেই মূল্য ঠিক করা হয়েছে। এটা হচ্ছে অঙ্কের ব্যাপার।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** জমিগুলির ফার্টিলিটি সব জায়গায় সমান নয়। কাজেই এটা আপনি কি করে বলছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** কাশী বাবু, ব্যাপারটা আপনি একটু বুঝুন—গড়পড়তার অঙ্ক ঠিক সঠিক হয় না। তবে মোটামুটি বলা হচ্ছে এতটা আংশিক, আর এতটা সম্পূর্ণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে এবং সেটা ধরে নিয়েই এমন কিছু একটা হতে পারে বলে ঠিক করা হয়েছে। আপনি জানেন প্রত্যেক জেলায় জেলায় মনিটরিং টিম করা হয় এবং ডিস্ট্রিকট অ্যাগ্রিকালচারাল অফিসার, ইরিগেশন ডিপার্টমেন্ট কোথায় কোথায় বন্যা হয়েছে ঘুরে ঘুরে দেখেন, তার থেকে একটা ফিগার তারা পান এবং সেই ফিগার থেকেই এটা করা হয়েছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** ক্ষতিগ্রস্ত এলাকাগুলিতে চাষাবাদ করার জন্য এই অনুদানের টাকা কাদের মাধ্যমে দিলেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** যেখানে যেখানে ক্ষতি হয়েছে সেই সমস্ত জায়গায় পঞ্চায়েত, বি. ডি. ও. জেলা ম্যাজিস্ট্রেট, ডিস্ট্রিক্ট মনিটরিং টিম, তারা খবর নিয়েছেন এবং যেখানে যেরকম ক্ষতি হয়েছে সেইভাবেই অনুদান দেওয়া হয়েছে।

**শ্রী বিভূতিভূষণ দে ঃ** এই বছর বন্যার জন্য কেন্দ্রের কাছে কত টাকা চেয়েছিলেন, কত টাকা পেয়েছেন এবং ১৯৭৮ সালের ভয়াবহ বন্যায় কত টাকা চেয়েছিলেন, কত

পেয়েছেন, সেটা বলতে পারবেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** সেটা অফ হ্যাণ্ড এখন বলা যাবে না, নোটিশ দেবেন বলে দেব, এটা অলরেডি বলে দেওয়া হয়েছে। আর এবারে ১৫৫ কোটি টাকা চাওয়া হয়েছে।

**শ্রী তারাপদ সাধুখাঁ ঃ** এই বন্যায় ক্ষতিগ্রস্ত হবার ফলে শেষের দিকে যে যৌথ বীজ খামার তৈরি হয়েছিল তাতে উপযুক্ত বীজ ধান না দিয়ে যা তা বীজ তৈরি করার ফলে আরো ক্ষতিগ্রস্ত হয়েছে, প্রত্যেকটি ব্লক, অঞ্চল থেকে এই খবর দেওয়া হয়েছিল—এই বিষয়ে আপনার কি কিছু জানা আছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** বীজের অভাবে চাষ করতে না পারার জন্যই আমরা বীজের ব্যবস্থা করেছি। তাই সরকারি খামারগুলিতে বীজ তৈরি করে চাষের উপযুক্ত হলে তবেই আমরা সেই বীজ সরবরাহ করে থাকি এবং তারই জন্য চেষ্টা হচ্ছে। সেকেণ্ডলি সেই জন্যই যৌথ খামার করা হয়েছে। তৃতীয়ত আনুমানিক এলাকাগুলি বন্যায় ডুবে থাকার জন্য সেই এলাকায় বীজ পাঠানো সম্ভব ছিল না। তাই পার্শ্ববর্তী এলাকার কোনো জায়গা নির্বাচন করে বীজ তৈরি করা হয়েছিল যাতে ঐসব এলাকার বন্যার জল নেমে গেলেই সেখানে বীজ সরবরাহ করা যেতে পারে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে বন্যার সময় ফসল ছাড়াও রাস্তাঘাট, স্কুলবাড়ির ক্ষতি হয়েছে। আপনি একটা হিসাব দিলেন ১৫০ কোটি টাকার। এছাড়া অকৃষি খাতে অর্থাৎ রাস্তাঘাট, ঘরবাড়ি ইত্যাদিতে ক্ষতির পরিমাণ কত নির্ধারণ করেছেন কি? যদি করে থাকেন তাহলে সেটা জানাবেন কি এবং এর জন্য কেন্দ্রের কাছে কত টাকা চেয়েছেন জানবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** মাননীয় সদস্য আমার চেয়ে বয়সে নবীন হলেও বিধানসভার সদস্য হিসাবে প্রবীণ। তিনি জানেন, এগ্রিকালচারাল ডিপার্টমেন্টের কাছে এই প্রশ্নটি রাখা হয়েছিল এবং সেইজন্যই ঐভাবে উত্তর দেওয়া হয়েছে। রাস্তাঘাট, বাঁধ, স্কুলবাড়ি, বাড়িঘর ইত্যাদির কি ক্ষতি হয়েছে সেটা অন্য হিসাব। সেই সমস্ত হিসাব অন্যভাবে রাখা আছে। এখানে দেখবেন, ফসল বলতে আমরা যা বুঝিয়েছি তার মধ্যে তরকারি আছে, পানের বরোজ আছে অর্থাৎ কৃষি সংক্রান্ত যে সমস্ত ব্যাপার আছে সেগুলি বলেছি। যেহেতু এটা এগ্রিকালচার ডিপার্টমেন্টের প্রশ্ন সেইজন্য এইগুলি বলেছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** যে সমস্ত আবাদি জমি ক্ষতিগ্রস্ত হয়েছে তার চাষ আবাদের জন্য যে মিনিকিট বা টাকা বরাদ্দ করেছেন সেগুলি ঠিকমত কার্যকর হয়েছে কি না মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** কোনো সুনির্দিষ্ট অভিযোগ যদি থাকে তাহলে জানাবেন, আমরা সেটা বিহিত করার ব্যবস্থা করব, সাধারণভাবে কিছু বলা যাবে না।

**শ্রী শান্তিমোহন রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, অনুদান যেটা দেওয়া হচ্ছে সেটা কার মাধ্যমে দেওয়া হচ্ছে? আমরা দেখছি, এই অনুদান ওদের পার্টির লোকদের কেবল দেওয়া হচ্ছে।

**মি স্পিকার ঃ** প্রশ্ন আসে না।

**ডাঃ মানস ভুঞ্যাঁ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ক্ষতিগ্রস্ত জেলাগুলিতে যে সাহায্য দেওয়া হচ্ছে তার জেলাওয়ারী কোনো তথ্য আছে কি এবং থাকলে মেদিনীপুর জেলাকে কত সাহায্য দেওয়া হয়েছে জানাবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** প্রশ্নটা ছিল ক্ষতি সম্পর্কিত, সেইজন্য ক্ষতির হিসাবটাই আমার কাছে আছে। কোনো জেলায় কত দেওয়া হয়েছে সে সম্পর্কে সুনির্দিষ্ট প্রশ্ন করলে জবাব দিয়ে দেব।

*30—Held over

**মুর্শিদাবাদ জেলার ২নং সুতি ব্লকে পাইপ ওয়াটার মাধ্যমে জল সরবরাহ**

***৩১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৫।) **শ্রী শীশ মহম্মদ ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ জল সরবরাহ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার ২ নং সুতি ব্লকের হড়াপাড়া, ইচালিপাড়া ও দকাহার্থ মৌজাগুলিতে পাইপ ওয়াটার মাধ্যমে জনসাধারণকে জল সরবরাহ করার সিদ্ধান্ত গৃহীত হয়েছে ;

(খ) সত্য হলে কোনো সময়ে ঐরূপ সিদ্ধান্ত গৃহীত হয়েছে ,

(গ) উক্ত পরিকল্পনা কার্যকর করার জন্য ঐ মৌজাগুলিতে জমি পাওয়া গিয়াছে কিনা;

(ঘ) কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রশান্তকুমার শূর**

(ক) না, সত্য নয়।

(খ), (গ) ও (ঘ)

এখন এ প্রশ্ন ওঠে না।

(No suplementary)

*32—Held over

**পশ্চিমবঙ্গের জেলাগুলিতে বেসরকারি পরিদর্শকের ব্যবস্থা**

***৩৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১১০।) **শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গের জেলাগুলিতে বেসরকারি পরিদর্শকের ব্যবস্থাপনা আছে কি ; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে বীরভূম জেলার পরিদর্শকদের নাম কি কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ,

(খ) বিভাগীয় কমিশনারের নিকট হইতে সম্প্রতি সুপারিশ পাওয়া গিয়েছে এবং সেইগুলি বিবেচনাধীন আছে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** মাননীয় মন্ত্রী কি জানাবেন যে এইসব পরিদর্শক কতদিন ধরে নিযুক্ত আছেন এবং সমাজের কোনো স্তর থেকে নেওয়া হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** জেল ওয়েলফেয়ারের সঙ্গে যারা জড়িত আছেন তাদের এই কমিটিতে নেওয়া হয়।

**ধীরেন্দ্রনাথ সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে বীরভূম জেলার পরিদর্শক নিয়োগের ক্ষেত্রে এত দেরি হচ্ছে কেন এবং কতদিনের মধ্যে নিযুক্ত হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** জেল কোড রিভিসন কমিটি যা সুপারিশ করেছেন তাতে পুরানো কমিটির বদলে নতুন করার কথা বলা হয়েছে। আগামী ডিসেম্বর মাসে সমস্ত জেল কমিটি গঠিত হয়ে যাবে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে বিভাগীয় কমিশনার কার কার নাম সুপারিশ করেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ৭টি জেলা এসেছে, বীরভূম এখনও আসেনি।

*34—Held over

### সূতাহাটা ১ নং ও ২ নং ব্লককে আ ই সি ডি এস-এর আওতায় আনার পরিকল্পনা

***৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭।) শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) সুতাহাটা ১ নং ও ২ নং ব্লককে ইন্টিগ্রেটেড চাইল্ড ডেভেলপমেন্ট স্কীম-এর আওতায় নিয়ে আসার কোনো পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে কবে নাগাদ উক্ত পরিকল্পনা কার্যকর হবে বলে আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ভবিষ্যতে এই স্কীমটা এই দুটি ব্লকে রূপায়িত করার কোনো প্রস্তাব আছে কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ১৯৮৫-৮৬ সালের স্কীম এখনও তৈরি হয়নি। কাজেই

এই বিষয়ে এখন কিছু বলা যাচ্ছে না।

**হাওড়া ব্রীজ**

***৩৬** (অনুমোদিত প্রশ্ন নং *১৬০।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) বর্তমান হাওড়া ব্রীজ চলাচলের অযোগ্য হয়ে পড়ার আশঙ্কা দেখা দিয়েছে, এরূপ কোনো সংবাদ সরকারের কাছে আছে কি ; এবং

(খ) ঐ ব্রীজের দেখাশোনা কোনো্ কর্তৃপক্ষ করেন?

[1-20–1-30 P, M.]

**শ্রী প্রশান্তকুমার শূর**

(ক) যানবাহন চলাচলের অযোগ্য হইয়া পড়ার আশু সম্ভাবনা আছে এরূপ কোনো সংবাদ সরকারের কাছে নাই।

(খ) ঐ ব্রিজের দেখাশোনার দায়িত্ব রবীন্দ্র সেতু কমিশনার্স-এর।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই ব্যাপারে সম্প্রতি একটা দৈনিক সংবাদপত্রে খবর বেরিয়েছে যে এই আশংকা দেখা দিয়েছে। পোর্ট ট্রাস্টের কর্তৃপক্ষ ব্রীজ কমিশনার, যারা ব্রীজ তৈরি করেছেন, তাদের এনে একটা তদন্ত করার চেষ্টা করছেন। এই খবর কি আপনার জানা আছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমরা কলকাতা পোর্ট ট্রাস্টের কাছ থেকে যে তথ্য পেয়েছি তা আমি এখানে উল্লেখ করছি। 'কলকাতা পোর্ট ট্রাস্টে'র নিকট হতে জানা গেছে যে, রবীন্দ্র সেতুর (হাওড়া ব্রীজ) গাড়ি চলার পথ ও ফুটপাথের নিচে কতগুলি গার্ডার আছে, সেগুলি জলের দ্বারা ক্ষতিগ্রস্ত হয়। এইসব বিভিন্ন কারণে সেতুটির সংস্কারের প্রয়োজন দেখা দিয়েছে।'

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** উপযুক্ত কর্তৃপক্ষ যখন এ রকম একটা আশংকা প্রকাশ করেছে তখন অ্যাবান্ডাণ্ড কশান হিসাবে রবীন্দ্র সেতু যে অবস্থায় আছে সে অবস্থায় তার সংস্কার করা হবে। আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে দ্বিতীয় হাওড়া ব্রিজ নির্মাণের কাজ যাতে তরান্বিত হয় তার জন্য উপযুক্ত কর্তৃপক্ষের সঙ্গে সরকারের তরফ থেকে যোগাযোগ করা হচ্ছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** দ্বিতীয় হুগলি সেতুর বিষয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমাদের আলোচনার পর চূড়ান্ত সিদ্ধান্ত হয়েছে। একটা অ্যাডভাইসরী কমিটি গঠন করা হয়েছে এবং অ্যাডভাইসর গঠন হয়েছে। বর্তমানে কাজকর্ম সঠিক ভাবে চলছে। আমরা আশা করছি ১৯৮৭ সালের ডিসেম্বর মাসের মধ্যে এই সেতুটি নির্মাণের কাজ সম্পূর্ণ হবে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** দ্বিতীয় হুগলি সেতু নির্মাণের জন্য ইনস্টেড অব কমিটমেন্ট অব সেন্ট্রাল গভর্নমেন্ট পুরো টাকাটাই আপনাদের দিয়ে দিচ্ছে, তা সত্ত্বেও গত এক বছর ধরে কোনো ব্যয় বা কোনো উদ্যোগ এই সরকারের তরফ থেকে নেওয়া হয়নি, এ কথা কি ঠিক?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এটা অসত্য।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ আবেদিন, এই প্রশ্ন মূল প্রশ্ন থেকে আসে না। বর্তমান হাওড়া ব্রিজের উপর মূল প্রশ্নটি আছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, হাওড়া ব্রিজের বিষয়ে তিনি একটা রিপোর্ট পেয়েছেন এবং তাতে বলা হয়েছে যে, পাটাতনের বিশেষ ক্ষতি হয়েছে। এই অবস্থায় আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, আপনি হাওড়া ব্রিজের ঐ পাটাতনগুলির সংস্কারের কোনো পরিকল্পনা তৈরি করেছেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** কলকাতা পোর্ট ট্রাস্ট রবীন্দ্র সেতু (হাওড়া ব্রিজ) দেখাশোনা করে, তারাই সংস্কারের ব্যবস্থা করছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আপনার কাছে এ বিষয়ে কোনো রিপোর্ট আছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি তো একটু আগেই বললাম যে, কলকাতা বন্দর কর্তৃপক্ষ ইতিমধ্যেই আমাদের কাছে জানিয়েছে যে, অবিলম্বে রবীন্দ্র সেতুর পাটাতনগুলির সংস্কার প্রয়োজন এবং তাঁরাই সে সংস্কার কাজ করবেন।

**শ্রী তারাপদ সাধুখাঁ ঃ** বেশ কিছু দিন আগে হাওড়া ব্রিজের উপর একটা মোটর গাড়ি ঠেলবার সময়ে এক ব্যক্তি একটা স্লাবের ফাঁক দিয়ে নিচে পড়ে গিয়ে মারা গিয়েছিলেন। এখন সেখানে এমন অবস্থা হয়েছে যে, একটার পর একটা গাড়ি হাওড়া ব্রিজের উপর দিয়ে চলছে, ফলে পাটাতনগুলি এমন ভাবে জার্ক করছে যে, মনে হচ্ছে হাওড়া ব্রিজটাই বোধ হয় এখন ভেঙ্গে যাবে। এই অবস্থায় মাননীয় মন্ত্রী মহাশয় কি ওখানে রিপেয়ারিং কাজগুলি করবার চেষ্টা করছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** কলকাতা পোর্ট ট্রাস্ট এ ব্যাপারে হুঁশিয়ার আছেন, তাঁরাই ব্যবস্থা করছেন।

### পশ্চিমবঙ্গে মঞ্জুরীকৃত আই সি ডি এস ব্লক

*৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১।) **শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) ১৯৮৪ সালে পশ্চিমবঙ্গের মোট কতগুলি ব্লকে আই সি ডি এস মঞ্জুর হয়েছে ;

(খ) এই প্রকল্পগুলিতে মোট কতজন কর্মী ও সহায়িকা নিযুক্ত আছেন; এবং

(গ) উক্ত প্রকল্পগুলি থেকে মোট কতজন শিশু উপকৃত হচ্ছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়**

(ক) ২০ টি

(খ) ৩০৪৫ জন অঙ্গনওয়াড়ী কর্মী ও ৩০৪৫ জন সহায়িকার পদ সৃষ্টি করা হইয়াছে।

(গ) সকল প্রকল্পগুলি হইলে ২,৪০,০০০ শিশু উপকৃত হইবে।

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** ১৯৮৫ সালে কতগুলি ব্লকে আই. সি. ডি. এস. প্রকল্প করার সম্ভাবনা আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমাদের আর্থিক বছর হচ্ছে ১৯৮৩-৮৪, ১৯৮৪-৮৫, এই ভাবে। ১৯৮৫-৮৬ সালে নতুন করে ২৮টি প্রকল্প চালু হবে।

**শ্রী নীরোদ রায়চৌধুরী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি আই. সি. ডি. এস.-এর ফিল্ড ওয়ার্কারদের যে সাম্মানিক দেওয়া হয় তা বৃদ্ধি করার জন্য কোনো কিছু চিন্তা করছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ওদের অত্যন্ত কম দেওয়া হয়। গত বছর এ বিষয়টি দিল্লিতে মিনিস্টার্স কনফারেন্সে তুলেছিলাম এবং কিছুটা আশার আলোও দেখেছিলাম। এ বছর আগামী ২৭-২৮ তারিখ দিল্লিতে আবার কনফারেন্স হবে, সেখানে আমাদের মন্ত্রী নিশ্চয়ই এই প্রস্তাবটি তুলবেন।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি কলকাতায় বস্তি অঞ্চলের জন্য ১৯৮৪ সালে আপনাদের কোনো পরিকল্পনা মঞ্জুরি হয়েছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** কলকাতায় ইতিমধ্যে ৬টি চালু আছে, ১৯৮৪-৮৫ সালে ঢাকুরিয়ায় চালু হচ্ছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—এই যে আই. সি. ডি এস.-এর প্রোজেক্টটা এটার গোটাটা কি কেন্দ্রীয় সরকারের টাকা দিয়ে পরিচালিত হচ্ছে এবং বাঁকুড়া জেলায় ১৯৮৪-৮৫ সালে কটা জায়গায় কটা ব্লকে এই কাজ আরম্ভ করবেন জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** প্রথম কোশ্চেনটার উত্তর দিচ্ছি। চলতি ধারণা হচ্ছে যে এই স্কীমের সমস্ত টাকাই সেন্ট্রাল গভর্নমেন্ট দিচ্ছেন এটা ঠিক নয়। প্রতিটি ব্লকে ১৬ লক্ষ টাকা করে খরচা হয়, ৯ লক্ষ টাকা খরচ করেন রাজ্য সরকার আর ৭ লক্ষ টাকা করেন কেন্দ্রীয় সরকার। বাঁকুড়ায় ইতিমধ্যে ৪টি চালু আছে এবং ১৯৮৫-৮৬ সালে একটি চালু হবে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি যে অমলাবাদে কেন্দ্রের ঘরগুলি নেই, এই ঘরগুলি করে দেবার কোনো চিন্তা ভাবনা মাননীয় মন্ত্রী মহাশয় করছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** পঞ্চায়েতের সঙ্গে কথাবার্তা চলছে, এন. আর. ই. পি.-র মারফতে এটা করা যায় কিনা চিন্তা ভাবনা করা হচ্ছে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি আই. সি. ডি. এস. প্রোজেক্টের সিলেকশনের ক্ষেত্রে যে সমস্ত ব্লকগুলি বাছা হয় সেই ব্লকগুলি বাছতে গিয়ে আপনারা প্রায়রিটি লিস্টে কি ক্রাইটেরিয়ার ভিত্তিতে ব্লক সিলেক্ট করেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আই. সি. ডি. এস-এর ক্ষেত্রে আমরা তিনটি জিনিসের

উপর জোর দিই। সাধারণভাবে সংশ্লিষ্ট এলাকার অনগ্রসরতা, ২ হচ্ছে আদিবাসী সংখ্যার অনুপাত, ৩ হচ্ছে শিডিউল তফসিলের অনুপাত এবং সাধারণভাবে সেখানকার নিউট্রেশন প্রোগ্রাম এই ৪টি জিনিস মোটামুটিভাবে বিবেচনার মধ্যে আনা হয়ে থাকে।

**পাতাল রেল কর্তৃপক্ষ কর্তৃক কলিকাতা কর্পোরেশনকে ক্ষতিপূরণ বাবদ অর্থ প্রদান**

***৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৯।) **শ্রী কাশীনাথ মিশ্র :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) বৃহত্তর কলিকাতাতে পানীয় জল সরবরাহ অনিয়মিত হওয়ার কারণ কি ;

(খ) বৃহত্তর কলিকাতায় মেট্রো রেলের রাস্তা খোঁড়ার ফলে কলিকাতা কর্পোরেশনের যে ক্ষতি হয়েছে তা পূরণের জন্য পাতাল রেল কর্তৃপক্ষ কোনো অর্থ দিয়েছেন কি;

(গ) "খ" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে ১৯৮২ সাল হতে এ পর্যন্ত কত অর্থ পাতাল রেল কর্তৃপক্ষ কলিকাতা কর্পোরেশনকে দিয়েছেন; এবং

(ঘ) মেট্রো রেলের জন্য জমি অধিগ্রহণ ও ক্রয় বাবদ কত টাকা উক্ত সময়ের মধ্যে কর্পোরেশন পেয়েছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর :**

(ক) গ্রীষ্মকালে জলস্তর নিচে নামিয়া যাওয়া অথবা যান্ত্রিক গোলযোগ।

(খ) হ্যাঁ।

(গ) ৭ লক্ষ টাকা।

(ঘ) মোট ১৪ লক্ষ ৬৬ হাজার ৭ শত ৫০ টাকা।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—যে অনুমোদিত জল সরবরাহ হয় না, জুলাই, আগস্ট মাসে কতদিন কলকাতায় জল সরবরাহ বন্ধ ছিল?

**শ্রী প্রশান্তকুমার শূর :** ঠিক স্মরণ নেই, তবে আমার মনে হয় ২-১ দিন ছাড়া কোনো বিঘ্ন হয় নি।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—মেট্রো রেলের কাছ থেকে যে টাকা পেয়েছেন, খোঁড়ার জন্য পাবেন সেই টাকা দিয়ে যে সমস্ত রাস্তাগুলি খোঁড়া হবে সেগুলি মেরামত হবে, না অন্য কোনো রাস্তা মেরামত হবে?

**শ্রী প্রশান্তকুমার শূর :** মেট্রো রেলের জন্য যে রাস্তাগুলি খোঁড়া হয়েছে সেগুলি সংস্কার করে দেওয়ার দায়িত্ব মেট্রো রেলের।

**শ্রী তারাপদ সাধুখাঁ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—মেট্রো রেল তৈরির জন্য যে সমস্ত পার্ক ধ্বংস করা হয়েছে মাননীয় মন্ত্রী মহাশয় গতকাল উল্লেখ করেছেন এই টাকা দিয়ে সেই সমস্ত পার্ককে পুনরুদ্ধারের ব্যাপারের যে কাজ সেটা রাজ্য সরকার করবেন না মেট্রো রেলের কর্তৃপক্ষ করবেন?

**শ্রী প্রশান্তকুমার শূর :** মেট্রো রেল কর্তৃপক্ষের শুধু সংস্কার করে দেওয়ার দায়িত্ব নয়, সুন্দর করে গড়ে দেওয়ার দায়িত্বও তাদের আছে।

### "ঘূর্ণী বেলতলা বাজার" ক্রয় ও উন্নয়নের ব্যবস্থা

*৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *১০৮।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) রাজ্য সরকার কর্তৃক মঞ্জুরীকৃত টাকায় কৃষ্ণনগর পৌরসভা "ঘূর্ণী বেলতলা বাজার" ক্রয় ও উন্নয়নের ব্যবস্থা করিয়াছেন কি .;

(খ) উক্ত বাজারের মালিক/মালিকগণ নিজ নিজ অংশ বিক্রয় করিবার ইচ্ছা জ্ঞাপন করিয়া কোনো পত্র কৃষ্ণনগর পৌরসভা/সরকারকে দিয়াছেন কি; এবং

(গ) "ক" এবং "খ" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে সরকার এ সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

[1-30–1-40 P. M.]

**শ্রী প্রশান্তকুমার শূর :**

(ক) উক্ত বাজার ক্রয় এবং উন্নয়নের জন্য কৃষ্ণনগর পৌরসভা প্রচেষ্টা চালাচ্ছেন।

(খ) হ্যাঁ।

(গ) ক্রয় করার জন্য নির্দেশ দেওয়া হয়েছে।

**শ্রী সাধন চট্টোপাধ্যায়** - মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই বাজার না কিনে পৌর কর্তৃপক্ষ একটি ডোবা কিনেছেন পাশে—এ সম্পর্কে সরকার অবহিত আছেন কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর :** আমরা অবহিত আছি। তদন্ত করছি।

### কুকুড়াহাটি-রায়চক ফেরি সার্ভিস চালু করার পরিকল্পনা

*৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১২৮।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) কুকুড়াহাটী-রায়চক ভিহিকুলার ফেরি সার্ভিস চালু করার কোনো পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে উক্ত পরিকল্পনা বাস্তবায়িত করার জন্য কি কি পদক্ষেপ নেওয়া হয়েছে?

**শ্রী রবীন মুখার্জি :** ক) না। (খ) এ প্রশ্ন উঠে না।

**শ্রী লক্ষ্মণ শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই প্রকল্পটি চালু করবার ব্যাপারে কোনো স্টাডি টিম করে রূপায়ণ করবার পরিকল্পনা আছে কি না?

**শ্রী রবীন মুখার্জি ঃ** কুকড়াহাটী-রায়চক ভিহিকুলার ফেরি সার্ভিস চালু করবার ব্যাপারে যদিও কোনো পরিকল্পনা বর্তমানে সরকারের বিবেচনাধীন নেই, তবে উক্ত স্কিমটি চালু করবার সম্ভাব্যতা সম্পর্কে বিভিন্ন দিক সমীক্ষা করে একটি প্রতিবেদন সত্ত্বর পেশ করবার জন্য পশ্চিমবঙ্গ সরকারের চিফ্ ট্রাফিক ট্রান্সপোর্ট প্ল্যানারকে বলা হয়েছে।

**কৃষ্ণনগর শহরের গোয়াড়ীতহ বাজার সংস্কার**

*৪১। (অনুমোদিত প্রশ্ন নং *১০৯।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে,—

(১) কৃষ্ণনগর শহরের প্রধান বাজার গোয়াড়ীতহ বাজারের তরিতরকারি ও মাছের বাজার সহ সমগ্র বাজারের বিল্ডিং ভেঙ্গে/ধ্বসে পড়ার উপক্রম হয়েছে ; ও

(২) "গোয়াড়ীতহ বাজার উন্নয়ন কমিটি" ইতিপূর্বে উক্ত বাজার সরকার কর্তৃক অধিগ্রহণ এবং বিজ্ঞানসম্মত আধুনিক দ্বিতল বাজার নির্মাণের প্রস্তাব সহ একটি স্মারকলিপি সরকারের নিকট পেশ করেছেন ; এবং

(খ) সত্য হলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** (ক), (১) এইরূপ কোনো সংবাদ সরকারের নিকট নাই। (২) না। (খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, এই রকম কোনো সংবাদ তাঁর কাছে নেই। গত আগস্ট মাসের শেষের দিকে ঐ বাজারের একটি অংশ ভেঙ্গে পড়ার পর জেলা শাসক একটি সভা ডেকেছিলেন স্থায়ী ব্যবসায়ীদের এবং আমিও সেখানে উপস্থিত ছিলাম—এই রিপোর্ট মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আছে কি না অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** যতদূর সম্ভব আমি এই রিপোর্ট পাইনি।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker** : To-day I have received only one notice of adjournment motion from Shri Kashinath Misra on the subject of sufferings of people due to heavy rain and discharge of water from different barrages in West Bengal.

The subject matter of the motion is not such which calls for adjournment of the House. Moreover, the member may draw the attention of the Govesnment through Calling Attention, Mention cases etc.

I, therefore, withhold my consent to the above motion.

The Member may, however, read out the text of the motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা একটা গুরুত্বপূর্ণ বিষয় এবং যার

জন্য আমি অ্যাডজর্নমেন্ট মোশন দিয়েছিলাম, যদিও আপনি তা গ্রহণ করেন নি। তবে আপনি তা পড়বার অনুমতি দিয়েছেন বলে আপনাকে ধন্যবাদ দিচ্ছি। আমার প্রস্তাবটি হল—জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

পশ্চিম বাংলার সমস্ত জেলায় অতি বৃষ্টিতে এবং ময়ূরাক্ষী, কংসাবতী, ডি. ভি. সি. ও তিস্তা বাঁধের অতিরিক্ত জলে সর্বত্র আজ লক্ষ লক্ষ মানুষ ক্ষতিগ্রস্ত, ফসল হানি হয়েছে লক্ষ লক্ষ একর জমির, ১২ লক্ষাধিকের মত গৃহ ধূলিস্যাৎ, ১০ লক্ষের মত কাঁচাবাড়ি আংশিক ক্ষতিগ্রস্ত, ক্ষতিগ্রস্ত, কয়েক শত মানুষ, শিশু, পশুপক্ষী বন্যা ও সর্পাঘাতে মারা গেছে, ত্রাণ-ব্যবস্থা পর্যন্ত না থাকাতে দূরারোগ্য রোগে বন্যা পীড়িতরা আক্রান্ত, সারা পশ্চিমবাংলায় ৪৪৪০ কিলোমিটার রাস্তার মধ্যে ৩০০০ কিলোমিটার রাস্তা একেবারেই নষ্ট হয়ে গেছে। যানবাহন যোগাযোগ ব্যবস্থাও বিচ্ছিন্ন। পথযোগে খাদ্য সরবরাহ ব্যবস্থা ক্ষতিগ্রস্ত। সর্বত্র মানুষ আজ দিশেহারা ও আতঙ্কগ্রস্ত।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received six notices of Calling Attention namely—

1. Closure in Calcutta factory of Shalimar Tar Products . Shri Kamakhya Charan Ghosh.

2. Alleged death of 13 persons from an accident in Chandan Fire Works at Agarpara : Shri Gopal Krishna Bhattacharya.

3. Death of a lady from Bus accident at Park Street crossing : Shri Shish Mohammad.

4.Relief measure for the flood striken people in West Bengal : Shri Kashinath Mishra and Dr. Omer Ali.

5. Academic condition of Presidency College, Calcutta : Shri Anil Mukherjee.

6. Expension of Haldia Oil Refinery : Shri Anil Mukherjee

I have selected the notice of Shri Kamakhya Ghosh on the subject of closure in the Calcutta factory of Shalimar Tar Products.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Patit Paban Pathak :** Sir, on 20th September, 1984

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি একটা গুরুত্বপূর্ণ

বিষয় নিয়ে এই হাউসের এবং উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি পশ্চিমবাংলার একটা ঐতিহ্যমণ্ডিত কলেজকে নিয়ে। এই কলেজটির নাম হলো প্রেসিডেন্সি কলেজ। এই প্রেসিডেন্সি কলেজে বহু সু-সন্তান পড়াশোনা করেছে। আজকে এই কলেজের অবস্থা খারাপ হয়ে যেতে বসেছে। এই কলেজের অধ্যক্ষ অচিন্ত কুমার মুখার্জি এক সাংবাদিক সম্মেলনে যে কথা বলেছেন সেটা অত্যন্ত উদ্বেগজনক। সেই সংবাদ প্রায় প্রতিটি সংবাদপত্রে বেরিয়েছে। এই কলেজের যে সমস্ত যোগ্য শিক্ষক আছে তাদের বদলি করে দেওয়া হচ্ছে। অতিতে অনেক শিক্ষককে বদলি করে দেওয়া হয়েছে এবং এখন নতুন করে ১১ জনকে বদলি করে দেওয়া হচ্ছে। এখানকার সমস্ত ডিপার্টমেন্ট সম্বন্ধে আমাদের জানা আছে, বিশেষ করে ফিজিওলজি ডিপার্টমেন্ট সম্বন্ধে জানা আছে। এখানে একটা চূড়ান্ত অবস্থা এসে পৌঁছেছে। এখানকার অধ্যক্ষ বলতে বাধ্য হয়েছে যে এর যদি প্রতিবিধান না করা হয় তাহলে পদত্যাগ করতে বাধ্য হবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার শিক্ষার স্বার্থে অবিলম্বে এর যেন প্রতিবিধান করা হয়। যে ভাবে প্রেসিডেন্সি কলেজ-এর সর্বনাশ হতে চলেছে শিক্ষার স্বার্থে তার যদি প্রতিবিধান না করা হয় তাহলে পশ্চিমবাংলার শিক্ষার মান নিচে নেবে যাবে। এই কলেজের শিক্ষকদের যাতে সরিয়ে না দেওয়া হয় তার জন্য আমি দাবি রাখছি এবং এই ব্যাপারে যেন এই হাউসে মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী মহাশয় একটা বিবৃতি দেন। তিনি যেন একটা প্রতিশ্রুতি দেন যে শিক্ষকদের আর সরিয়ে দেওয়া হবে না, এই দাবি আমি করছি।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন শ্যামবাজার থেকে চিড়িয়ামোড় হয়ে ব্যারাকপুর পর্যন্ত বি. টি. রোডের অবস্থা দিনের পর দিন খারাপ হচ্ছে। একটা শিল্পাঞ্চলের ২৬ কিলোমিটার রাস্তা খানাখন্দে ভর্তি। এই রাস্তা দিয়ে বাস, লরি এবং স্টেট বাস কিছুই ভাল ভাবে চলতে পারে না। এখানে যানবাহনের অবস্থা অত্যন্ত খারাপ হয়ে পড়েছে। কয়েকটি মিনিবাস কেবলমাত্র চলাচল করতে পারছে। এই ২৬ কিলোমিটার রাস্তা প্রায় বন্ধ হয়ে পড়ে আছে। বামফ্রন্ট সরকার আসার পর গত কয়েক বছর ধরে যে রিপেয়ারের ব্যবস্থা হয়েছে তাতে কোনো ক্ষেত্রে কাজ ২-৩ মাসের বেশি স্থায়ী হচ্ছে না। কনট্রাক্টররা ঠিক ভাবে কাজকর্ম করছে না। বিভিন্ন সময় রাস্তায় যে পিচের কাজ হয় তাতে বেশির ভাগ ক্ষেত্রে দেখা যায় চুরি বেশি হয়। বেশিরভাগ ক্ষেত্রে দেখা যায় ১০-২০ পারসেন্টের বেশি কাজ হয় না। আমি সেই জন্য মাননীয় পূর্তমন্ত্রীকে অনুরোধ করব তিনি যেন শ্যামবাজার থেকে ব্যারাকপুর পর্যন্ত রাস্তাটা গিয়ে দেখে আসেন। অবস্থা দেখে অবিলম্বে তিনি যেন রাস্তাটা সংস্কারের ব্যবস্থা করেন, এই অনুরোধ আমি করতে চাই। তা না হলে এখানে যাত্রী সাধারন যে দুর্ভোগ ভোগ করছে সেটার শেষ হবে না। আপনি জানেন যে রেলমন্ত্রী এ. বি. এ. গনিখান চৌধুরী রেলের ভাড়া যে ভাবে বাড়াচ্ছেন তাতে সাধারণ লোক বাসের উপর বেশি নির্ভরশীল হয়ে পড়ছে। বাধ্য হয়ে পয়সার জন্য মিনিবাস এবং অন্যান্য বাসে চাপতে বাধ্য হচ্ছে। এই শিল্পাঞ্চলের লক্ষ লক্ষ লোক ট্রেন ব্যবহার না করে বাসে যাতায়াত করতে বাধ্য হচ্ছে। সেইজন্য এই রাস্তাটা অবিলম্বে সংস্কার করা প্রয়োজন। অধিকাংশ মানুষ বামফ্রন্ট সরকারের কাজকর্মের প্রতি প্রচণ্ড ভাবে অসন্তুষ্ট হয়ে পড়ছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এই রাস্তাটির সংস্কারের ব্যবস্থা অবলম্বন করা হয়। তা ছাড়া রাস্তাটি যেভাবে ইলেকট্রিক ডিপার্টমেন্ট দ্বারা বাপি অ্যাণ্ড টি ডিপার্টমেন্ট দ্বারা খোঁড়াখুঁড়ি হচ্ছে তাতে সাধারণ মানুষেরও চলাফেরা করতে অসুবিধা

হচ্ছে। আমি অনুরোধ করছি তিনি যেন এই কাজকর্ম বন্ধ করার ব্যবস্থা করেন।

[1-40-1-50 P. M.]

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রশাসনের ব্যাপারে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, গত ২৬শে আগস্ট তারিখে হাওড়া জেলায় অবস্থিত বেলুড় মঠে ভারতবর্ষের প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী এসেছিলেন। হাওড়া জেলার পুলিশ সুপার হচ্ছেন সুলতান সিং, যাঁকে হাওড়ার মানুষের অনেকে আবার কমরেড সুলতান সিং বলে জানেন। উক্ত পুলিশ সুপার ব্যক্তিগত ভাবে প্রেস ফটোগ্রাফার এবং রিপোর্টারদের উক্ত বেলুড় মঠে উপস্থিতিকে কেন্দ্র করে লাঞ্ছিত করেছেন। তিনি নিজে ঐ সমস্ত ফটোগ্রাফার এবং রিপোর্টারদের লাঠি দিয়ে আঘাত করতেও দ্বিধা বোধ করেন নি। ঐ সমস্ত ফটোগ্রাফার ও রিপোর্টাররা তাঁদের আইডেনটিটি কার্ড শো করার পরেও তাদের বডি তল্লাসী করতে ছাড়েন নি। তাঁরা ঐ লাঞ্ছনার বিরুদ্ধে সরকারের কাছে প্রতিবাদ করেছেন। পুলিশ সুপার তাঁদের ফোরসিব্লি বেলুড় মঠ কম্পাউন্ডে প্রবেশ করতে দেন নি। পরে জেলা শাসকের মধ্যস্থতায় লাঞ্ছনার হাত থেকে তাঁরা রেহাই পান। এই ঘটনার পূর্ণ বিবরণ দিয়ে ও প্রতিবাদ জানিয়ে তাঁরা চিফ সেক্রেটারির কাছে জানিয়েছেন। কিন্তু আজ পর্যন্ত এই প্রতিবাদের কোনো সদুত্তর পর্যন্ত দেওয়া হয়নি। এই সমস্ত ফটোগ্রাফার ও রিপোর্টারদের হাওড়ার পুলিশ সুপার—কমরেড সুলতান সিং যেভাবে লাঞ্ছিত করেছেন, তা হাওড়ার মানুষ হিসাবে লজ্জাবোধ করছি। আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আপনার মাধ্যমে অনুরোধ জানাই যে, পূর্ণ ঘটনাব তদন্ত করে তিনি যেন যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন।

**ডাঃ হরমোহন সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের কাছে যে মেনশন এখানে তুলে ধরতে চাই সেটা হচ্ছে, কাটোয়া শহরে কংগ্রেস (আই) দলের নিজেদের মধ্যে ঘরোযা কোন্দলকে কেন্দ্র করে দৌরাত্ম ক্রমশই বেড়ে চলেছে। নিজেদের ঘরোয়া কোন্দল নিয়ে নিজের দলেব শ্রী সুকুমার দে-কে পিটিয়ে মেরে ফেলেছে। লাঠি দিয়ে পেটাবার পর যখন ছেলেটিকে যখন চিকিৎসার জন্য হাসপাতালে নিয়ে যাওয়া হচ্ছিল, সেই সময়ে পথের মধ্যে পুনরায় তাকে প্রহার করে মেরে ফেলা হয়। আপনি কাগজেও দেখে থাকবেন যে, হাসপাতালে যাওয়ার পথে প্রকাশ্য প্রহারের ফলে উক্ত যুবকের প্রাণহানি হয়েছিল। পরবর্তী স্তরে দ্বিতীয় দিন ঐ ঘটনাকে কেন্দ্র করে নিজেদের মধ্যে আরও ঝামেলা বিবাদ করে যুব কংগ্রেসের অফিস আক্রমণ করে। সেখানে দুটি ছেলের হাত কেটে দেওয়া হয়। এরপরে প্রদীপ ভট্টাচার্যের গ্রুপ গাড়ির উপর আক্রমণ চালায়। এই ভাবে গোটা শহরের বুকে এদের দৌরাত্মে সাধারণ মানুষের জীবন অতিষ্ঠ হয়ে উঠেছে। গোটা এলাকায় একটা অশান্তির আবহাওয়া এরা সৃষ্টি করে তুলেছে। আমার ধারণা, এরা এইভাবে গোটা দেশকে একটা বিপদের মুখে নিয়ে যেতে চাইছে। অবিলম্বে এই দৌরাত্মের প্রতিকার কল্পে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এখানে যে প্রশ্ন, সেই প্রশ্ন আজ সকলের প্রশ্ন হয়ে দাঁড়িয়েছে। আমার বিষয়টা আপনি শুনলে আশাকরি, আপনি আমাকে একটু বেশি সময় বলতে অনুমতি দেবেন। এখানকার রাস্তাঘাটের অবস্থা যা দাঁড়িয়েছে, তা

নিয়ে সকলেই উদ্বিগ্ন। সি. পি. এম., আর. এস. পি.-সমস্ত দলের মেম্বাররাই এই বিষয়ে উদ্বিগ্ন হয়ে পড়েছেন। এই বিষয়ে আমি আপনার সামনে কিছু পরিসংখ্যান তুলে ধরতে চাই। পশ্চিমবাংলায় রাস্তাঘাটের অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে, তা আপনি ইতিমধ্যেই শুনেছেন। সমস্ত ট্রাক, বাস, মিনিবাস সকলেই গত দু মাসের মধ্যে বেশ কয়েক দফা ধর্মঘট করেছেন। সকলেই রাস্তার এই অবস্থার বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছেন ও জানাচ্ছেন। সকলেরই এক কথা—রাস্তার অবস্থা খুবই খারাপ। ট্রাক, বাস ও মিনিবাসের মালিকেরা তাঁদের গাড়ি বন্ধ করে ধর্মঘট ইতিমধ্যেই করেছেন। বর্তমান সময়ে ১২টা রুটের গাড়ি চলাচল বন্ধ হয়ে গেছে। তার মধ্যে ডায়মন্ডহারবার সাব-ডিভিসনও আছে। হোম ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট থেকে আমি অ্যাকসিডেন্টের খবর নিয়েছি। ডিউটু ব্যাড রোডস ফ্রম ফার্স্ট জুলাই ১৯৮৪—৮ই সেপ্টেম্বর পর্যন্ত টোট্যাল রোড অ্যাক্সিডেন্টে ৮৯ জনের মধ্যে মারা গেছে ১২ জন। ইনজিওরড হয়েছেন ১২৫ জন। এটা সরকারি হিসাব। স্টেট ট্রান্সপোর্টের খবরে বড় এবং ছোট অ্যাক্সিডেন্ট হয়েছে ২৫টা। এই সবগুলি হয়েছে খারাপ রাস্তার জন্য। কংগ্রেস সরকার চলে যাবার সময় উত্তরাধিকার সূত্রে যেগুলি আপনারা পেয়েছিলেন সেগুলি আপনারা রক্ষা করতে পারেন নি। ন্যাশনাল হাইওয়ে দূরের কথা বি. টি. রোডের কথাও অনেকে বললেন। মন্ত্রী মহাশয়রা যদি সত্য কথা বলেন তাহলে প্রত্যেকেই এটা স্বীকার করবেন। কোনো একজন মন্ত্রী, আমি নাম করব না, আমাকে বলেছিলেন যে আমি গাড়িতে না গিয়ে আজকাল ট্রেনে যাই। অনেক মন্ত্রী খারাপ রাস্তার জন্য রাস্তা দিয়ে যাতায়াত করা ত্যাগ করেছেন। স্বয়ং প্রধানমন্ত্রী রিমার্ক করে গেছেন এটা কি রাস্তা? মুখ্যমন্ত্রী পর্যন্ত রাস্তার জন্য হেঁটে গেছেন। সুতরাং রাস্তার এই অবস্থা হোল কেন? এর একটা কারণ হচ্ছে মেনটেন্যান্স-এর জন্য ন্যূনতম টাকা খরচ করা হয়নি। চুরি যা হচ্ছে সে কথা বাদই দিলাম। রোড এবং রোড ট্রান্সপোর্ট থেকে ১৬ পারসেন্ট ন্যাশনাল রেভিনিউ আছে। এর ফলে পশ্চিমবঙ্গ শুধু নয়........ (গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** আপনি বসুন। এবার শ্রী মীর ফকির মহম্মদ বলুন।

**শ্রী মীর ফকির মহম্মদ ঃ** স্যার, আমি একটি বিষয়ে উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার নাকাশি পাড়া, কালিগঞ্জ অঞ্চলে ৪ লক্ষ মানুষ বাস করে। সেই চার লক্ষ মানুষের ছেলেমেয়েরা উচ্চশিক্ষা থেকে বঞ্চিত হচ্ছে। এদের পড়াশুনা করবার জন্য কোনো কলেজ নেই। ২৫ মাইল দূরে কৃষ্ণনগরে কিম্বা জেলার কুড়ি মাইল দূরে বেলডাঙ্গায় যেতে হয়। এর জন্য সেখানকার মানুষ ১৯ বিঘা জমি দান করেছে এবং কিছু টাকা তাঁরা তুলেছেন। কলেজ খোলার জন্য উচ্চশিক্ষামন্ত্রীর কাছে দুই হাজার লোকের স্বাক্ষর সম্বলিত স্মারকলিপি ১৯৮১ সালে পাঠানো হয়েছে যার আজ পর্যন্ত কিছু হয়নি। আমি উচ্চ শিক্ষামন্ত্রীর কাছে আপনার মাধ্যমে অনুরোধ করছি এই জমি এবং টাকা যেন তিনি শীঘ্র কাজে লাগান।

[1-50-2-00 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মন্ত্রী বিবৃতি দিয়ে বলেছেন ১৮ কোটি টাকা চাই। চিফ মিনিস্টার কেন টাকা দিচ্ছেন না? কেন মন্ত্রী রাস্তা রিপেয়ার করছেন না? আজকে কেন রাস্তার জন্য জিনিসের দাম বেড়ে যাচ্ছে? পিপল আর সাফারিং ডিউ টু দি মিজারেবল কণ্ডিশন অব দি রোডস। প্রত্যেকটি বাজারে পূজার সময় অস্বাভাবিক অবস্থার সৃষ্টি হয়েছে। এই জিনিস চলতে পারে না। আপনি হাফ অ্যান আওয়ার ডিসকাশন দিন।

**Mr. Speaker :** Mr. Mukherjee, please take your seat. I call upon Shri Saral Deb to Speak.

**শ্রী সরল দেব ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার মারফত একটা গুরুত্বপূর্ণ ব্যাপার আপনার এবং স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি এই ব্যাপারটা নিজেও জানেন। ১৯৭৫ সালে যখন জরুরি অবস্থা শুরু হয় সেই সময় বারাসত কোর্ট প্রাঙ্গন থেকে কিছু উদ্বাস্তুকে সরিয়ে নিয়ে গিয়ে বারাসাতের অনন্তপুর কবরখানায় বসিয়ে দেওয়া হয়। সেই উদ্বাস্তুদের বিকল্প জমি দেওয়া হয়েছে। আমরা সেই কবরখানার অধিবাসীদের পক্ষ থেকে বারবার জেলা প্রশাসকের কাছে, মহকুমা শাসকের কাছে আবেদন জানিয়েছি বারাসাতের বামফ্রন্টের পক্ষ থেকে আবেদন জানানো হয়েছে, আমি ব্যক্তিগতভাবে আবেদন জানিয়েছি যে উদ্বাস্তুদের যে বিকল্প জায়গা দেওয়া হয়েছে সেখানে তাদের অপসারণ করা হোক। কিন্তু জেলা প্রশাসন নির্বিকার। সেখানে যেকোন মুহূর্তে দাঙ্গা হতে পারে। এখানে মাননীয় মন্ত্রী বিনয় বাবু আছেন, এটা খুব গুরুত্বপূর্ণ ব্যাপার, অনন্তপুরের কবরখানায় যে উদ্বাস্তুদের বসানো হয়েছে তাদের বিকল্প জায়গা দেওয়া আছে, সেখানে যদি তাদের অপসারণ না করা হয় তাহলে দাঙ্গা হতে পারে, তাঁর কাছে অনুরোধ এটা তিনি দেখুন। ১৯৭৫ সালের জরুরি অবস্থার সময় তৎকালীন কংগ্রেস এম. এল. এ-দের সঙ্গে পরামর্শক্রমে সেই কবরখানায় উদ্বাস্তুদের বসানো হয়েছিল। সেখানে একটা সাংঘাতিক অবস্থার সৃষ্টি হয়েছে। আপনারা যদি ব্যবস্থা না করেন তাহলে বামফ্রন্টের পক্ষ থেকে আমরা এস. ডি. ও.-র ঘরের সামনে ধর্নায় বসতে বাধ্য হব। সেজন্য উদ্বাস্তুদের অন্য জায়গায় অপসারণ করার জন্য দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হলদি নদী ক্রমান্বয়ে হ্রাস পাচ্ছে।

(গোলমাল)

**Mr. Speaker :** Please be silent. Please take your seat.

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হলদি নদী ক্রমশ হ্রাস পাচ্ছে, হলদি নদীর পলি মাটি অপসারণের জন্য অবিলম্বে একটা মাস্টার প্ল্যান গ্রহণ করা দরকার, না হলে ভবিষ্যতে প্লাবন আসতে পারে। ফরাক্কা থেকে জলের স্রোত না থাকায় হলদি নদীতে পলি জমে যাচ্ছে। হলদিয়ার শিল্পায়ন যাতে ক্ষতিগ্রস্ত না হয় ধ্বংসপ্রাপ্ত না হয় ভবিষ্যতে প্লাবনের মাধ্যমে সেই কারণে পলি মাটি অপসারণের জন্য একটা মাস্টার প্ল্যান করে দ্রুত কাজ আরম্ভ করা হোক।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী এখন হাউসে নেই তাই আমি প্রবীণ মন্ত্রী বিনয়বাবুর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা জানি জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন মুখ্যমন্ত্রীর এক্তিয়ারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধমে একটা ঘৃণ্য, জঘন্য, লজ্জাজনক এবং ইতিহাসে যার দৃষ্টান্ত নেই তেমন ঘটনার উল্লেখ করছি। আমরা ৫ই সেপ্টেম্বরের "আজকাল" পত্রিকায় ছবি দেখেছি পুলিশ মারছে সরকারি কর্মচারিদের। তারপর ওই একই তারিখে "যুগান্তর" এবং আনন্দবাজারে ছবি দেখেছি পুলিশ মারছে সরকারি

কর্মচারিদের একেবারে রাইটার্স বিল্ডিংস-এর দরজায়। আমি জানতে চাই এই বর্বরতা, অসভ্যতা আর কতদিন চলবে? এ. সি. যিনি রিপোর্ট দিয়েছিলেন, প্রোভোকেশন কেম ফ্রম দি কো-অর্ডিনেশন কমিটি তাঁকে কেন বদলি করা হল সেটা জানতে চাই। এই ব্যাপারে কেন তদন্ত করা হবে না আজকে কি কোনো শাসন এখানে আছে? চিফ সেক্রেটারির সার্কুলার কেন অমান্য করা হল? যাঁরা কাজে যোগদান করতে এসেছিল তাঁদের পুলিশ লালবাজারে ধরে নিয়ে গেল কেন? এই ধরনের অত্যাচার কবে বন্ধ হবে জানতে চাই। খোদ মহাকরণে যে সমস্ত কর্মচারিরা কাজ করতে এসেছিল তারা যদি কাজ করতে না পারে তাহলে কি সাংঘাতিক অবস্থা সেটা একবার চিন্তা করুন। কর্মচারিরা কাজ করতে আসবেন অথচ পুলিশ তাঁদের লালবাজারে ধরে নিয়ে যাবে এটা কি রকম কথা? এখানে প্রশাসন বলে কিছু নেই এবং এই নক্কারজনক ঘটনার জন্য আপনারা গর্ব বোধ করতে পারেন কিন্তু আমরা অত্যন্ত চিন্তিত এবং বলতে বাধ্য হচ্ছি এটা অত্যন্ত অশোভন এবং বর্বরতা ছাড়া কিছু নয়। আমি জানতে চাই যারা সৎ কর্মচারি, যারা দেশের সেবা করতে চায় তারা দেশ সেবার সুযোগ পাবে কি না, না'কি তাদের লালবাজারে নিয়ে গিয়ে পুলিশ দিয়ে পেটান হবে? এঁদের জন্য আজ বাংলা জঙ্গলের রাজত্বে পরিণত হয়েছে। আমরা চাই এই জঙ্গলের রাজত্বের অবসান হোক। একথা বলে আমি দাবি করছি মুখ্যমন্ত্রী অবিলম্বে এই ব্যাপারে ব্যবস্থা অবলম্বন করুন। দেখুন, what is happening actually.

**Shri Abdur Rauf Ansari :** Mr. Speaker Sir, through you, I would like to draw the attention of the Hon'ble Minister for Urban Development. You will agree that the supply of water as drinking water in the city of Calcutta is the statutory obligation on the part of the Minister. Every citizen contributes some money for having drinking water. But Sir, it is very unfortunate that for two and half years, the Minister for Urban Development is only giving assurance in the House that he would be able to improve the situation with regard to supply of water. But what is going on? The supply is gradually deterioration. The Pumping Station in the Raja Subodh Mallick Squire was handed over to the Calcutta Electric supply Corporation six months back and it was expected that the supply position would improve. But all in vain. Sir, It is the responsibility of the Minister in-charge to supply water to the citizens. But he has totally failed. Sir, you know that the Satya Narayan Park has been handed over to Multi-National Companies for erecting markets. So, I would suggest that the water supply scheme may also be handed over to the Multi-Nationals Companies. The Minister has totally failed to supply the drinking water to the poor citizens of Calcutta. Hence he should resign from this government as he has failed to fulfill the statutory obligation.

**শ্রী দ্বিজেন্দ্রনাথ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি এর আগেও এই বিষয়ে এই হাউসে বার বার

উল্লেখ করেছিলাম এবং স্থানীয় প্রশাসনকেও জানিয়েছিলাম। বিষয়টি হচ্ছে পশ্চিম দিনাজপুর জেলার পতিরাম থেকে কুমারগঞ্জ হয়ে সমঝিয়া, এবং পতিরাম থেকে ত্রিমোহিনী পর্যন্ত রাস্তা দুইটি দীর্ঘকাল যাবত চলাচলের অযোগ্য হয়ে পড়ে আছে। বার বার সরকারের কাছে আবেদন নিবেদন করেও কোনো ফল হয়নি এবং কোনো ব্যবস্থাও গ্রহণ করা হয়নি। উক্ত রাস্তা দুটির বাস মালিক ও যাত্রী সাধারণ ক্রমাগত আবেদন করেও কোনো ফল পাননি। মাঝে মধ্যে বাস চলাচল বন্ধ হয়ে যায়। বাস মালিকগণ প্রতিকারের জন্য একদা বাস বন্ধ রেখে ছিল। কিন্তু স্থানীয় প্রশাসন এ ব্যাপারে একেবারে উদাসীন। অনেক সময় বাসগুলিকে ঘুরে ঘুরে যেতে হয় যাতে যেখানে আধ ঘন্টা সময় লাগত সেখানে আড়াই ঘন্টা সময় লেগে যাচ্ছে। এবং ঐ অঞ্চলে একটি মাত্র হায়ার সেকেণ্ডারী স্কুল। রাস্তার এই অবস্থার জন্য ছাত্রছাত্রীদের খুবই অসুবিধা হচ্ছে। অবিলম্বে উক্ত রাস্তা দুটি সংস্কারের জন্য এবং যাতে যান বাহন ঠিকভাবে চলাচল করে তার ব্যবস্থা করার জন্য আমি বিভাগীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে বছর প্রায় শেষ হতে চলেছে। কিন্তু এখনও পর্যন্ত ১১-১২ ক্লাসের এবং ডিগ্রি ক্লাসের ছেলে মেয়েরা পড়াশুনার সুযোগ পাচ্ছে না। অভিভাবকরা আজ হতাশাগ্রস্ত। ১১ এবং ১২ ক্লাসে ছাত্ররা ভর্তি হতে পারছে না। এই ব্যাপারে সরকারের একটা ব্যবস্থা গ্রহণ করা উচিত ছিল। মাধ্যমিকে যে সমস্ত ছেলে মেয়েরা উত্তীর্ণ হচ্ছে ঠিক সেই অনুপাতে পশ্চিমবাংলার মফস্বল এবং শহরের কলেজে স্থান থাকা উচিত ছিল। কিন্তু তা না থাকার জন্য এবং সরকারের এই ব্যাপারে উদাসীন থাকার জন্য আজকে ছাত্র ছাত্রীরা কলেজে ভর্তি হতে পারছে না। এর একটা প্রতিকার করা উচিত। এবং এই ব্যাপারে একটা উদ্যোগ সরকারের গ্রহণ করা উচিত। আমাদের বাঁকুড়া জেলায় সারদামণি গার্লস কলেজে সেই একই অবস্থা। এবং এর আশেপাশের যে সমস্ত বিদ্যালয় রয়েছে সেখানে তারা ভর্তি হতে পারছে না। এখানে প্রাতঃকালীন এবং সান্ধ্যকালীন বিভাগ খোলা দরকার। এবং এটা করা সরকারের দায়িত্ব। আমাদের যে নীতি এই ব্যাপারে আছে সেই নীতি অনুসারে ছাত্র ছাত্রীদের পড়ার সুযোগ করে দেওয়া দরকার। গণতন্ত্রের যে অধিকার সেই অধিকার যাতে সুপ্রতিষ্ঠিত হয় তার ব্যবস্থা সরকারের করা উচিত ছিল। কিন্তু তা করা হচ্ছে না। এই ব্যাপারে সরকার ব্যর্থ হয়েছেন। আমি এই ব্যাপারে উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে একটা স্টেটমেন্টের দাবি করছি। আমি জানি আজকে বাঁকুড়া জেলার ছাত্র ছাত্রীরা আজকে কলেজে ভর্তি হতে পারছে না। অবিলম্বে এর একটা বিহিত করা উচিত।

**শ্রী মহম্মদ বাচ্চা মুন্সী ঃ** মিঃ স্পিকার স্যার, আমাদের পশ্চিম দিনাজপুরের ইসলামপুর সাব-ডিভিসনে ব্রিটিশ আমলে যুদ্ধের সময় বেলধারীতে একটা কাঠের পুল তৈরি হয়। আগে পুরানো কাঠ পাল্টে দেওয়া হোত। এবং এখনও সেই পুরানো কাঠ আছে। কিন্তু এখন সেই কাঠগুলি নষ্ট হয়ে গেছে। বিভিন্ন সময়ে দুচারটি তক্তা দিয়ে কাজ চালানো হয়। কিন্তু ভেঙ্গে গেলে গাড়িগুলো বন্ধ হয়ে যায়। আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি, অন্ততপক্ষে রাস্তা যেটা খারাপ হয়ে আছে, সেইগুলো সংস্কার করা হোক এবং পুলগুলো যাতে পরিবর্তন করা হয় তার ব্যবস্থা করুন। পরিবর্তন না করলে ইসলামপুরে কেউ কাজের জন্য যেতে পারবে না। আমাদের একটা মাত্র রাস্তা, ঐ রাস্তা না হলে ১৬ মাইল রাস্তা ইসলামপুর

সাবডিভিসনে যেতে লাগে, ওখানকার মানুষকে নিত্য প্রয়োজনীয় জিনিসের জন্য আসতে হবে। আর একটা কথা, ইসলামপুর থেকে বাগডোগরা পর্যন্ত রাস্তায় গাড়ি চলতে পারে না। সুতরাং এই ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ ঘটনার উল্লেখ এই হাউসের সামনে করছি। আপনি জানেন ১৯৭৭ সালের আগে যে বেকার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়েছিল, বর্তমানে সেটা ৪০ লক্ষতে গিয়ে দাঁড়িয়েছে এবং বেকার সমস্যার সমাধন আপনারা করতে পারছেন না। বেকাররা বেকারত্বের জ্বালায় ধুঁকছে। সেই মুহূর্তে এডুকেশন ডিপার্টমেন্ট থেকে একটা ফরমান জারি করা হয়েছে, সেই ফরমানে বলা হয়েছে যে মাস্টার মহাশয় নিয়োগের ক্ষেত্রে যেখানে বয়স সীমা ৪০ বৎসর ছিল এবং ৪৫ বছর পর্যন্ত রিল্যাকসেশন ছিল, এই বয়স সীমা কমিয়ে ৩৫ বছর পর্যন্ত করা হয়েছে। আজকে গ্রাম বাংলার শিক্ষিত যুবকদের একমাত্র উপার্জনের পথ হচ্ছে মাস্টারি করা, সেই পথও এই সরকারের এডুকেশন ডিপার্টমেন্ট বন্ধ করে দিয়েছেন এবং বেকারত্ব আরও বাড়িয়ে দেবার ব্যবস্থা করেছেন, এবং তাদের একটা সমস্যার মধ্যে ফেলে দিয়েছেন।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের কেন্দ্রীয় সরকারের রেল দপ্তরের মন্ত্রী, মালদহ জেলার স্বনামধন্য এ. বি. এ. গনিখান চৌধুরী সমস্ত ট্রেনগুলোকে মালদহ এবং বোলপুরের মধ্যে দিয়ে চালাচ্ছেন। গয়া প্যাসেঞ্জার এবং এন. জি. পি. প্যাসেঞ্জার শুধুমাত্র আমাদের পথ দিয়ে যায়। ট্রেন যে কখন আসবে তার কোনো ঠিক ঠিকানা থাকে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জনপ্রতিনিধি, আমাদেরকে সময় সময় কলকাতা আসতে হয়। কাজেই ট্রেনের জন্য প্রচণ্ড অসুবিধা হয়। সেই জন্য অন্তত আমাদের সরকারের তরফ থেকে যে সমস্ত স্টেট বাস আছে, তার মাধ্যমে আমরা কলকাতায় আসি। সেদিন বহরমপুর এসে দেখলাম স্প্রিং পাতির অভাবে নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টের বাস বন্ধ হয়ে গেছে। সুতরাং অসহায় অবস্থায় আমাদের সি. এস. টি. সি-র বাসে আসতে হয়েছিল সারা রাস্তা দাঁড়িয়ে। আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে সি. এস. টি. সি.-র বাসে আমাদের কলকাতায় আসার জন্য তিনি একটু সুব্যবস্থা করেন এবং বাসটা যাতে চালু হয় তার ব্যবস্থা করেন। কারণ নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টের হেড অফিস হচ্ছে কুচবিহারে, আমাদের এলাকায় তাদের কোনো বাস খারাপ হলে, স্পেয়ার পার্টস কুচবিহার থেকে না নিয়ে এলে মেরামত করা সম্ভব হয় না। যার ফলে নানা অসুবিধার মধ্যে পড়তে হয় যাত্রী সাধারণকে এবং আমাদের মত জনপ্রতিনিধিদের।

[2-10-2-20 P. M.]

**শ্রী কাজী হাফিজুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা থানায় এবার ভয়াবহ বন্যায় মানুষের যে দুর্গতি হয়েছে তা ভাষায় প্রকাশ করা যায় না। ভগবানগোলা ২ নং ব্লকের দুটি গ্রাম পঞ্চায়েত আখেরীগঞ্জ ও চরকুঠিবাড়ি বিশেষভাবে ক্ষতিগ্রস্ত। ২০ টি গ্রাম বন্যা প্লাবিত। আখেরী গ্রাম পঞ্চায়েতের চরকৃষ্ণপুর গ্রাম পদ্মার ভাঙ্গনে প্রায়। সমস্তটাই জলের তলায় চলে গেছে। ৬০-৭০ টি পরিবারের কোনো ঘর বাড়ি নেই। চরকুঠিবাড়ি ও চররাজাপুর গ্রামের সবটাই জলের তলায় চলে গেছে। লক্ষ লক্ষ টাকার

ফসলের ক্ষতি হয়েছে। ভগবানগোলা ১নং ব্লকের হনমন্তনগর অঞ্চল ও কান্তনগর অঞ্চল বিশেষ ভাবে ক্ষতিগ্রস্ত। হনমন্তনগর অঞ্চলের টিকনিচর গ্রাম প্রায় সম্পূর্ণ পদ্মার ভাঙ্গনে জলের তলায় চলে গেছে। এই ব্লকের ৯০ টি গ্রাম ক্ষতিগ্রস্ত ৫০০ টি বাড়ি সম্পূর্ণ ক্ষতিগ্রস্ত হয়েছে এবং ৫০ টি বাড়ি আংশিক ক্ষতিগ্রস্ত হয়েছে। ৯০ কিলোমিটার জায়গার ফসলের ক্ষতি হয়েছে। দুটি ব্লকের প্রায় কোটি কোটি টাকার বাড়িঘর ও ফসলের ক্ষতি হয়েছে। গভর্নমেন্টের সাহায্যের কোনো ব্যবস্থা নেই। না আছে শিশুদের খাবার, না আছে বিপদগ্রস্ত মানুষের খাবার—তারা খোলা আকাশের নিচে বাস করছে। উপরের বৃষ্টিতে ভিজছে, নিচে বন্যার জলে ভাসছে। পানীয় জলের ব্যবস্থা নেই, ওষুধের ব্যবস্থা নেই, ত্রিপলের ব্যবস্থা নেই। সর্পাঘাতে দুজনের মৃত্যু হয়েছে। বন্যাক্লিষ্ট মানুষদের উদ্ধার ও সাহায্যের কোনো ব্যবস্থা নেই। অবিলম্বে সাহায্য পৌঁছে দেবার জন্য আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি নিশ্চয়ই জানেন বিগত ১ মাস ধরে মুর্শিদাবাদ জেলায় ব্যাপক বন্যা আরম্ভ হয়েছে। কিন্তু কিছুদিন ধরে তার চেহারা অত্যন্ত ভয়াবহ আকার ধারণ করেছে। জলঙ্গী, গোবরনালা বিশেষ করে ভৈরব নদী ওভার ফ্লোটেড হয়ে যাবার ফলে একরের পর একর জমি জলমগ্ন হয়ে গেছে। মানুষের বাসস্থান ভেঙ্গে গেছে, চর এলাকার বাড়িঘর নিশ্চিহ্ন হয়ে গেছে। রায়নগর ১ নং ব্লকের চরদৌলতপুর, চরগোপালপুর, চর বাঁশদাড়া ইত্যাদি এলাকার অবস্থা অত্যন্ত কঠিন আকার ধারণ করেছে। শিশু খাদ্য, মানুষের খাবার, রিলিফ, ত্রিপলের কোনো ব্যবস্থা নেই। কোনো রকম সাহায্য সেখানে গিয়ে পৌঁছাচ্ছে না। মুর্শিদাবাদ জেলার জিয়াগঞ্জ ব্লকে ভৈরবের বাঁধ ভেঙ্গে গিয়ে ব্যাপক এলাকা জলমগ্ন হয়েছে। সেখানেও ব্যাপক আকারে বন্যা দেখা দিয়েছে। সেখানকার মানুষ অসহনীয় অবস্থার মধ্যে আছে। রায়নগর ব্লকে জি. আর., রিলিফ গিয়ে পৌঁছায়নি। আমার অনুরোধ এই এলাকার মানুষের স্বার্থে সরকার অবিলম্বে ত্রাণের কাজ শুরু করে দিন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় স্পিকার, স্যার আমার একজন অ্যাডভোকেট বন্ধু বলছিলেন দৃষ্টি আকর্ষণ করে যখন কাজ হয় না তখন বর্ণ আকর্ষণ করতে হয়। আমি তাই চিন্তা করছিলাম কি করব—আমি একটি বিশেষ ব্যাপারে আপনার কাছে নিবেদন করতে চাই, এদিকে সরকার একটু নজর দিন। স্যার, আমাদের কংগ্রেস জমানায় পশ্চিমবাংলায় যারা দিন মজুরি করে খায় সেই সব দিন মজুর, ক্ষেত মজুর, সর্বহারা মানুষদের মাথায় কাঁঠাল ভেঙ্গে তথাকথিত সর্বহারা নেতারা জিতে এসেছেন তাদের সরকারের কাছে নিবেদন করতে চাই যে, আজকে গ্রামবাংলা ধ্বংস হয়ে যাচ্ছে। ১৯৭৩ থেকে ১৯৭৫ সালে যাদের কুঁড়ে ঘর তৈরি করে দেওয়া হয়েছিল, সেগুলি মেরামতের জন্য কোনো পয়সা দেওয়া হচ্ছে না। তাদের তখন লোন দিয়ে, অনুদান দিয়ে টেনে তোলার চেষ্টা হয়েছিল। আজকে সেই লেবাররা, খেটে খাওয়া সর্বহারা মানুষেরা আজকে অবহেলিত, তাদের জন্য জি. আর. এর ব্যবস্থা নেই। মাথা গোঁজার ঘরটুকু কংগ্রেস করে দিয়েছিল, সেই ঘরগুলিকে রিপেয়ার করে দেবার মত মুরোদ এদের নেই। আমি তাই আপনার মাধ্যমে নিবেদন করছি এইসব গরিব মানুষেরা যে দলেরই হোক বা দলের বাইরেরই হোক তাদের দিকে আপনারা তাকান। এই খেটে খাওয়া গরিব মানুষগুলো সরকারের কাছে প্রতিশ্রুতি চায় না, সরকারি সাহায্য চায়। ভারতবর্ষের প্রধানমন্ত্রী শ্রীমতী

ইন্দিরা গান্ধী ২০ দফা কর্মসূচীর মাধ্যমে এই গরিব মানুষদের মধ্যে উদার হস্তে সাহায্য দেবার নানা পরিকল্পনা করেছেন। কিন্তু এই সরকারের মাধ্যমে সাহায্য করতে গেলে প্রকৃত গরিব মানুষ সেটা পাচ্ছে না, সেটা সি. পি. এম., ক্যাডার, দাদাদের পকেটে যাচ্ছে। এই সাহায্য যাতে উপযুক্ত গরিব মানুষ পায় তার জন্য আমি দাবি রাখছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এই সভায় বন্যা সম্পর্কে উদ্বেগ প্রকাশ করে বিভিন্ন মাননীয় সদস্য বক্তব্য রেখেছেন, আমিও আমার কেন্দ্রের বন্যা সম্পর্কে উদ্বেগ প্রকাশ করে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, গত ১৪ তারিখ থেকে উত্তরবঙ্গে হঠাৎ বন্যার প্রাদুর্ভাব ঘটেছে। আমরা যে সময়ে বিধানসভার কাজে ব্যস্ত সেই সময় খবরের কাগজ, রেডিও এবং বিভিন্ন মহল থেকে খবর পেলাম যে উত্তরবঙ্গে প্রলয়ংকরী বন্যার প্রাদুর্ভাব ঘটেছে। গত তারিখে আমি ট্রাংককলে সেখানকার ডি. সি.-র সঙ্গে যোগাযোগ করার চেষ্টা করেছিলাম কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি লাইন আমি পাইনি। তারা বলেছেন, লাইন খারাপ। গতকাল কামরূপ এক্সপ্রেসে আমি যাবার চেষ্টা করেছিলাম কিন্তু ট্রেন বন্ধ থাকার জন্য আমি যেতে পারি নি। স্যার, বিধানসভা এখন চলছে, বিধানসভার অধিবেশনে যোগ দেবার জন্য আমি এখানে এসেছি, এই সময় বিভিন্ন মহল থেকে খবর পাচ্ছি সেখানকার বাঁধের অবস্থা অত্যন্ত খারাপ, প্রবল বেগে জল ঢুকছে। সেখানে বিশেষ করে শহরের অবস্থা অত্যন্ত খারাপ। স্যার, আমি কুচবিহারে যেতে পারছি না, কারুর সঙ্গে যোগাযোগ পর্যন্ত করতে পারছি না কাজেই স্বাভাবিকভাবেই আমি অত্যন্ত উদ্বিগ্ন হয়ে পড়েছি। মাননীয় সেচমন্ত্রী মহাশয়কে অনুরোধ, সেখানকার মানুষরা কি অবস্থায় আছেন তা জানিয়ে একটি বিবৃতি দিয়ে আমাদের আশ্বস্ত করুন।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ বিষয়ে আমরা অবহিত আছি। কালকে বিকেলে এই সমস্ত খবর পেয়ে আমি রিলিফ সেক্রেটারি, শ্রী কমল গুহ মহাশয়, শ্রী শিবেন চৌধুরী মহাশয়—সকলকে নিয়ে বসে ওখানকার যা আশু দাবি ছিল—কিছু ত্রিপল পাঠানো এবং ড্রাই ফুড পাঠানো সে সম্পর্কে আলোচনা করেছি। ড্রাই ফুডের ইমিডিয়েটলি ব্যবস্থা করা হয়েছে। সেখানকার ডি. সি.-র সঙ্গে চ্যানেলে অর্থাৎ রেডিওগ্রামের মাধ্যমে যোগাযোগ করা হয়েছে। তা ছাড়া সেন্ট্রাল থেকে যে টিম এসেছেন তাদেরও একটা অংশকে ওখানে পাঠানো হয়েছে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। আমি মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি তার কারণ, যে বিষয় নিয়ে আমি বলছি সে সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় পৌরমন্ত্রী অবহিত আছেন। স্যার, হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনের পেন ডাউন, টুল ডাউন স্ট্রাইক আজ ২২ দিন ধরে চলছে। স্বাভাবিক অবস্থাতে হাওড়ার অবস্থা কি রকম থাকে আপনারা জানেন, তার উপর আজ ২২ দিন ধরে এই স্ট্রাইক চলার পর হাওড়া শহর আজ এক নরক কুণ্ডে পরিণত হয়েছে। আমরা নরক দেখিনি কিন্তু এখন হাওড়ায় গেলেই সেই নরক দেখা যাবে। সেখানে ২৫ জন কংগ্রেসের কাউন্সিলার আছেন এবং মেয়রকে নিয়ে ২৭ জন ক্ষমতাসীন দলের কাউন্সিলার আছেন। স্যার, এই স্ট্রাইক সম্পর্কে আলোচনা করার

জন্য আমি এবং আমার বন্ধু অশোক ঘোষ মহাশয় যখন আমাদের ২৫ জন কাউন্সিলার নিয়ে মেয়রের সঙ্গে দেখা করি তখন তিনি আমাদের বলে দেন যে আমি মাথা নত করব না। এরপর মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করি, তিনি অত্যন্ত সহানুভূতি সম্পন্ন হয়ে পৌরমন্ত্রীকে এই বিষয়টি বলেন। আমরা পৌরমন্ত্রীর কাছেও কৃতজ্ঞ কারণ তিনি তাদের ডেকে কথাবার্তা বলেন। স্ট্রাইক প্রায় মিটে যাবার পর্যায়ে এসেছিল, একটি মাত্র পয়েন্টে আটকে ছিল। যখন এটা মিটে এসেছে সেই সময়ে ওয়ার্কাররা যখন প্রসেশন করে যাচ্ছিল তখন ডাইরেক্টলি সেখানকার এক কাউন্সিলার, খালেক, তাঁর ডাইরেক্ট সুপারভিশনে তাদের উপরে মারধর করা হয় এবং ৩ জন কর্মচারি যারা নেতৃস্থানীয় তারা আজও হাসপাতালে আছেন। যেখানে আমরা একটা সহজ পন্থায় সব ঠিক করে এনেছিলাম সেখানে এই ধরনের গুণ্ডামী, এটা সম্পূর্ণভাবে কনডেমেবল। আজও একটা অনমনীয় মনোভাব নিয়ে মেয়র চলেছেন। আমরা প্রশান্তবাবুকে বলেছি এবং তিনি চান যে হোক। যে পয়েন্টে তারা স্ট্রাইক করেছে, আমি মনে করি এটা সমাধান করা সম্ভব। কাজেই আমি তাঁর কাছে অনুরোধ করব যে তিনি তাদের ডেকে বলুন, আমরা সমস্ত সহযোগিতা করব। এইটুকু আশ্বাস দিন।

[2-20–2-30 P. M.]

**শ্রী প্রশান্তকুমার শূর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিষয়ে আমার দু'একটা কথা বলা দরকার। মাননীয় সদস্য অম্বিকা ব্যানার্জি বললেন যে, ২২ দিন ধরে ধর্মঘট চলছে। আমার কথা হচ্ছে, ধর্মঘটীদের যে ৩৬ দফা দাবি ছিল এবং যখন অম্বিকা বাবু, অশোকবাবু মুখ্যমন্ত্রীর কাছে গিয়েছিলেন একটা চিঠি নিয়ে এবং তারা অনুরোধ করেছিলেন মুখ্যমন্ত্রীকে যে পৌরমন্ত্রীর সঙ্গে বসে এটা নিয়ে আলোচনা করুন। মুখ্যমন্ত্রীর নির্দেশে আমি অম্বিকাবাবু এবং অশোকবাবুকে চিঠি দিই যে আপনারা যারা ধর্মঘটী ইউনিয়ন আছে তাদের নিয়ে আসুন। সেদিন ছুটির দিন ছিল। আমরা ১২টা থেকে ৪টা পর্যন্ত এক নাগাড়ে সমস্ত বিষয়ে আলোচনা করেছি এবং ১৯৭৭ সালে এই সরকার আসার আগে শ্রমিক কর্মচারিদের যে প্রভিডেন্ট ফান্ড ছিল তার ৯৫ লক্ষ টাকা ভাঙা হয়েছে অর্থাৎ জমা দেওয়া হয়নি। তারপরে আমরা আসার পরেও টাকা জমা দেওয়া হয়নি। কিন্তু আমি তাদের বলেছিলাম এই যে ১ কোটি ২০ লক্ষ টাকা যেটা শ্রমিক কর্মচারিদের প্রাপ্য, এই টাকাটার কি ব্যবস্থা করা যায় সেই সম্পর্কে আমি অর্থমন্ত্রী, মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করব। আর একটা বিষয়েও তাদের প্রাপ্য ৪।। লক্ষ ৭ টাকা সম্পর্কেও আমি বলেছিলাম যে ব্যবস্থা করে দেব। আর অন্যান্য ছুটি, পেনশন ইত্যাদি ব্যাপারে তাদের যে সব নায্য দাবি ছিল, আমরা বলেছি যে এগুলি অতি সত্ত্বর চালু করা উচিত যেমন ক্যালকাটা কর্পোরেশনে চালু করা হয়েছে। সমস্ত আলোচনার পরে যে কয়দিন তারা কাজ করেন নি, সেই ব্যাপারে তারা একটা প্রশ্ন তুলেছিলেন যে আমরা অবস্থান করেছি, কিন্তু ধর্মঘট করিনি। তাদের চিঠিটা আমি একটু পড়ছি। চিঠিটা হচ্ছে, আমরা কাজের ক্ষেত্রে যাব, সই করব অর্থাৎ কাজ করব না। সেখানে কর্পোরেশনের তরফ থেকে বলা হল যে অবস্থান করা আর ধর্মঘট করার মধ্যে কোনো তফাত নেই। সুতরাং যেহেতু কাজ করেনি সেহেতু এই সময়ের যে মাইনা বা মজুরি সেটা আমরা দিতে পারি না। সেখানে মধ্যস্থতার কথা বলা হয়েছে যে ক্যালকাটা কর্পোরেশনে যারা ১০ দিন ধর্মঘট করেছিলেন তাদের যে চুক্তি হয়েছিল, সেই চুক্তির সময়ে এক্সগ্রাসিয়া যেটা ২৫০ টাকা সেটা তারা গ্রহণ করেছিলেন।

তারপর ধর্মঘট যখন করা হবে তখন সেই সময়ের জন্য মজুরি দেওয়া ঠিক নয়। সুতরাং সেটা কাটা হবে। কিন্তু কাটা হলেও ব্যক্তিগতভাবে যদি মন্ত্রীর কাছে অর্থাৎ আমার কাছে আবেদন করতে পারেন। আমি সেটা বিবেচনা করে দেখব। এইভাবে সেখানে ধর্মঘট তুলে নেওয়া হল। কিন্তু হাওড়া সম্পর্কে দেখা গেল যে এক্সগ্রাসিয়া সম্পর্কে তারা কিছু বললেন না, চাপাচাপি করলেন না। আমি পরে অবশ্য অন্য কথা শুনেছি, আমি সেটা এখানে বলতে চাইনা। এক্সগ্রাসিয়া দাবির মধ্যে রেখেছিলেন কিন্তু চাপাচাপি করলেন না। সেখানে ২শত টাকা এবং ৫ শত টাকা সমস্ত পৌর শ্রমিক কর্মচারিদের এক্সগ্রাসিয়া দিতে চেয়েছি এবং দিচ্ছি। অথচ বিভিন্ন জায়গায় কর্মচারিদের দাবি হচ্ছে এক মাসের, দেড় মাসের, দু মাসের, আড়াই মাসের, তিন মাসের বেতন দিতে হবে। অন্য দিকে আপনারা নিশ্চয়ই জানেন যে, সরকারের টাকায় পৌরসভা চলে এবং সরকার উন্নয়ন খাতে যে টাকা দেয় সে টাকাও অনেক সময়ে ডাইভার্ট করে কর্মচারিদের মাইনে দেওয়া হয়। ফলে সরকারের উন্নয়ন পরিকল্পনা ব্যাহত হয়। আমরা বলছি, যেখানে সবকারি কর্মচারিদের মাত্র ১০০ টাকা করে দেওয়া হচ্ছে এবং এ বছর তার সঙ্গে আরো মাত্র ৫০ টাকা করে বাড়ানো হচ্ছে, অর্থাৎ ১৫০ টাকা করে দেওয়া হচ্ছে, সেখানে সরকারি অর্থে যে পৌরসভা চলে সেখানকার কর্মীদের ৫০০ টাকারও অতিরিক্ত দাবি করা কখনই ঠিক নয়। আমরা শুনেছি যে, ইতি মধ্যে নৈহাটি পৌরসভার কিছু কর্মচারি কলকাতা হাইকোর্টে যায় এবং হাইকোর্ট এক অদ্ভুত রায় দেয়। সেই রায় হলো, ঐখানকার কর্মচারিদের এক মাসের বেতন এক্সগ্রাসিয়া হিসাবে দিতে হবে, যদি পৌরসভার টাকা না থাকে, তাহলে তাবা সরকারকে টাকা দেওয়ার জন্য বলবে। এ এক অদ্ভুত রায়। সরকার পৌরসভাগুলি চালাচ্ছে এবং সরকারি কর্মচারিদের চেয়ে বেশি এক্সগ্রাসিয়া পৌর কর্মীদের দিচ্ছে, তা সত্ত্বেও ঐ রায় দেওয়া হলো যে, আবো বেশি টাকা সরকারকেই দিতে হবে। এই ধরনের সব রায় আসছে। আমরা বলছি সরকারের পক্ষে এই টাকা দেওয়া অসম্ভব, সরকার দিতে পারবে না, তাতে যা হবার হবে। পশ্চিমবঙ্গ সরকারের পক্ষে ৫০০ টাকার অতিরিক্ত টাকা দেওয়া অসম্ভব হয়ে দাঁড়িয়েছে।

তবে হাওড়া পৌরসভার ক্ষেত্রে ঘটনাটা অন্য রকম। সেখানে ধর্মঘটের ব্যাপারে সেদিন আমরা আলোচনা প্রায় শেষ করে এনেছিলাম এবং আমি খুবই আনন্দিত হয়েছিলাম যে, অম্বিকা বাবু আমার প্রস্তাব গ্রহণ করেছিলেন—ওঁর সামনেই আমি এ কথা বলছি—কিন্তু ওখানে কর্মী ইউনিয়নের যিনি নেতা ছিলেন তাঁকে অম্বিকাবাবু বোঝাতে পারেননি। আমি সেখানে বলেছিলাম যে, আমরা কলকাতা কর্পোরেশনের ক্ষেত্রে যে রকম করেছি সেরকম ব্যবস্থা করার জন্য আপনারা মেয়র ইন কাউন্সিলের কাছে আবেদন করুন, তাহলেই আপনাদের আবেদন সুবিবেচনা করা হবে। এই রকম নানান ধরনের ইংগিত আমি তাঁদের দিয়েছিলাম। অম্বিকা বাবুও চেষ্টা করেছিলেন। কিন্তু তা সত্ত্বেও ঐ ইউনিয়ন নেতা অর্ধেন্দু বোস আমাদের কোনো পরামর্শই গ্রহণ করেন নি এবং তিনি হঠাৎ উঠে চলে গিয়েছিলেন। একথা ঠিক যে, এর পরেও অশোক বাবু এবং অম্বিকা বাবু বার বার আমার কাছে এসেছেন। আমি তাঁদের বলেছি যে, কলকাতা কর্পোরেশনের শ্রমিক কর্মচারিরা যখন আমাদের প্রস্তাব অনুযায়ী ধর্মঘট প্রত্যাহার করে নিলেন তখন ওখানেও তাই নিতে হবে। আমি আরো বলেছি, আমরা জানি যখন আমরা শ্রমিক কর্মচারিদের ধর্মঘট করতে বলি তখন সাহসের সঙ্গে এ কথাও বলি যে, আমাদের দাবি আদায় করার জন্য যে সময় আমরা ধর্মঘট করব সে সময়ের জন্য আমরা

কোনো মজুরি বা মাইনে পাব না, এই নীতি প্রচলিত আছে এবং এই নীতি মেনে নিয়েই আমাদের ধর্মঘট করতে হবে। সুতরাং এই অবস্থায় আজকে যদি ঐ সমস্ত নেতারা এগিয়ে আসতে রাজি থাকেন তাহলে ধর্মঘটের মীমাংসা হতে পারে। আমি আশা করব অশোক বাবু এবং অম্বিকা বাবু এ ব্যাপারে আরো উদ্যোগী হবেন এবং তা যদি তাঁরা হন তাহলে এই ধর্মঘটের মীমাংসা অতি অল্প সময়ের মধ্যেই হতে পারবে।

**শ্রী কামাক্ষ্যা চরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় আমি হাউসের সামনে রাখছি। বিষয়টি হচ্ছে, কেন্দ্রীয় সরকারের কয়লা সরবরাহ নীতির ফলে বর্তমানে পশ্চিমবঙ্গে কয়লা সরবরাহ হচ্ছে না। পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় যে কোল ডাম্পগুলি আছে সেগুলিতে কয়লা আসছে না, যদিও কখনো সখনো কিছু কিছু আসছে, কিন্তু তাও এত খারাপ মানের যে তা দিয়ে রান্না হয় না। বর্তমানে রান্নার কয়লা প্রায় একদম পাওয়া যাচ্ছে না, যদিও বা কোথাও কোথাও পাওয়া যাচ্ছে, কিন্তু সরকারি দাম যেখানে ৪৬ টাকা কুইন্টাল, সেখানে ৮০ টাকা, ৮৫ টাকা কুইন্টাল দামে বিক্রি হচ্ছে। অর্থাৎ দামের কোনো সীমা নেই। বাজারে ধূমহীন কয়লা বলে যা পাওয়া যাচ্ছে তাতে ধূমও নেই, কয়লাও নেই। এই অবস্থায় সাধারণ মানুষেব রান্না করতে খুবই অসুবিধা হচ্ছে, কাঠও পাওয়া যাচ্ছে না। সেই জন্য আমি বিষয়টির প্রতি মাননীয় খাদ্য ও সরবরাহ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁকে অনুরোধ করছি যে, এ বিষয়ে উপযুক্ত অনুসন্ধান করা হোক এবং এমন ব্যবস্থা গ্রহণ করা হোক যাতে সরকার ঘোষিত দামে সাধারণ মানুষ কয়লা পেতে পারে, এই সমস্যার সুরাহা হয় এবং কয়লার চোরা বাজার বন্ধ হয়।

[2-30–2-40 P. M.]

**শ্রী দেওকীনন্দন পোদ্দার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের নিকট একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল একটি কংগ্রেসের লোক সি. পি. এমের গুন্ডাদের দ্বারা নিহত হয়েছেন। কাগজে বেরিয়েছে, স্যার, আপনি নিশ্চয় দেখেছেন নর্থ ক্যালকাটা ডিস্ট্রিক্টে নীলরতন দাস নামে ২০ বছরের একটি ছেলে সি. পি. এম.-দের দ্বারা মারা গেছেন। কিন্তু যারা মেরেছে তাদের এখনও গ্রেপ্তার করা হয়নি। যিনি মারা গেছেন তিনি আগে সি. পি. এমের মেম্বার ছিলেন, পার্টি ত্যাগ করার জন্যই তাঁকে মারা হয়েছে। আমি কালপ্রিটদের ইমিডিয়েট অ্যারেস্ট করার জন্য মুখ্যমন্ত্রী—স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনার কাছে অনুরোধ জানাচ্ছি যে আপনি সরকারকে বলুন যে এই ধরনের খুনের এবং সন্ত্রাসের রাজনীতি যেন পার্টি পাওয়ারে থেকে না করা হয়। কারণ পশ্চিমবঙ্গের মানুষ এই ধরনের খুনের এবং সন্ত্রাসের রাজনীতি বরদাস্ত করবে না।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পুলিশ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি দেখেছেন আজকের কাগজে বেরিয়েছে—যুগান্তর, আজকাল, স্টেটসম্যান কাগজে বেরিয়েছে যে কেশব সেন স্ট্রিট অঞ্চলে দু পক্ষের মধ্যে বোমাবাজি হয়, এবং যথেচ্ছ ভাবে গোলা গুলি চলে এবং তার ফলে ৬ জন নিরীহ মানুষ আহত হন। কাগজে বেরিয়েছে যে ব্লক কংগ্রেসের অফিস আক্রান্ত হয়েছে এবং সেখানে যাবতীয় নেতা এমনকি ইন্দিরা গান্ধীর ফটো শুদ্ধু ভাঙা হয়েছে। দুজন সমাজবিরোধীকে ধরা হয়েছে। শোনা যাচ্ছে ইন্দিরা গান্ধীর ফটো ভাঙবার সময় সমাজ বিরোধীরা সৌমেন মিত্র

যুগ যুগ জিও এই ধ্বনি দেয়। ৪৫ নং আমহার্স্ট স্ট্রিটে গেলে এদের পাওয়া যাবে। ওঁরা যদি মারপিট করতে চান তাহলে ইডেন গার্ডেন রয়েছে। ওঁরা যত খুশি মারপিট করুন কিন্তু এই রকম মারপিট করে নীরিহ মানুষদের যাতে আহত না হতে হয় এই জন্য ঐ কংগ্রেসের সমর্থন পুষ্ট লোকেদের ধরেন এই আবেদন মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশযের কাছে রাখছি।

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকাল গ্রামে গঞ্জে অসম্ভব একটা সংকটের সৃষ্টি হচ্ছে খুচরা বা ভাঙানি পয়সার ব্যাপারে। আমি সেই সম্পর্কে আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি। খুচরা পয়সার জন্য গ্রামের মানুষেরা একটা পাঁউরুটি কিনতে পারে না, এক কাপ চা খেতে গেলে, সেই এক কাপ চা, তাও খেতে পায় না। পয়সা, মজুরি, খাদ্য এসব তো দূরের কথা কোনো জিনিস কিনতে গেলে পাওয়া যাচ্ছে না এই রকম একটা দুরবস্থার মধ্যে পড়তে হয়েছে। এই রকম অবস্থা আমি আমার এই ৭৫ বছর বয়েসের মধ্যে কখনও দেখিনি। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি যে তিনি এর একটা ব্যবস্থা করুন, এবং এ ব্যাপারে কেন্দ্রীয় অর্থমন্ত্রী মহাশয়ের সঙ্গে যোগাযোগ করে এর একটা বিহিত করুন। এই আবেদন আমি তাঁর কাছে রাখছি।

**ডাঃ ওমর আলি :** মিঃ স্পিকার স্যার, বন্যা সংক্রান্ত ব্যাপারে আমিও সেচ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৭৮ সালে বন্যা হয়েছিল, বিধ্বংসী বন্যা। এবারে ১৯৮৪ সালে যে বন্যা হয়েছে তাও কম বিধ্বংসী নয় এবং এর রেশ এখনও মেটেনি, বন্যার আশঙ্কাও এখনও যায়নি। তাছাড়া সরকারি পরিভাষাতে একে বন্যা বলা যায় না কারণ একটা বিস্তীর্ণ এলাকা জলমগ্ন হয়ে আছে এবং আমার ধারণা, আমাদের রাজ্যের প্রায় ১০ ভাগের ১ ভাগ এলাকা জলাশয়ে পরিণত হয়েছে। পশ্চিমবাংলার এই অবস্থাটা আরো খারাপের দিকে যাবে, এই বন্যা আরো হবে। আমি যদিও বিশেষজ্ঞ নই, তা সত্ত্বেও এই রকম ভবিষ্যৎ বাণী করতে পারি এই জন্য যে, আমরা দেখছি নদী পরিকল্পনা এবং বন্যা নিয়ন্ত্রণ পরিকল্পনার নামে এক শ্রেণীর ইঞ্জিনিয়াররা আমাদের সমস্ত পরিকল্পিত নদীগুলোকে প্রায় গলা টিপে হত্যা করছেন। তাঁদের ভুল পরিকল্পনা এবং দৃষ্টিভঙ্গির ফলে আজকে এই অবস্থার সৃষ্টি হয়েছে। প্রখ্যাত বিজ্ঞানী ডাঃ মেঘনাদ সাহা এবং নদী পরিকল্পনা বিশেষজ্ঞ কপিল ভট্টাচার্য—এঁদের কথায় ওঁরা কর্ণপাত করেন নি। ফলে এই রকম অবস্থা সৃষ্টি হয়েছে এবং মাঠ থেকে খালে, খাল থেকে নদীতে, নদী থেকে সমুদ্রে জল যাবার যে স্বাভাবিক ব্যবস্থা ছিল সেটা বাঞ্চাল হয়ে গেছে। এখন যদি নতুন করে জলাধার তৈরি করা হয় বা যে জলাধারগুলো আছে সেগুলোর জল ধারণ ক্ষমতা বাড়াবার ব্যবস্থা করা হয় বা নতুন বাঁধ বাঁধা হয় তাহলেই যে বন্যার হাত থেকে বাঁচা যাবে তা নয়। সেজন্য সমস্ত জলপ্রবাহগুলির নাব্যতা গভীরভাবে বাড়ানো দরকার। সেজন্য আমি প্রস্তাব করি অভ্যন্তরীণ নিকাশি ব্যবস্থা চালু করবার জন্য। সঙ্গে সঙ্গে ভবিষ্যতে এ ব্যাপারে একটা স্থায়ী ব্যবস্থা করবার জন্য বলছি। ১৯৫৯ সালে দক্ষিণ বাংলা যখন প্রায় বন্যা প্লাবিত হয়েছিল তখন সে ব্যাপারে মান সিং কমিটি যে রিপোর্ট তৈরি করে সুপারিশ করেছিলেন তার অনেককিছুই কার্যকর হয়নি। তাঁরা সেই রিপোর্টের উপর গুরুত্ব দেননি বলেই কিছু হয়নি। আমার প্রস্তাব হচ্ছে, শুধু ইঞ্জিনিয়ার নয়, বেসরকারি ইঞ্জিনিয়ার এবং যাঁরা এ বিষয় নিয়ে চিন্তা ভাবনা করেন, কিছুটা কমন সেন্স

আছে, তাঁদের নিয়ে এব্যাপারে একটি কমিশন গঠন করা হোক, তাঁদের দিয়ে অনুসন্ধান করা হোক এবং এব্যাপারে একটা স্থায়ী সমাধানের জন্য ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়টা আপনার মাধ্যমে উত্থাপন করছি এবং যে বিষয়টা সম্বন্ধে সরকার পক্ষ এবং বিরোধীপক্ষের সকল মাননীয় সদস্যরাই একমত হবেন, সেটা হল—আজকে সারা পশ্চিমবাংলার রাস্তাঘাটের অবস্থা অত্যন্ত ভয়াবহ রূপ নিয়েছে এবং দক্ষিশবঙ্গের বিভিন্ন রাস্তা দীর্ঘদিন ধরে মেরামতীর অভাবে এমনভাবে গভীর গর্ত সৃষ্টি হয়েছে এবং সর্বত্র পিচ খোয়া ইত্যাদি এমনভাবে উঠে চলে গেছে যার ফলে গাড়ি চলাচল বন্ধ হয়ে যেতে বসেছে। অনেক জায়গায় অনেক রাস্তায় গাড়ি চলাচল ইতিমধ্যেই বন্ধ হয়ে গেছে। আমার নির্বাচনী কেন্দ্র কুলতলীতে জয়নগর থেকে জামতলা জালাবেড়িয়া কুলতলী রাস্তাটি হচ্ছে একমাত্র রাস্তা এবং সেই রাস্তায় কিছুদিন আগে ২২৮ নং বাস চালু হয়েছিল। কিন্তু বর্তমানে ঐ রাস্তাটির এমন ভয়ঙ্কর অবস্থা হয়েছে যে ঐ বাস সার্ভিসটি বন্ধ হয়ে গেছে। ডায়মণ্ড হারবার থেকে রায়দিঘী পর্যন্ত যে রাস্তাটি রয়েছে সেই রাস্তার মাঝপথ পর্যন্ত গাড়ি চলাচল করছে, বিষ্ণুপুর থেকে রায়দিঘী পর্যন্ত গাড়ি চলাচল বন্ধ। এবিষয়ে বিভাগীয় মন্ত্রীকে বললে তিনি বলেন, টাকার অভাবে কাজ করতে পারছি না। অথচ আশ্চর্যের বিষয়, কাগজে দেখলাম মাননীয় অর্থমন্ত্রী বিভিন্ন দপ্তরে নির্দেশ দিয়েছেন টাকার অভাবে কোনো কাজ বন্ধ থাকবে না বিশেষ করে রাস্তাঘাট-এর ব্যাপারে বাজেট বরাদ্দের ৬০ শতাংশ টাকা খরচ করতে পারা যাবে। টাকার অভাব হবে না। কিন্তু মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় বলেছেন টাকার অভাবে রাস্তাঘাট করতে পারছেন না। তাই আমি আপনার মাধ্যমে বলতে চাই বিভাগীয় মন্ত্রী মহাশয়ের কথা সত্য না পূর্তমন্ত্রী মহাশয় যে কথা বলেছেন সেটা সত্য। এই সম্পর্কে এই হাউসে একটা বিবৃতির দাবি করছি। রাস্তাঘাট সম্পর্কে অনেকে অনেক সমস্যার কথা বলেছেন। এই সমস্যা সমাধানের জন্য যথেষ্ট সচেষ্ট হওয়া উচিত। টাকার অভাব যদি না থাকে এই সমস্যার সমাধান করা যায়। তাই এই হাউস চলাকালীন একটি বিবৃতির দাবি করছি যার দ্বারা প্রকৃত অবস্থা সম্পর্কে সকলেই অবহিত হতে পারবেন।

[2-40–2-50 P. M.]

**শ্রী তারকবন্ধু রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ত্রাণ ও রিলিফ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কয়েকদিন অবিশ্রান্ত বৃষ্টি হবার পর তিস্তা, তোর্সা, জলঢাকা এবং কালজানি নদীতে জলস্ফীতি ঘটেছে। তিস্তা নদীর জলস্ফীতি হওয়ার ফলে অরবিন্দ গ্রাম পঞ্চায়েত এলাকা প্লাবিত হয়েছে। এখানকার ১০ হাজার লোক বন্যা কবলিত। জলঢাকা নদীর জলস্ফীতি হওয়ার ফলে এই অঞ্চলের ভাঙারহাট এবং বিস্তীর্ণ এলাকা জলমগ্ন চুর্ণী নদীর পাড় বন্যায় ভেঙ্গে গিয়েছে। এই পাড় ভাঙার ফলে যদি বাঁধ ভেঙ্গে যায় তাহলে ১৪-১৫ হাজার একর জমির ফসল নষ্ট হয়ে যাবে। আমি অনুরোধ করতে চাই সেচ দপ্তর সেই দিকে যেন লক্ষ্য রাখেন। আলিপুরদুয়ারের সুভাষনগর বলে একটা জায়গা আছে। সেখানে কয়েক দিন যদি একটু বেশি বর্ষণ হয় তাহলে সেই এলাকা ডুবে যায়। কয়েকদিন আগে প্রচণ্ড বৃষ্টি হওয়ার ফলে এই অঞ্চল জলমগ্ন হয়ে গেছে। কালজানি নদীতে জলস্ফীতি হওয়ার জন্য হেলাবাগরা অঞ্চল জলমগ্ন হয়েছে। এই সব অঞ্চলের মানুষকে সাহায্য দেবার জন্য আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হাবিবুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে বামফ্রন্ট সরকারের ভ্রান্ত শিক্ষানীতির ফলে আজকে পশ্চিমবাংলায় শিক্ষা ব্যবস্থা ভেঙ্গে পড়েছে। এই নাস্তিক সরকারের নাস্তিকতামূলক আচরণের ফলে আজকে পশ্চিমবাংলার সমস্ত মাদ্রাসা স্কুলের ছাত্ররা আন্দোলনে নামতে বাধ্য হয়েছে। পশ্চিমবাংলার ধর্মপ্রিয় মানুষ জাতীয় শিক্ষা রক্ষা করার জন্য, উন্নতি করার জন্য গতকাল থেকে আন্দোলনে নেমেছে। কয়েক হাজার মাদ্রাসা স্কুলের ছাত্র ১৯ দফা দাবি নিয়ে বিধানসভা অভিযান শুরু করেছে। তাদের দাবিদাওয়া অনেক বার এই সরকারের কাছে উত্থাপন করেছে এবং অনুরোধ জানিয়েছে। কিন্তু তার কোনো ফল হয়নি। স্যার, আপনি মাননীয় শিক্ষামন্ত্রীকে বলুন তিনি যেন তাদের সঙ্গে গিয়ে দেখা করেন এবং তাদের যে ন্যায়সঙ্গত দাবি আছে সেইগুলি মেনে নেওয়া হবে বলে আশ্বাস দেন। তা না হলে এই আন্দোলন ব্যাপক রূপ নিতে পারে। এর ফলে যদি পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলার অবনতি হয় তাহলে এই সরকার দায়ী থাকবেন। ওরা যে দাবিদাওয়ার কথা বলেছেন তার একটা কপি আমি আপনাকে দিচ্ছি। আমি আশা করি এই সরকার তাদের সঙ্গে আলোচনায় বসবেন।

**শ্রী মাধবেন্দু মহান্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নদীয়া জেলার বিস্তীর্ণ এলাকা প্লাবিত হয়ে গেছে। তার ফলে ধান, পাট এবং নানা রকম শাকসব্জি নষ্ট হয়ে গেছে। সম্প্রতি গঙ্গা, জলঙ্গী এবং চুর্ণী নদীতে জলস্ফীতি ঘটার ফলে বিস্তীর্ণ এলাকা জলমগ্ন হয়ে গেছে। নবদ্বীপে শান্তিপুর থেকে লোক সরিয়ে নিয়ে যেতে হবে। করিমগঞ্জ, তেহট্ট, নাকাশিপাড়া, কালিগঞ্জ এবং চাকদা এলাকায় বন্যায় ক্ষতি হয়েছে। সরকারের তরফ থেকে সেখানে খাদ্য যাচ্ছে। কিন্তু তথাপিও এখানে মানুষের খাদ্যের অভাব রয়েছে। আরো রিলিফের ব্যবস্থা করা প্রয়োজন। সঙ্গে সঙ্গে পশুখাদ্যেরও অভাব রয়েছে।

আমি মাননীয় ত্রাণমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে ওখানে ঔষধপত্র এবং আরও সাহায্য যায়, তারজন্য তিনি যেন প্রয়োজনীয় নির্দেশ দেন।

**শ্রী তারাপদ সাধুখাঁ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী তথা সকল মন্ত্রী মহোদয়দের দৃষ্টি আকর্ষণ করছি যে, তাঁরা যেন রাজত্ব চালানোর জন্য জনসাধারণকে অযথা আশ্বাসবাণী না দেন এবং যখন অসত্য কথাগুলো বলেন, তখন যেন সজাগ থাকেন। জনসাধারণের কাছে কোনো বিবৃতি রাখার সময়ে সজাগ থেকে তাঁরা যেন সত্য ভাষণ পরিবেশন করেন—এই অনুরোধ আমি করছি। গত ১ বছর ৯ মাস আগে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় আমাদের ওখানে সিঙ্গুর স্বাস্থ্যকেন্দ্রটি পরিদর্শনের জন্য গিয়েছিলেন। আজ মনে পড়ছে যে, সেখানে গিয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী সিঙ্গুরের কৃতি সন্তান সুরেন্দ্র নাথ মল্লিকের অয়েল পেন্টিয়ের মূর্তির শোচনীয় অবস্থা লক্ষ্য করেন। মূর্তিটি ছাদ থেকে জল পড়ে নষ্ট হতে যাচ্ছিল। ঐ অবস্থা দেখে তিনি চোখের জল পর্যন্ত ফেলে এসেছিলেন এবং নিজের হাতে প্লাস্টিক কাগজ মুড়ে দিয়েছিলেন। তারপরে তিনি প্রতিশ্রুতি দিয়ে এসেছিলেন যে এতবড় কৃতি সন্তানের মূর্তিটিকে কখনই নষ্ট হতে দেবেন না। বর্তমানে—১ বছর ৯ মাস বাদে—মূর্তিটি ঘরের মধ্যেই ছাদ থেকে পড়া জলে প্রায় ডুবে আছে ও নষ্ট হতে চলেছে। স্বাস্থ্য কেন্দ্রের এক্সরে মেশিনটি পর্যন্ত বসানো যাচ্ছে না। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী—অম্বরীশ মুখার্জিকে এই ঘটনা অবহিত করার পরে তিনি বলেছিলেন যে মেশিনটি অন্য বিল্ডিংয়ে বসাবার ব্যবস্থা করে

দেবেন। কিন্তু দুঃখের বিষয়, তাও কার্যকর হয়নি। আমি এই বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে আশু এর প্রতিকার হয় তারজন্য যথাবিহিত ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ১-৮-৮৪ তারিখে পুরুলিয়ার ফলাচুরি গ্রাম পঞ্চায়েত সমিতির সদস্যের বাড়ি ইন্দিরা কংগ্রেসের মদতপুষ্ট কিছু সমাজবিরোধী ব্যক্তি রাতের অন্ধকারে আক্রমণ করে। তারা মদন প্রামাণিক এবং তাঁর ছেলেকে ধারালো অস্ত্র দিয়ে আঘাত করে। পরে তাঁকে হাসপাতালে ভর্তি করা হয়। সেখানে শ্রী প্রামাণিক ৮ দিন ধরে জীবনের সঙ্গে সংগ্রাম করার পরে শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। যে সমস্ত সমাজবিরোধী এই আক্রমণ করেছিল তারমধ্যে গ্রাম পঞ্চায়েতে ইন্দিরা কংগ্রেসের মনোনীত একজন প্রার্থীও ছিল। উক্ত প্রার্থী ডাকাত দলের সঙ্গে যুক্ত ছিল—এই মর্মে পুলিশের কাছে জবাবদিহিও দিয়েছে। কিন্তু তা সত্ত্বেও থানার ও. সি. তাকে এখনও পর্যন্ত গ্রেপ্তার করেন নি। আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে অনুরোধ করছি। এই সমস্ত সমাজবিরোধীরা যারা গা ঢাকা দিয়ে এখনও পালিয়ে বেড়াচ্ছে, তাদের যেন অবিলম্বে গ্রেপ্তারের ব্যবস্থা করা হয় এবং সন্ত্রাসের অবস্থা থেকে স্থানীয় মানুষদের বাঁচাবার ব্যবস্থা করেন।

**শ্রী অবন্তি মিশ্র ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। নন্দীগ্রাম চৌখালি বাজারে একটি সামান্য ঘটনাকে কেন্দ্র করে রাজনৈতিক প্রতিহিংসা চরিতার্থ করার জন্য ঐ থানার ৩ নং ব্লকের কয়েক শত সি. পি. এম. কর্মী গত ৮-৯-৮৪ তারিখে সংঘবদ্ধ হয়ে লাঠি, ছোরা, বল্লম প্রভৃতি নিয়ে জড়ো হয়। ওই ব্লকে সংখ্যালঘু সম্প্রদায়ের উপর নির্মমভাবে অত্যাচার করা হয়েছে। ৩ জন সংখ্যালঘু ভাইকে জখম করে তারা ক্ষান্ত হননি, ওই এলাকার কংগ্রেস মনোভাবাপন্ন ব্যক্তিদের উপর নির্মমভাবে অত্যাচার করে। ৩৫ টি দরিদ্র সংখ্যালঘু ভাইদের বাড়ি লুট করে। চৌখালি বাজারে ২ জন কংগ্রেস কর্মীর দোকান লুঠ করে। পুলিশের সঙ্গে যোগসাজস করে এমন ঘটনার সৃষ্টি করছে যার ফলে গোকুরী গ্রামের দরিদ্র শতশত সংখ্যালঘু ভাই ঘরছাড়া হয়েছে। তাদের বিরুদ্ধে মিথ্যা মামলা রুজু হয়েছে এই দিকে আমি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[2-50–3-00 P. M.]

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** স্যার, আমার এলাকায় সার্কেল ইন্সপেক্টর অব পুলিশ যিনি আছেন তার ভাষা এবং কথা সব সময় বামফ্রন্ট বিরোধী এবং ওই এলাকায় তিনি সব সময় ইন্দিরা কংগ্রেস এবং আর. এস. এস. এর সঙ্গে যোগসাজস করে গরিব মুসলমান সম্প্রদায়ের উপর অত্যাচার করছেন এবং একটা সাম্প্রদায়িক দাঙ্গা বাঁধাবার চেষ্টা করছেন। মৌ বেড়িয়ায় গতকাল একটা সামান্য ঘটনা ঘটে যার ফলে বহু মুসলমান গ্রাম ছেড়ে চলে গিয়েছিল। তিনি সব সময় সমাজবিরোধী গুন্ডা এবং রাস্তার লরিওয়ালাদের কাছ থেকে টাকা কালেকশন করেন। আজকে সকালবেলায় কয়েকজন মুসলমান সম্প্রদায়ের লোক আমার বাড়ি এসেছিল। তারা এই সি. আই. এর অত্যাচারে জর্জরিত। যদি অবলম্বে এই সি. আই.-কে ট্রান্সফার না করা হয় তাহলে এই আর. এস. এস. ও ইন্দিরা কংগ্রেসের সঙ্গে ষড়যন্ত্র করার ফলে যে অবস্থার উদ্ভব হবে তার বিরুদ্ধে তারা যেকোনো আন্দোলোন করতে বাধ্য থাকবে।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার বিধ্বংসী যে বন্যা ময়না ও তার পাশের দুই একটি ব্লক তমলুক ও আমার নির্বাচনী এলাকা সবং এ হয়ে গেছে সে সম্বন্ধে অনেক কিছু কথা লেখা হয়েছে এবং প্রকাশ করা হয়েছে। অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রশ্নগুলি রাজ্য প্রশাসন এড়িয়ে যাবার চেষ্টা করছেন সেইদিকে সেচমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে তাঁদের একথা স্পষ্ট করে বিধানসভা চলাকালীন বিধায়কদের বলতে হবে যে কোনো পরিস্থিতি ও কোনো দপ্তরের অফিসারদের গাফিলতির জন্য ময়না এবং তার পাশের এলাকার মানুষদের বিধ্বংসী বন্যার কবলে পড়তে হলো? আজকে বিভিন্ন দপ্তরের অফিসারদের সতর্কবাণী থাকা সত্ত্বেও সেচ দপ্তরের বিভিন্ন অফিসাররা ঠিক ঠিক সময়ে নদীর বাঁধ পর্যবেক্ষণ করলেন না এবং বাঁধ ভেঙ্গে যাবে এই আশঙ্কা থাকা সত্ত্বেও কেন সরকারি অফিসাররা কোনো ব্যবস্থা নিলেন না?

**শ্রী নীরোদ রায়চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ২৪ পরগনা জেলার বারাসাত এবং বসিরহাট সাব-ডিভিসন থেকে বিদ্যাধরী নদী হাড়োয়া পর্যন্ত প্রবাহিত। এই বিদ্যাধরী নদী সংস্কারের জন্য ১৯৫০ সাল থেকে ওখানকার মানুষ নানা রকম আন্দোলন করেছে, সংগ্রাম করেছে। বসিরহাট মহকুমার হাড়োয়া থেকে শুরু করে হাবড়া থানার ১ নং ব্লক পর্যন্ত বিস্তৃত এই বিদ্যাধরী নদীর দুই ধারে হাজার হাজার মানুষ বসবাস করে, কয়েক হাজার বিঘা জমি আছে। গত বর্ষায় সেগুলি জলমগ্ন হয়ে যায়। আমি গত ১০ই জুলাই তারিখে বারাসাতের এস. ডি. ও. এবং উচ্চপদস্থ কর্মচারিদের সাথে ঐ সমস্ত এলাকা পরিভ্রমণ করে দেখি যে হাজার হাজার মানুষ ঘরবাড়ি ছেড়ে বিভিন্ন আশ্রয়স্থলে গিয়ে বসবাস করছে। এই কয়েক হাজার বিঘা জমিতে কোনো ফসল হচ্ছে না। ফলে ঐ এলাকার মানুষ বিপন্ন হয়ে পড়েছে। আমি আপনার মাধ্যমে এই বিদ্যাধরী নদী সংস্কারের জন্য সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। হুগলি জেলার পাণ্ডুয়া বৈঁচি, খন্ন্যান, মগরা, হরিপাল, সিঙ্গুর প্রভৃতি এলাকা খুব বর্ধিষ্ণু এলাকা। এইসব এলাকায় লোকে জমি থেকে উচ্ছেদ হচ্ছে। ট্রান্সফার অব প্রোপার্টি অ্যাক্ট এর ১০৬ ধারায় মামলা করে উচ্ছেদ হচ্ছে। এটা যাতে প্রতিরোধ করা যায় সেজন্য প্রেমিসেস টেন্যান্সি অ্যাক্ট যাতে প্রযোজ্য হয় তারজন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। জেলা প্রশাসন কর্তৃপক্ষের সীমাহীন দায়িত্ব হীনতার জন্য পরিবহন সমস্যাকে কেন্দ্র করে একই কলেজের একাধিক্রমে ৩ টি ছাত্র বাস দুর্ঘটনায় মারা গেল। তার চেয়েও আশ্চর্যের বিষয় এই ব্যাপারে সেই কলেজের অধ্যাপক এবং ছাত্র-ছাত্রীরা এর প্রতিবিধানের দাবি জানাতে গেলে তাদের উপর বেপরোয়াভাবে লাঠি চালানো হয় এবং তাতে ছাত্র-ছাত্রী এবং অধ্যাপকেরা আহত হন। গত ২৩শে আগস্ট ঘটনাটি ঘটেছে। এই কলেজটি হচ্ছে বাঁকুড়া জেলার খাতড়া কলেজ। এই কলেজে যাতায়াতের পথে বাসে ওঠা একটা বিরাট সমস্যা, পিক আওয়ারে রেগুলার একটা

সমস্যা দেখা দেয় এবং বাস দুর্ঘটনাকে কেন্দ্র করে ছাত্র-ছাত্রীদের দীর্ঘদিনের অভিযোগ। গত ২৩শে আগস্ট যে ছাত্রটি মারা গেল তার এক মাস আগে ঐ কলেজের অধ্যাপকরা ডি. এম. এর সঙ্গে দেখা করেছিলেন এবং এই পরিবহন সমস্যার সমাধানের কথা বলেছিলেন। তিনি প্রতিশ্রুতি দিয়েছিলেন, কিন্তু কোনো প্রতিবিধান হয়নি। দ্বিতীয় ছাত্রটি যখন মারা গেল তখন কলেজের ছাত্র-ছাত্রী, অধ্যাপকরা বলেছিলেন পরিবহন সমস্যার সমাধান না হলে আমরা ডেড বডি যেতে দেব না। হঠাৎ দেখা গেল ডি. এস. পি. পুলিশ নিয়ে এসে অধ্যাপক এবং ছাত্র-ছাত্রীদের উপর লাঠি চার্জ শুরু করল এবং তার ফলে অধ্যাপক এবং ছাত্র-ছাত্রীরা আহত হয়। অধ্যাপকদের নামে কেস চলছে এবং তাঁদের ক্রিমিন্যালদের মতো উইকলি অ্যাটেনডেন্স দিতে হচ্ছে।

[3-00–3-30 P. M.] (including adjournment)

## LAYING OF REPORT & RULES

### Presentation of the Sixth Report of the Committee of Privileges

**Shri Kalimuddin Shams :** Sir, I beg to present the Sixth Report of the Committee of Privileges (1984-85) before the House.

## LAYING OF RULES

### The Calcutta Municipal Corporation Electoral (Preparation of Electoral Roll) Rules, 1984.

**Shri Patit Paban Pathak :** With your permission, Sir, I beg to lay the Calcutta Municipal Corporation Electoral (Preparation of Electoral Roll) Rules, 1984.

## LEGISLATION

### The West Bengal Societies Registration (Amendment) Bill, 1984

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to introduce the West Bengal Societies Registration (Amendment) Bill, 1984 and to place a statement as required under rule 82(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

Shri Aurobindo Society is a registered society within the meaning of the West Bengal Societies Registration Act, 1961. The State Government received certain allegations of irregularities in the management of financial as well as administrative matters pertaining to the society as aforesaid. The State Government considered the issue and it was so decided that a through investigation on the alleged irregularities should be conducted expeditiously.

Section 23 of aforementioned Act provides for appointment of one Inspector for the purpose of causing such investigation. The Inspector so appointed is required to submit report in this regard to the Registrar of Societies, West Bengal for onward transmission of the same to the

State Government with his comments recorded thereupon for such action as deemed necessary.

Shri Aurobindo Society is a Society of national and international repute and as such, it was considered expedient that the alleged mismanagement in financial and administrative matters partaining to that body should be enquired into by appointment of an official of a higher status so that he could submit his report direct to the State Government for appropriate action. This necessitated appropriate amendment in the relevant sections of the Act as aforesaid. As the matter was extremely urgent and as the legislative Assembly was not in session the amendment was effected by promulgating an Ordinance namely 'The West Bengal Societies Registration (Amendment) Ordinance, 1984.

**(Secretary then read the title of the Bill)**

**The West Bengal Societies Registration (Second Amendment) Bill, 1984**

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to introduce the West Bengal Societies Regisrtration (Second Amendment) Bill, 1984.

(Secretary then read the title of the Bill.)

(At this stage the House was adjourned still 3.30 P.M)

(After Adjournment)

[3-30–3-40 P M.]

**শ্রী মনীন্দ্রনাথ বর্মা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি কুচবিহার জেলার তুফানগঞ্জ এলাকার এম. এল. এ.। আমি এইমাত্র ঐ এলাকা থেকে আসছি। গোটা কুচবিহার সদর মহকুমায় এবং তুফানগঞ্জ সাবডিভিসনে মাথাভাঙায় গত কয়েকদিন ধরে প্রবল বৃষ্টিপাত হওয়ায় ঐ এলাকাগুলি একেবারে জলমগ্ন হয়ে পড়েছে। এবং সেখানে প্রায় লক্ষাধিক লোক ক্যাম্পে আশ্রয় নিয়েছে। অনেক জায়গায় যোগাযোগ একেবারে ছিন্ন হয়ে গেছে। আমি জীবনের ঝুঁকি নিয়ে এখানে এসেছি। সেখানে মাত্র ৪টি স্পিড বোট গেছে। কিন্তু অবস্থা এতই খারাপ যে তা দিয়ে কিছু হচ্ছে না। এখনও আরও বহু লোককে আমরা উদ্ধার করতে পারিনি। ঐ সমস্ত এলাকা এখনও জলমগ্ন অবস্থায় রয়েছে। মানুষজনকে এখনও উদ্ধার করতে পারা যাচ্ছে না। কুচবিহার এবং শিলিগুড়ির সঙ্গে যোগাযোগ না থাকায় আমরা কোনো ড্রাই ফুড সংগ্রহ করতে পারছি না। এবং কুচবিহার জেলাতেও ঐ ড্রাই ফুড পাওয়া যাচ্ছে না। এখানে যে ন্যাশনাল হাইওয়ে রয়েছে তাও জলমগ্ন হয়ে গেছে। ওখানকার মানুষজন ভীষণ দুঃখ কষ্টের মধ্যে রয়েছে। স্কুলগুলি পর্যন্ত জলমগ্ন হয়ে গেছে। বিশেষ করে তুফানগঞ্জের অবস্থা খুবই খারাপ। আমি ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে সেখানে অবিলম্বে প্রয়োজনীয় খাদ্য এবং বিশেষ করে গরুর খাদ্য যাতে পাঠানো হয় তার ব্যবস্থা করুন।

**The west Bengal Societies Registration (Amendment) Bill, 1984**

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to move that the West Bengal Societies Registration (Amendment) Bill, 1984 be taken into consideration.

**The West Bengal Societies Registration (Second Amendment) Bill, 1984.**

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to move that the West Bengl Societies Registration (Second Amendment) Bill, 1984, be taken into consideration.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে দুটো বিল এখানে আলোচনার জন্য, বিবেচনার জন্য উত্থাপন করা হয়েছে, তার মধ্যে একটা আমাদের অর্ডিন্যান্স করতে হয়েছিল। সেই অর্ডিন্যান্সটির পরিবর্তে এখানে বিল আনা হয়েছে। আর একটা কোনো অর্ডিন্যান্সের ব্যাপার নয়, এটা বিল, ওয়েস্ট বেঙ্গল সোসাইটি অ্যাক্ট দুটোর সংশোধনী আমি চেয়েছি। একটা অতি সামান্য। দ্বিতীয়ত যে বিল অর্ডিন্যান্স ছাড়া, সেই বিলটা হচ্ছে আমাদের সোসাইটিজ রেজিস্ট্রেশন অ্যাক্ট অনুযায়ী, সোসাইটি ফর্ম, ইত্যাদি বিভিন্ন ধরনের কয়েকটি সংস্থার জন্য ফি বা অন্যান্য অর্থ ধার্য করবার ব্যবস্থা করা হয়েছে। এইগুলো বাড়াবার জন্য ১৯৬১ সালে যে আইন হয়েছিল, তারপর আর কোনো ফি বাড়েনি। ২৫ বছর হতে চলেছে, সরকারের নানা রকম ফি বেড়েছে, এখানে কিছু বাড়েনি। তার ফলে আমরা দেখতে পাচ্ছি, এই ফি বাবদ যে আয় হয়েছে, আদায় করবার জন্য যে ব্যয় হয়, সেটা বাড়ছে। অন্যদিক থেকে ব্যয় বাড়ছে। ১৯৭৯-৮০ সালে এই সমস্ত ফি সোসাইটি রেজিস্ট্রেশন বাবদ আয় ছিল ২ লক্ষ ১৮ হাজার ৮৫৪ টাকা আর ব্যয় ছিল ২ লক্ষ ২৯ হাজার ৬৯৫ টাকা। ১৯৮৩-৮৪ সালে আয় এমন কিছু বাড়েনি ২ লক্ষ ১৮ হাজারের জায়গায় ২ লক্ষ ৯২ হাজার ৪১৯ টাকা হয়েছে। আর ব্যয় হয়েছে ৪ লক্ষ ১৬ হাজার ২৫৫ টাকা। আয় এমন কিছু বাড়েনি। কিন্তু ফি আদায় করবার জন্য যে ব্যয়, সেটা বেড়ে গেছে। তাই অনেকগুলো ক্ষেত্র রয়েছে, যেখানে আমরা ফি বাড়াতে পারি রেজিস্ট্রেশনের জন্য। বর্তমান আইনের ৭ ধারার ২ উপধারা, যেখানে ৫০ টাকা ফি এর কথা বলা হয়েছে, সেখানে ১৫০ টাকা করছি আপিল করবার জন্য। ৭ ধারার ৩ উপধারায় যেখানে ২৫ টাকা ফি ছিল, সেখানে আমরা ৭০ টাকা ফি করছি। সামান্য ফি বৃদ্ধি হচ্ছে। আমি আশা করব, এই সভার সকলে বিরোধী পক্ষ সহ, এই সামান্য ফি বৃদ্ধির প্রস্তাবকে সমর্থন করবেন। এর আর একটা বিল আমাদের অর্ডিন্যান্স করতে হয়েছিল, বিষয়টা একটু গুরুত্বপূর্ণ। এমনিতে যেটা আমরা বিলে চেয়েছি, অতি সামান্য সংশোধনী বিল, ইন্সপেক্টারের জায়গায় কমিশনার। ইন্সপেক্টার আগে রেজিস্ট্রার অব সোসাইটির কাছে রিপোর্ট দিতেন। তার পরিবর্তে এখন কমিশনার ফর এনকোয়ারির কাছে দেবেন। তিনি সরকারের কাছে দেবেন। এটা এমনিতে আমি চাইতে পারতাম, কিন্তু এর পেছনে একটা ইতিহাস আছে, সেটা মাননীয় সদস্যদের জানা দরকার। একটি বিশেষ সমিতি, একটি বিশেষ কাজের ব্যাপারে যে গুরুতর অভিযোগ উঠেছে, তার সম্পর্কে তদন্ত করার জন্য ক্ষমতার প্রয়োজন হয়েছে। তার জন্য আইনের সংশোধন করতে হচ্ছে এবং বিষয়টা আন্তর্জাতিক গুরুত্ব লাভ করেছে। অন্য দেশ থেকেও

প্রস্তাব এসেছে। আমি কিছুদিন আগে প্যারিস থেকে একটা চিঠি পেয়েছি, শ্রী অরবিন্দ সোসাইটি, এই অরবিন্দ সোসাইটি তাঁদের আদর্শে পরিচালিত হচ্ছিল। এই সমিতি পণ্ডিচেরীতে কাজ করে। কিন্তু সমিতির রেজিস্ট্রেশন হয়েছে কলকাতায়, আমাদের পশ্চিমবঙ্গে রেজিস্ট্রেশন হয়েছে। ১৮৬০ সালে যে আইন ছিল, সেটা ১৯৬১ সালে সংশোধিত হয়।

[3-40–3-50 P. M.]

তখন সেই আইন এই আইনের মধ্যে ঢুকে গেছে। সুতরাং আমাদের পশ্চিমবঙ্গের আইন অনুযায়ী রেজিস্ট্রি করে। এই সোসাইটির অফিস আছে ৮, সেক্সপিয়ার সরণীতে, যেটা নাকি শ্রী অরবিন্দের জন্মস্থান। এই জায়গায় সোসাইটির রেজিস্ট্রি অফিস, কিন্তু কাজ হচ্ছে পণ্ডিচেরীতে এবং পশ্চিমবঙ্গ ও সারা ভারতবর্ষের বহু বিশিষ্ট ব্যক্তি এর সঙ্গে যুক্ত আছেন, আমাদের বিধানসভার মাননীয় সদস্যরাও এর সঙ্গে যুক্ত আছেন কিনা আমি জানি না। এই অরবিন্দ সোসাইটির সদস্যরা অরবিন্দ সোসাইটি পরিচালনার সঙ্গে যুক্ত আছেন। এই সোসাইটির উদ্যোগে অরভিল প্রকল্প গ্রহণ করা হয় এবং তার সঙ্গে ভারত সরকার যুক্ত আছেন। ভারত সরকার এই ব্যাপারে উদ্যোগ গ্রহণ করেন এবং ইউনেসকো যা নাকি রাষ্ট্রসংঘের প্রতিষ্ঠান, সেখানেও ১৯৬৬-৬৭-৬৮ সালে সাধারণ অধিবেশনে এই অরভিলের ব্যাপারে প্রস্তাব গৃহীত হয় যে, অরভিল শ্রী অরবিন্দ এবং মায়ের আদর্শ মতো একটি আন্তর্জাতিক মিলন কেন্দ্র হিসাবে গড়ে উঠবে। এই উদ্দেশ্যে পণ্ডিচেরীতে ১০ একরের মত জমি নেওয়া হয় এবং পরে সেটাকে আরো বাড়ানো হবে বলা হয় এবং বিরাট ভাবে অরভিল গড়ে উঠবে, যেখানে দেশ বিদেশের মানুষ থাকবে, ভারতবর্ষের ভারত সরকার নিবাস তৈরি করবে, ভারতবর্ষের সমস্ত রাজ্যের বিভাগ থাকবে, সাংস্কৃতিক কেন্দ্র থাকবে এবং একটা সেন্টার ফর ইন্টারন্যাশনাল হারমনি হিসাবে গড়ে উঠবে। এই পরিকল্পনা নিয়ে কাজ এগোতে শুরু করল। ১৯৭৩ সাল পর্যন্ত কোনো অসুবিধা হয়নি। ইতিমধ্যে শ্রী অরবিন্দের দেহত্যাগ হয়েছে। কিন্তু ১৯৭৩ সালে মায়ের মৃত্যুর পর গোলমাল শুরু হল এবং এই গোলমাল খুব বড় আকার ধারণ করল। এই অরবিন্দ সোসাইটির কাজকর্ম নিয়ে নানা রকম অভিযোগ কাগজে বেরুতে শুরু করল। তাদের পরিচালন ব্যবস্থা নেই, টাকা পয়সার ব্যাপার নিয়ে অভিযোগ বেরোতে শুরু করল এবং একটা জনমত গড়ে উঠল। পশ্চিমবঙ্গ সরকার অরভিল প্রকল্পের সঙ্গে যুক্ত, ভারত সরকারও যুক্ত। তারা বহু লক্ষ টাকা দিয়েছেন, খরচ করেছেন এবং ইউনেসকোর কাছে ভারত সরকার বক্তব্য রেখেছেন। তাই ভারত সরকার একটা তদন্তের ব্যবস্থা করেন এবং এই তদন্তের ব্যাপারে একটা বিশেষ অডিট হয় এবং তাতে কিছু গোলমালের খবর বেরোয়। সেই খবরের পরে ভারত সরকারের কেন্দ্রীয় শিক্ষা দপ্তর উদ্যোগ নিয়ে অরভিল পরিচালন ব্যবস্থা অধিগ্রহণ করেন এবং জাস্টিস নিগম নামে এক ভদ্রলোককে প্রশাসক নিয়োগ করেন। তখন থেকেই পশ্চিমবঙ্গ সরকারের কাছে অনুরোধ আসছে শ্রী অরবিন্দ সোসাইটির যারা অরভিল এর কাজ কর্ম দেখছেন, পরিচালনা করছেন ভারত সরকারের সংসদে পাস করা আইন বলে অরভিল তারা নিজেদের দখলে এখনো রেখেছেন, কিন্তু অরবিন্দ সোসাইটির কাজ কর্ম নিয়ে তাদের বিরুদ্ধে আর্থিক অপচয়ের অভিযোগ আছে, মেমোরেণ্ডা অব অ্যাসিওরেন্স অ্যাক্ট ভঙ্গ করেছেন, এইসব নিয়ে একটা পূর্ণাঙ্গ তদন্ত করা প্রয়োজন এবং রাজ্য সরকার এই তদন্তের ব্যবস্থা করতে পারে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত বছর জানুয়ারি মাসে আমি অন্য একটি

ব্যাপারে পন্ডিচেরী গিয়েছিলাম। তখন এই অরভিলের বর্তমান পরিচালনার সাথে যারা যুক্ত জাস্টিস নিগম এবং অন্যরা আমাকে এই কথা বলেন। অরবিন্দ সোসাইটির কর্মকর্তাদের সঙ্গে সাক্ষাত হয় এবং তারা এই নিয়ে আলোচনা করেন। আমি তখন এখানে এসে শিল্প ও বাণিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ডাঃ কানাই ভট্টাচার্যকে ব্যাপারটা বলি এবং তখনই এই বিষয়ে একটা তদন্ত করাবার চেষ্টা হয়। সেই তদন্ত করতে গিয়ে দেখা যায় আমাদের আইনের কিছু ত্রুটি আছে এবং সেগুলি সংশোধন করে এই তদন্তের ব্যবস্থা করা দরকার। সেই কারণে এই অর্ডিন্যান্স আনতে হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অরভিলের পরিকল্পনা যেভাবে করা হয়েছিল সেটা কেবলমাত্র শ্রী অরবিন্দ সোসাইটির ব্যাপার নয়, ভারত সরকারের কেন্দ্রীয় শিক্ষা সংস্কৃতি দপ্তরের ব্যাপার নয়, ইউনেসকোও এর সঙ্গে জড়িত হয়েছে এবং পৃথিবীর বিভিন্ন দেশের জ্ঞানী গুনি মানুষ এই ব্যাপারে উদ্যোগী হয়েছেন যে, কেন অরভিলের সব ব্যাপারটা ভালো ভাবে চলছে না। পন্ডিচেরীর অরভিলের কাজ কর্ম কেমন চলছে সেটা দেখলেই যে কোনো লোকেরই সন্দেহ হয়।

ওখানে ঘুরলেই যেন একটা গন্ধ পাওয়া যায়, মনে হয় সব কিছু ভালো চলছে না। সেখানে ঘুরলেই মনে হয় অনেক গোলমাল আছে। আমি পণ্ডিচেরীতে অনেকের সঙ্গে কথাবার্তা বলেছি এবং তাঁদের কাছ থেকে নানান অভিযোগ আমি শুনেছি। সেখানে নানান রকমের অভিযোগ আছে—মাদক দ্রব্য নিয়ে কারবার নাকি চলছে, নারী ঘটিত ব্যাপার, সেক্স স্ক্যাণ্ডাল যাকে বলে সেইসব ব্যাপার নাকি চলছে, গুপ্তচর বৃত্তির অভিযোগও অনেকের বিরুদ্ধে নাকি আছে—এইসব অভিযোগ অরভিল সম্পর্কে আছে, সেখানে ৪ শো বিদেশি পুরুষ এবং মহিলা আছেন, তারা কি করছেন, কি ভাবে চলছেন এটা একটা চিন্তার ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। এর সবগুলি অবশ্য আমাদের রাজ্য সরকারের আওতায় পড়ে না, সেখানে পণ্ডিচেরীতে আলাদা প্রশাসন আছে, ভারত সরকার আছেন, তাদের এইসব বিষয়গুলি দেখা দরকার। তবে অরভিল-এর পরিচালনায় যারা ছিলেন শ্রী অরবিন্দ সোসাইটি তাদের কাজকর্মের বিষয়টি এর মধ্যে যায়। আমাদের কাছে যে প্রশ্নটা এখন আছে সেটা হচ্ছে, এই শ্রী অরবিন্দ সোসাইটি কলকাতায় রেজিস্ট্রি করা, অতএব পশ্চিমবঙ্গের আইন অনুযায়ী তাদের কাজকর্ম নিয়ে তদন্ত হোক। এতে অনেকে মনে করতে পারেন যে শ্রী অরবিন্দ সোসাইটি বোধহয় বিচলিত—আমি এই প্রসঙ্গে জানাচ্ছি, ভারত সরকার তদন্ত চাইছেন, প্রশাসকের পক্ষ থেকে তদন্ত চাওয়া হয়েছে এবং এমন কি শ্রী অরবিন্দ সোসাইটির কর্মকর্তারা, তাঁরাও পন্ডিচেরীতে এবং কলকাতায় আমার সঙ্গে দেখা করে বলেছেন এবং লিখিতভাবে জানিয়েছেন যে, তাঁদের বিরুদ্ধে যে অভিযোগ আনা হচ্ছে সেটা ঠিক নয়, তাঁরাও চান এ বিষয়ে তদন্ত হোক এবং তা হলেই প্রকৃত তথ্য বেরুবে। আপনারা জানেন, অধিগ্রহণের পর এ নিয়ে সুপ্রিম কোর্টে মামলা হয়েছে অনেক কিছু হয়েছে, তবে আজকে কথা হল, শ্রী অরবিন্দ সোসাইটি এবং অরভিল নিয়ে যে সমস্ত কথা উঠেছে এবং তর্কবিতর্ক চলছে তার পরিপ্রেক্ষিতে একটা তদন্ত হওয়া দরকার। এই তদন্ত সকল পক্ষই চাইছেন—যাঁরা অভিযোগ এনেছেন তাঁরা মনে করছেন তাঁদের সম্পর্কে এই সমস্ত অভিযোগ অসত্য, উদ্দেশ্য প্রণোদিতভাবে রাজনৈতিক কারণে এইসব অভিযোগ আনা হয়েছে অতএব তাঁরা বলছেন এটার তদন্ত হওয়া দরকার। আমাদের বর্তমানে যে আইন আছে তার ২৩ ধারায় বলা আছে যে কোনো রেজিস্টার্ড সোসাইটি সম্পর্কে এরকম কোনো অভিযোগ এলে একজন ইন্সপেক্টর তদন্ত করবেন এবং

সেই তদন্তের বিবরণ রেজিস্টার্ড অব সোসাইটিকে দেবেন। এটা যেহেতু একটি গুরুত্বপূর্ণ ব্যাপার—রাজ্য সরকার, কেন্দ্রীয় সরকার জড়িত, বিদেশিরা জড়িত কাজেই এটা আন্তর্জাতিক ব্যাপার—অতএব আমরা মনে করি সাধারণ ইন্সপেক্টরকে দিয়ে এটার তদন্ত না করিয়ে একজন কমিশনার অব এনকোয়ারিকে দিয়ে তদন্ত করানো হোক। যিনি একজন উচ্চপদস্থ ব্যক্তি হবেন, যিনি কোনো চাপের কাছে নতি স্বীকার করবেন না, যাঁর নিজস্ব একটি কাজ করার দৃষ্টিভঙ্গি থাকবে সেই রকম লোককে দিয়ে আমরা এটা করাতে চাই বলে এই ব্যবস্থা করছি। তাছাড়া তিনি সেই তদন্তের রিপোর্ট রেজিস্টার অব সোসাইটিকে না দিয়ে সরাসরি সরকারকে দেবেন। এই উদ্দেশ্য নিয়েই এই সংশোধনী আনা হয়েছে। তখন বিধানসভার অধিবেশন ছিল না বলে অর্ডিন্যান্স করা হয়েছিল, এখন বিল আনা হয়েছে। এই বিলটি পাস হলে এটি একটি পূর্ণ আইনে পরিণত হবে এবং আমরা তৈরি আছি তদন্তের কাজ শুরু করব। আমি আশা করব, এর ফলে প্রকৃত তথ্য বেরুবে এবং অপরাধীদের শাস্তি হবে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিল্পবাণিজ্য দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় আজ যে দুটি বিল—'দি ওয়েস্ট বেঙ্গল সোসাইটিজ রেজিস্ট্রেশন (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৪ যা এনেছেন সে সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, এরমধ্যে একটি বিল যা আগেই অর্ডিন্যান্স করা হয়েছিল সেটি এনেছেন এবং তার সঙ্গে আর একটি বিল এনেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর স্টেটমেন্ট আন্ডার রুল ৭২(১) যা করছেন তাতে তিনি বলেছেন, ইন্সপেক্টরের পদ বদলে সেখানে কমিশনার অব এনকোয়ারী করেছেন।

[3-50–4-00 P. M.]

আজকে তিনি বলছেন যে অরবিন্দ সোসাইটির অরভিল সম্বন্ধে বিভিন্ন ত্রুটি বিচ্যুতি আছে এবং সেই ত্রুটিবিচ্যুতিকে সংশোধন করার জন্য সেকশন ২৩ যেটা 'Aforementioned Act provides for appointment of one Inspector for the purpose of causing such investigation. The Inspector so appointed is required to submit report in this regard to the Registrar of Societies, West Bengal for onward transmission of the same to the State Government with his recorded thereupon for such action as deemed necessary.'

এটাতে আমরা যদি দেখি যে সেখানে কোনো অযোগ্য ব্যক্তি আছেন ইন্সপেক্টর পদে, সেখানে কমিশন অব ইনকোয়ারি—যদি পশ্চিমবঙ্গের বিভিন্ন সোসাইটিগুলোতে এই ইন্সপেক্টর পদে যাঁরা আছেন, তারা যদি সেখানে ইনকোয়ারি করার, ইনভেস্টিগেশন করার, ইররেগুলারিটিজ থাকলে সেগুলি লক্ষ্য করার জন্য তাদের ক্ষমতা থাকতে পারে তাহলে অরবিন্দ সোসাইটিতে যতই বিদেশি থাকুক না কেন, সেখানে বহু গণ্যমান্য ব্যক্তি থাকুন না কেন, যেটা পশ্চিমবঙ্গ সোসাইটি অ্যাক্টের মাধ্যমে রেজিস্ট্রিকৃত, সেখানে ইন্সপেক্টর পদ থাকলে কি ক্ষতি হত? আজকে সেই কথা কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যের মধ্যে পরিষ্কার করে বলেন নি। আজকে এই পদে হায়ার অফিসিয়াল, তারা বিভিন্ন কর্মক্ষমতা, কার্যবিধি অনুযায়ী একজন কমিশনার অব ইনকোয়ারী হিসাবে নিয়োগ পত্র দেবেন সেখানে তার র‍্যাঙ্কটা কি হবে? ইন্সপেক্টর র‍্যাংকে কত বেতন দেওয়া হয়? আজকে যাকে কমিশনার অব ইনকোয়ারী করা হবে তাকে কত বেতন দেওয়া হবে? কাজেই এটাতে আমি মনে করি যে একটা মানিটরি

প্রবলেমের দিকে চলে যাবে। এটাতে একটা অর্থনৈতিক চাপ আসবে না? আজকে যেখানে পশ্চিমবঙ্গ সরকারের বর্তমান অর্থনৈতিক দুরাবস্থা চলছে, যেখানে বিভিন্নভাবে তাদের কাজ অচল হয়ে যাচ্ছে, বিভিন্ন কাজ বন্ধ হয়ে যাচ্ছে টাকার অভাবে, সেখানে আবার কমিশনার অব ইনকোয়ারী হিসাবে যে যোগ্য ব্যক্তিকে বসাবেন তার পদ মর্যাদা অনুযায়ী বেতন, ভাতা ইত্যাদি দিতে হবে। তাঁকে কি কি সুযোগসুবিধা দেওয়া হবে, ইন্সপেক্টরকে কি কি সুযোগসুবিধা দেওয়া হয় সেটাও কিন্তু মন্ত্রী মহাশয় তাঁর স্টেটমেন্ট অব ফাক্টবের মধ্যে দেন নি। আজকে তিনি এখানে যে কথাগুলি বলেছেন, তাঁর স্টেটমেন্ট, অব অবজেক্ট অ্যাণ্ড রিজনস এর মধ্যে যে ১৯৬১ সালের যে সোসাইটি রেজিস্ট্রেশন আক্ট, সেই অ্যাক্টের মধ্যে যারা যুক্ত যেমন Litaracy, cultural, Scientific, Political, charitable religious and certain other kinds of Societies and for matters connected therewith রয়েছে। তাহলে এইসব অর্গানাইজেশনগুলির ক্ষেত্রে ইন্সপেক্টর তদারকি করতে পারবে, ইররেগুলারিটিজ থাকলে সেখানে তারা সেগুলি ইনকোয়ারি করতে পারবে। আর অরবিন্দ সোসাইটির অরভিল সম্পর্কে বিভিন্ন কাগজপত্রের মাধ্যমে বা তিনি সেখানে গিয়ে সরেজমিনে কতটুকু দেখেছেন আমি জানিনা, পশ্চিমবাংলায় রেজিস্ট্রিকৃত যে সোসাইটি, সেই সোসাইটির একটা কর্মদ্যোগ আছে। পৃথিবীর বিভিন্ন বড় বড় সংগঠনের সঙ্গে যুক্ত থাকলেও তার বিভিন্ন শাখাপ্রশাখা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে বিভিন্ন জেলায় জেলায় হয়েছে। সেখানে ইররেগুলারিটিজ থাকলে, কিকি ইররেগুলারিটিজ সরকারের কাছে জমা হয়েছে, কি কি আবেদন এসেছে, এগুলি মন্ত্রী মহাশয়েব পরিষ্কার করে বলা উচিত ছিল এবং হাউসের কাছে এগুলি রাখা উচিত ছিল, কিন্তু তিনি সেগুলি বলেন নি।

এই হাউসে বলা উচিত ছিল এবং সেগুলি বলা হলে আমরা অন্তত বুঝতে পারতাম যে, সেখানে কিছুটা ইরেগুলারিটিস আছে, সুতবাং তা দূর কববার জন্য একটা নতুন পদ সৃষ্টি করা দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে ভাবে এই বিলটি আনা হয়েছে তাতে আমি অন্তত মনে করি যে, কিছু কথা এখানে গোপন করা হচ্ছে, প্রকৃত তথ্য এখানে প্রকাশ কবা হচ্ছে না। সেখানে মানিটরি প্রবলেম সৃষ্টি হবে কিনা, অন্যান্য অসুবিধা হবে কিনা, তাও পরিষ্কার করে বলা হচ্ছে না। বড় সোসাইটিগুলির জন্য ইন্টারন্যাশনাল বা ন্যাশনাল ক্ষেত্রে যেগুলি বড় সোসাইটি সেগুলির জন্য এক রকম ব্যবস্থা হবে আর নিজেদের দেশের যে সব ছোট সোসাইটিগুলি আছে সেগুলির ক্ষেত্রে অন্য রকম ব্যবস্থা হবে, ফলে এর মধ্যে দিয়ে একটা বৈষম্য সৃষ্টি হবে কিনা বা অন্যান্য অসুবিধার সৃষ্টি হবে কিনা, সরকার এই নিয়ে বিপাকে পড়বে কিনা তাও মন্ত্রী মহাশয়কে ভেবে দেখতে হবে। আজকে তিনি এইসব জিনিসগুলি এখানে পরিষ্কার করে উল্লেখ কবেন নি। অবশ্য আমি আশা কবব ৭২(১) সম্বন্ধে মন্ত্রী মহাশয় যে স্টেটমেন্ট করেছেন, তাতে তিনি বলেছেন যে, কিছু কিছু অসুবিধা তিনি দেখতে পেয়েছেন—'অরভিল'-এ কি কি অসুবিধা অফিসিয়ালি তিনি দেখেছেন আমি জানি না সেগুলি অন্তত মাননীয় মন্ত্রী মহাশয় পরিষ্কারভাবে বলবেন। আর একটা জিনিস আমরা দেখছি যে, এটা একটা খুব ছোট বিল, সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিল এবং এই অ্যামেন্ডমেন্ট করতে গিয়ে তিনি বলছেন যে, সেকশন সেভেন অব ওয়েস্ট বেঙ্গল সোসাইটিজ রেজিস্ট্রেশন অ্যাক্ট-২৬, ১৯৬১ অনুযায়ী সোসাইটিগুলি যে টাকা সরকারকে দেয় তা সরকারের পেতে কিছু অসুবিধা হয়, সেই অসুবিধা দূর করার চেষ্টা করা হচ্ছে এবং এই বাবদ সরকারের

আদায়ের পরিমাণও কিছুটা বাড়ানো হচ্ছে। আমি এই বিষয়ে মন্ত্রী মহাশয়কে বলছি যে, আমরা দেখছি আপনারা সব ক্ষেত্র থেকেই আয় বাড়াবার চেষ্টা করছেন, ফলে সব কিছুই বাড়ছে এবং এখন এই সব ক্ষেত্রেও বাড়াচ্ছেন। কিন্তু এর ফলে গ্রাম বাংলায় যে ক্লাবগুলি বা ঐ জাতীয় সোসাইটিগুলি আছে তাদের খুবই অসুবিধায় পড়তে হবে। এত দিন ক্লাবগুলি রেজিস্ট্রি করতে যেখানে ৫০ টাকা লাগত, সেখানে এখন থেকে ১৫০ টাকা লাগবে। তাদের ওপর অতিরিক্ত ১০০ টাকার বোঝা চাপিয়ে দেওয়া হচ্ছে। এর ফলে সরকার কতটুকু টাকা লাভ করবে, আর গ্রাম বাংলার যে সমস্ত ক্লাবগুলি সোসাইটি রেজিস্ট্রেশন অ্যাক্ট অনুযায়ী রেজিস্ট্রি প্রাপ্ত হয়ে যে মর্যাদায় প্রতিষ্ঠিত হয় তা কতটা বিপন্ন হবে, তা কি মাননীয় মন্ত্রী মহাশয় ভেবে দেখেছেন? ঐ সমস্ত সংস্থাগুলি ধ্বংস প্রাপ্ত হবে। এক্ষেত্রে পুরাতন অ্যাক্টে একটা যে বিধান ছিল, সেটা এখানেও থাকা উচিত ছিল। সেটা হচ্ছে, There shall be paid to the Registrar, for the registration of a society under this Act, a fee of fifty rupees, or such smaller fee as the state Government may from time to time direct.

অথচ আজকে আমরা এখানে দেখছি সেটার পরিবর্তন ঘটছে। আমরা অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে, এই পরিবর্তনের ফলে গ্রাম বাংলার ঐ সব সংস্থাগুলি ক্ষতিগ্রস্ত হবে।

[4-00–4-10 P. M ]

এটা ক্ষতিগ্রস্ত হলে পরে সেখানে আমরা দেখতে পাব যে, সোসাইটিজ অ্যাক্ট আইনকে দুর্বল করে তুলবে। আমি এর জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অ্যামেন্ডমেন্ট করে বলছি ক্লজ ২-তে অ্যামেন্ডমেন্ট চেয়েছি যে, "Such fee not exceeding one hundred and fifty rupees" The words "such fee not exceeding fifty-one rupees" be substituted.

আমি এটাই মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি, আজকে আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন গ্রামবাংলায় অনেক তফসিলি আদিবাসী সোসাইটিজ অ্যাক্টের মাধ্যমে রেজিস্ট্রি করে থাকেন। সে ক্ষেত্রে আজকে বিভিন্ন ফেসিলিটিজ কেন্দ্রীয় সরকার যেখানে চিন্তা করেছেন অনুরূপভাবে রাজ্য সরকারও চিন্তা করছেন। বিভিন্ন ভাবে তাঁদের মনোনয়নের জন্য যে চিন্তাধারা সেই চিন্তাধারা সেখানে কতটা বিঘ্ন সৃষ্টি করেছেন। সেখানে তাঁদের রেজিস্ট্রেশন ফি-কে বাড়িয়ে দেবার এবং সেখানে যে বিল সেটা সার্কুলেটেড না করে সেখানে তার সাথে সাথে একটা যে বাড়তি বোঝা চাপিয়ে দেবার চেষ্টা করেছেন সেটা প্রশংসনীয় নয়। আপনি বুদ্ধিজীবি সম্প্রদায়ের মানুষ—আমাদের শিল্প ও বাণিজ্য মন্ত্রী বুদ্ধিজীবি মানুষ—এবং তিনি আজকে পশ্চিমবঙ্গের যে গুরুদায়িত্বে আছেন আজকে সেখানে অন্তত তাঁদের ক্ষেত্রে এটা অন্তত তাঁকে সেখানে পরিষ্কারভাবে বলতে হবে এবং সেটা পরিষ্কার না করে দিলে আজকে কিন্তু বিভিন্নভাবে অসুবিধার সৃষ্টি হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখতে পাবে যে আজকে এই যে আর্থিক দুরবস্থা এবং সোসাইটিগুলি থেকে যা চেয়েছেন, তিনি যে সংখ্যা বাড়িয়ে দিয়েছেন অংক যেটা দিয়েছেন, সেই অংকের হিসাব অনুযায়ী তাদের যে আনুপাতিক টাকা বৃদ্ধি এইসব সোসাইটির মাধ্যমে করতে চেয়েছেন। আজকে আমরা দেখতে পাব রাজ্য সরকার বিভিন্নভাবে বিভিন্ন ক্ষেত্রে নতুন নতুন আইন এবং আইনের এক একটা আংশিকভাবে আইনকে সেখানে

...বেশন করে তাদের মাধ্যমে অর্থ সংগ্রহ করার চেষ্টা করেছেন। সেখানে বিভিন্নভাবে বলেন আমরা দেখতে পাচ্ছি বিধানসভার ভিতরে বিভিন্ন বিলের আলোচনায় আজকে সরকার সেখানে তাঁদের বিষয় যেটা ধার্য্য আছে, কত টাকা আদায় করতে পেরেছেন? তাঁর আদায় করার ক্ষমতা নেই। তার জন্য সেই রকম মেশিনারী নেই, আজকে সেখানে মেশিনারী না থাকার জন্য তাঁদের সেটা আদায় হচ্ছে না। আজকে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যেটা এখন পর্যন্ত চালু আছে তার মাধ্যমে যে টাকা আদায় হওয়া উচিত ছিল সেই টাকা আদায় হয়? বিভিন্নভাবে যে রিনিউয়্যাল সিস্টেম আছে সেই রিনিউয়্যাল সিস্টেমের মাধ্যমে আসা উচিত সেটা আসে? আজকে তাহলে একটা চাপ সৃষ্টি করে আর একটা বোঝা বাড়িয়েছেন, কিন্তু সেখানে কর্মচারির সংখ্যা বৃদ্ধি করবেন না, সেখানে দক্ষ অফিসার নিয়োগ করে অফিসটাকে চালাবার জন্য দক্ষ কর্মচারি করেছেন সেটাকে বৃদ্ধি করার জন্য ব্যবস্থা করছেন না সেইসব ক্ষেত্রে আমি মনে করি আজকে মাননীয় মন্ত্রী মহাশয় এই যে দুইটি বিল নিয়ে এসেছেন এই দুইটি বিলের সামান্য বিষয় বস্তু থাকলেও, আলোচনার বিষয় বস্তু না থাকলে এর মধ্যে যে ভাবে যে জিনিস লুকিয়ে আছে সেটা কিন্তু প্রকাশিত করতে পারবেন না। মাননীয় মন্ত্রী মহাশয়, সেখানে এড়িয়ে গেছেন, সেটাকে বাস্তব দৃষ্টিভঙ্গিতে চিন্তা করতে হবে। বাস্তব দৃষ্টিভঙ্গিতে চিন্তা না হয় তাহলে সরকারের ব্যর্থতা পরিলক্ষিত হবে, সরকার যতটা সুস্থভাবে কাজটা করতে পারতেন সে ক্ষেত্রে বাধা বিঘ্ন হবে। আজকে সকলের ক্ষেত্রে সমানভাবে আইনকে প্রয়োগ করার ব্যবস্থা করতে হবে। ইন্টারন্যাশনাল ক্ষেত্রে এক বাবস্থা, আর ন্যাশনাল ক্ষেত্রে অন্য ব্যবস্থা করবেন—এটা যেমন বৈষম্যমূলক ব্যাপার ; সেই রকমভাবে আমরা দেখতে পাচ্ছি, ফিজ পরিবর্তন করে সরকারের আয় বাড়াবার যে ব্যবস্থা করছেন সেটাও যুক্তিযুক্ত নয় বলেই আমার বিশ্বাস। এখানে সেকশন ২৯-এ দেখতে পাচ্ছি, Any person may inspect any document signed by the Registrar. In this Act, for the words "on payment of a fee of one rupee for every inspection" and any person may occupy a copy of an extract of any document or in part of any document certified by the Registrar, on payment of such fees as may be prescribed. Such certified copy shall be addressable as evidence of the matter therein containing all legal proceedings. এখানে Section 29 of the Principal Act এ বলতে চাইছেন on payment of a fee of one rupee for every inspection," the words "on payment of a fee of two rupees for the first year, and one rupee for each additional year, for every inspection of each document relating to one society ;" shall be substituted. এখানে ওঁর চিন্তাধারা হচ্ছে ১ টাকা ২ টাকা পরিবর্তন করে কিছু আয় বাড়াবার ব্যবস্থা করা। কিন্তু যেখানে কোটি কোটি টাকা নিয়ে একটা অব্যবস্থা চলছে, যেখানে সরকারি ব্যয় হয় অপরিকল্পিতভাবে, পরিকল্পনার অভাব যেখানে পদে পদে, সেখানে এই সামান্য আয় বৃদ্ধি করে কতটুকু কি করতে পারবেন সে বিষয়ে আমার সন্দেহ আছে। আপনারা তো জনতার কথা বলে থাকেন। তাঁদের কথা চিন্তা করে আজকে এই যে পরিবর্তন করতে চাইছেন, সংশোধন করতে চলেছেন, টাকার দিকে কিছুটা সাশ্রয় করতে চাইছেন, তা থেকে বিরত থাকুন। অবশ্য ইতিমধ্যেই মাননীয় মন্ত্রীকে এবিষয়ে অর্ডিন্যান্স করতে হয়েছে বিধানসভা চলেনি বলে। কিন্তু আমার বক্তব্য, এই আইনের পরিবর্তনের গুরুত্ব যদি আপনারা

এতই উপলব্ধি করে থেকে থাকেন তাহলে আগের অধিবেশনে এটা আনেননি কেন? কারণ সেই অধিবেশন চলেছিল এপ্রিল মাসের শেষ পর্যন্ত এবং সেই সময়ই এটা বিধানসভায় প্লেস করতে পারতেন। তাছাড়া এটা যদি আপনাদের কাছে গুরুত্বপূর্ণ হয়ে থাকে, সরকারের অর্থভাণ্ডার বাড়িয়ে তোলার অভিপ্রায় যদি সরকারের সত্যি থেকে থাকে তাহলে, আমি মনে করি, এই বিলে একটা সুনির্দিষ্ট চিন্তাধারা প্রকাশিত হওয়া উচিত ছিল। সেটা কিন্তু এর মধ্যে ঠিকভাবে প্রকাশিত হয়নি। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, জনসাধারণের স্বার্থে, সঙ্গে সঙ্গে সরকারের উপরও যাতে কোনো রকম চাপ সৃষ্টি না হয় সেদিকে লক্ষ্য রেখে একটা গঠনমূলক বিল আনুন। এখানে দেখবার বিষয় হচ্ছে, পুরানো আইনের দ্বারা কত টাকা আয় করতে পেরেছেন, কত টাকা আদায় করতে পেরেছেন। সে সমস্ত দেখাতে উনি ব্যর্থ হয়েছেন। এই সমস্ত কারণে মাননীয় মন্ত্রী অ্যামেন্ডমেন্ট করে যে আইনটা এনেছেন তার বিরোধিতা করছি, সমর্থন করতে পারছি না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-10—4-20 P. M.]

**শ্রী হেমন্তকুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে বিল মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় অ্যামেন্ডমেন্ট হিসাবে এখানে এনেছেন আমি তাকে সমর্থন করছি। এই সোসাইটি সম্পর্কে সাধারণ ভাবে কিছু বলার আগে দু একটি কথা বলতে চাই। যৌথ ভাবে কোনো প্রতিষ্ঠান চালাবার জন্য—সাধারণ মানুষ যাতে যুক্তভাবে কোনো প্রতিষ্ঠান তৈরি করতে পারে তার জন্য সোসাইটি তৈরি করা হয়। কিন্তু আমাদের যা অভিজ্ঞতা তা থেকে আমরা দেখেছি কতকগুলো লোক তাদের নিজেদের স্বার্থ চরিতার্থ করার জন্য—যাদের সমাজে ভেস্টেড ইনটারেস্টেড লোক বলা হয়—এই সোসাইটিগুলি তৈরি করে। বিভিন্ন ভাবে তারা সরকারের কাছ থেকে সাহায্য নেয় এবং সাধারণ মানুষকে ধোঁকা দেয়। তারা নানা রকম প্রক্রিয়ায় সোসাইটি গঠন করে এবং তারা গোষ্ঠিগত ভাবে দখল করে থাকে। সে যে কোনো সোসাইটি হোক, গ্রামাঞ্চলে এই জিনিস দেখা যায়। অরবিন্দ সোসাইটির কথা যেটা বলা হয়েছে সেই সম্পর্কে আমি বিশেষ কিছু জানি না, সেই জন্য এই সম্পর্কে কিছু বলতে চাই না। কিন্তু আমরা যেটা দেখি, গ্রামে অনেক সোসাইটির নামে গ্রান্ট বেরিয়ে গেছে কিন্তু সেই সোসাইটির কোনো অস্তিত্ব নেই। অথচ সে রেজিস্ট্রেশন পেয়েছে এবং সেটাকে নানা ভাবে অপব্যবহার করা হয়েছে। এই দৃষ্টান্ত সমাজে অনেক দিন ধরে চলে আসছে। এইগুলি এই বিলের দ্বারা প্রতিরোধ করা যাবে কিনা সেটা আমি বলতে পারি না। এখানে যে রেজিস্ট্রেশন ফি বাড়ানো হয়েছে সেই রেভিনিউ-এর দিক থেকে কিছুটা সাহায্য করবে। আমার ধারণা এই ফি বাড়ানোর ফলে যারা মিথ্যা করে নতুন সোসাইটি তৈরি করবে তারা কিছুটা বাধাপ্রাপ্ত হবে। ৫০ টাকা করে ফি দিয়ে করাটা আর ২৫০ টাকা ফি দিয়ে করাটা একটু অসুবিধাজনক হয়ে উঠতে পারে। নিজের পকেট থেকে এই টাকা দিয়ে সোসাইটি করতে গেলে কিছু অসুবিধা আসতে পারে। এই সব ব্যাপারে আমরা দেখেছি অনেক সোসাইটি লিকুইডিশনে চলে গেছে। স্বাধীনতার পর থেকে আমরা দেখছি বিভিন্ন জায়গাতে বলা হচ্ছে সরকারি গ্রান্ট পেতে গেলে ব্যক্তিগত সোসাইটি যদি কেউ করে তাকে অগ্রাধিকার দেওয়া হবে। এই অগ্রাধিকার পাওয়ার জন্য ইণ্ডাস্ট্রিয়াল সোসাইটি করছে এবং ইণ্ডাস্ট্রিয়াল লোন পেয়ে যাচ্ছে। আজকাল আমরা দেখছি

বাস রুট পাবার জন্য ভেস্টেড ইন্টারেস্টেড কিছু লোক ব্যক্তিগত ভাবে বাস চালাচ্ছে। কতকগুলি লোক নিয়ে তারা এইভাবে ট্রান্সপোর্ট সোসাইটি তৈরি করছে। এই ভাবে বহু সোসাইটি তৈরি হচ্ছে। এমনও দেখা যায় সেই সোসাইটির কোনো অস্তিত্ব নেই। ঘুরে ফিরে দেখা যাবে একটা লোকও সেখানে নেই। যে সোসাইটির নাম করে এই সব করছে তার কোনো খাতাপত্র নেই। তার চেকআপ হয়না, ইন্সপেক্টর তাদের ধরতে পারে না, তাদের অফিস বলে কিছু নেই। কোথায় তারা কি ভাবে কাজ করছে সমস্ত কিছু লোকের অজানা। এইভাবে অনেক দুর্নীতি চলে আসছে।

এই বিলের দ্বারা কতখানি কি হবে, সে সম্বন্ধে আমি অবশ্য বলতে পারি না। তবে একথা আমি বলতে চাই যে, এই বিলের দ্বারা যে দুর্নীতি চলছে, তা বন্ধ করা যাবে বলেবিলের মধ্যে বলা আছে। সোসাইটি কোনো কপি চাইলে বা সাধারণ কোনো ইন্সপেকশন রিপোর্ট চাইলে তার ফি কি হবে তা নেই। অনেক সময়ে তা পাওয়া যায় না, অথচ সাধারণ লোক এগুলো চায়। সাধারণ লোক সেখানে গিয়ে ডিপার্টমেন্টের অফিসারদের সাহায্য করতে পারে—তথ্য দিয়ে বা বিভিন্ন ভাবেই তা করা যেতে পারে এবং এর ফলে চেক হতে পারে। এই বিলের বিষয়বস্তু খুবই সামান্য। এই বিলের পরিপ্রেক্ষিতে কতখানি কি হবে তা পরিবর্তীকালে আরও ভালো করে বোঝা যাবে। এই বিলের মধ্যে উদ্দেশ্য সম্বন্ধে যা বলা হয়েছে তা দেখে আমি এই বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য আমি শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকাইত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় মন্ত্রী মহাশয় 'দি ওয়েস্ট বেঙ্গল সোসাইটি রেজিস্ট্রেশন (সেকেন্ড অ্যামেন্ডমেনট) বিল, ১৯৮৪' এনেছেন। এর আগে তাঁরা এটিকে অর্ডিনান্স আকারে এনেছিলেন। বর্তমানে এনেছেন বিল আকারে। বিলটি খুবই ছোট, এতে বলার বিশেষ কিছুই প্রায় নেই। আজকে যে সমস্ত সোসাইটিগুলো আছে—এমন কতকগুলো সোসাইটিও আছে, যাঁরা আন্তর্জাতিক ক্ষেত্রেও কার্য করে থাকেন—সেগুলো পশ্চিমবঙ্গে তথা ভারতবর্ষের বুকে অভ্যন্তরীণ এবং আন্তর্জাতিক ক্ষেত্রে কার্য করে চলেছেন। আমাদের দেশে অনেক সোসাইটিও আছে, যাঁরা সমাজসেবামূলক কার্যাদি করে থাকেন। মাননীয় মন্ত্রী মহাশয় এই রকম সংস্থার কার্যকলাপ সম্পর্কে হাউসের মধ্যে স্টেটমেন্টও করেছেন—যেমন অরবিন্দ সোসাইটি। এই কার্যকলাপ সম্পর্কে কিছু কিছু প্রস্তাবও উঠেছে। সেগুলোর উপর ভিত্তি করে এবং সোসাইটিগুলো সম্পর্কে যে সমস্ত অভিযোগ উঠে, সেগুলো বলেছেন। যে উদ্দেশ্য নিয়ে সোসাইটিগুলো প্রতিষ্ঠিত, সেই উদ্দেশ্য নিয়ে তাঁরা কাজ করছেন কিনা তা দেখার প্রয়োজনীয়তা নিশ্চয়ই আছে। গভর্নমেন্টের নিশ্চয়ই তা দেখা উচিত। আমার প্রশ্ন হচ্ছে যে, মন্ত্রী মহাশয় এটা হঠাৎ করতে গেলেন কেন? তাঁরা তো গত ৭ বছর ধরে ক্ষমতায় আছেন ৭ বছর ধরে তো বিভিন্ন সংস্থা—আন্তর্জাতিক সংস্থাগুলোও এর মধ্যে আছে—এখানে কাজ করে চলেছেন। এঁদের কার্যকলাপ সম্পর্কে অনেক সময়েই তো অনেক অভিযোগ উঠেছে। এতদিন তাহলে তাঁরা নিশ্চুপ ছিলেন কেন বা তাঁদের কার্যকলাপ খতিয়ে দেখার প্রয়োজনীয়তা অনুভব করেন নি কেন? হঠাৎ করে কেন এই বিল হাউসে নিয়ে এলেন এবং এর মধ্যে কোনো গূঢ় রহস্য আছে কিনা, সে সম্বন্ধে আমাদের কাছে কিছু বলেন নি। অরবিন্দ সোসাইটির সঙ্গে আলোচনা তাঁরা করেছেন। ভারত সরকার এঁদের সঙ্গে যুক্ত। রাজ্য সরকারের পক্ষ থেকে পণ্ডীচেরীতে এঁদের সঙ্গে আলোচনা করেছেন এই সমস্ত

কথা উল্লেখ করেছেন। তাই আমার মনে হঠাৎ কেন এই প্রশ্ন উঠেছে। সেজন্যই বলতে হচ্ছে যে, এই বিলের মধ্যে যদি অন্য কোনো উদ্দেশ্য থাকে, তাহলে খুবই খারাপ। কারণ নীতিগত দিক থেকে এই সোসাইটিগুলো রেজিস্ট্রেশন নিয়ে বা সেই রেজিস্ট্রেশনের মধ্যে যে সমস্ত টার্মস অ্যাণ্ড কন্ডিশন উল্লেখ থাকে, তার দ্বারাই পরিচালিত হয়ে থাকে। ঐ সমস্ত কথা সোসাইটিগুলোর কনস্টিটিউশনের মধ্যেই লেখা থাকে। সেই সমস্ত উদ্দেশ্য অনুসারে সোসাইটিগুলো পরিচালিত হচ্ছে কিনা বা সমাজসেবা মূলক কাজের নাম করে তাঁরা কোনো উদ্দেশ্যে পরিচালিত হচ্ছে বা অর্থ আত্মসাৎ করছে কিনা তা জনস্বার্থ বিরোধী কি না তা দেখার প্রয়োজনীয়তা নিশ্চয়ই আছে। সেই দিক থেকে আমরা এই বিলকে সমর্থন করি। আমার প্রশ্ন হচ্ছে, এই কাজ ৭ বছরের মধ্যে আগে কেন করলেন না? এই সমস্ত সোসাইটিগুলোর কাজকর্ম সম্বন্ধে বহু প্রশ্ন কাগজপত্রে বা সাধারণ মানুষের পক্ষ থেকে আগেই উঠেছে। অথচ তখন সরকারের পক্ষ থেকে কিছুই করা হয়নি। এই কারণেই আমার মনে এই সন্দেহ দেখা দিয়েছে। আশাকরি, মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর জবাবি ভাষণে এ সম্পর্কে বিস্তৃত ভাবে আমাদের কাছে আলোকপাত করবেন।

[4-20–4-30 P. M.]

রেজিস্ট্রেশন ফি তিনি বৃদ্ধি করেছেন এই সম্পর্কে আমার প্রশ্ন হচ্ছে গ্রামাঞ্চলে অসংখ্য যে সমস্ত ক্লাব আছে সংস্কৃতিমূলক অনুষ্ঠান পরিচালনা করবার জন্য সেই ক্লাবগুলি গ্রামের সাধারণ ক্ষেতমজুর ও নিম্ন মধ্যবিত্ত ঘরের ছেলেরা পরিচালনা করেন। সাংস্কৃতিক অনুষ্ঠান খেলাধুলো বা অন্যান্য সেবামূলক কাজ করবার জন্য গ্রামের যুবক সম্প্রদায় একত্রিত হয়ে এই ক্লাবগুলি চালাবার চেষ্টা করে। রেজিস্ট্রেশন ফি আগে ৫০ টাকা ছিল। গ্রামের বেকার যুবকরা গ্রামে লোকের সঙ্গতি অনুসারে চাঁদা তুলে এই রেজিস্ট্রেশন ফি যোগাড় করত। এখন মন্ত্রী মহাশয় সেটা ১৫০ টাকা করলেন। একদিকে তারা বলছেন যুবকদের সুস্থ চিন্তা সুস্থ পরিবেশ গড়ে তোলার কথা, বলছেন উন্নতমানের সংস্কৃতি চর্চা হচ্ছে না অপরদিকে রেজিস্ট্রেশন ফি বাড়িয়ে দিয়ে তিনি বাধার সৃষ্টি করলেন। অর্থাৎ অর্থ সংগ্রহ করবার জন্য তিনি দেখলেন এই একটা জিনিস আছে যা থেকে আয় হবে। তাই মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি যেন এটা থেকে বিরত হন। ৫০ টাকা যেটা ছিল তাকে বাড়িয়ে ১৫০ টাকা করবার ফলে ভবিষ্যতে আর ক্লাব তৈরি হবে কিনা সন্দেহ এবং যেগুলি আছে সেগুলিও আর পরিচালনা করতে পারবে না। এই কয়টি কথা বলে আমি শেষ করছি।

**শ্রী দেবরঞ্জন সেন :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় শিল্প মন্ত্রী মহাশয় যে দুটি বিলের সংশোধনের জন্য অর্ডিন্যান্স করে যে বিল এনেছেন এবং সংশোধনের মধ্যে দিয়ে তিনি বিধান সংশোধন করে ফি বৃদ্ধি করবার জন্য যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে বক্তব্য রাখছি। তিনি তাঁর ভাষণ দেবার সময় যে বক্তব্য রেখেছেন তাতে সত্যি উপকার হয়েছে কারণ আমরা দেখছি এমন কতকগুলি সংগঠন আছে যা আমাদের দেশে রেজিস্ট্রিকৃত থাকা সত্ত্বেও তার শাখা প্রশাখা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে এবং ভারতবর্ষের বাইরেও কাজ করছে। দীর্ঘদিন ধরে আমরা এই সমস্ত সংগঠন সম্বন্ধে বহু কথাবার্তা শুনে আসছি। আজকে মন্ত্রী মহাশয় একটা সংগঠনের কথা বললেন এই সংগঠনের দায় দায়িত্ব কেন্দ্রীয় সরকারের থাকা সত্ত্বেও রাজ্য সরকারের যে দায়িত্ব সেটা পালন করতে গিয়ে তাদের যে অবস্থার

সম্মুখীন হতে হচ্ছে যার জন্য কয়েক মাস আগে তাদের অর্ডিনান্স জারি করতে হয়েছিল। সেই পরিপ্রেক্ষিতে এই বিল অত্যন্ত সময়োচিত হয়েছে। কারণ, আমরা জানি যে পশ্চিমবঙ্গে অনেক সোসাইটি আছে যেগুলি ঠিকমত কাজ করছে না এবং এদের কাজকর্ম তদন্ত করতে গেলে বর্তমানে যে বিধান আছে তাতে ইন্সপেক্টর তদন্ত করে রিপোর্ট দেবেন, সেই রিপোর্ট সোসাইটির রেজিস্ট্রার দেখবেন, তারপর সেটা সরকারের কাছে যাবে। কিন্তু আজকে যে সংশোধনী বিধান এনেছেন তাতে ক্ষেত্র বিশেষে যেখানে সরকার মনে করবেন যে এটার প্রয়োজনীয় তদন্ত অবিলম্বে হওয়া দরকার সেখানে ইন্সপেক্টরের বদলে কমিশনার অব এনকোয়ারীকে দিয়ে তদন্ত করাতে পারবেন এবং উচ্চ ক্ষমতা সম্পন্ন ব্যক্তিকে সেই দায়িত্ব দিতে পারবেন যাতে তাঁর রিপোর্ট সরাসরি সরকারের কাছে পাঠাতে পারেন। আজকে বিরোধী পক্ষের তরফ থেকে যে বাধা সৃষ্টি করার চেষ্টা চলছে আমি মনে করি এই বাধাটা তাঁদের দেওয়া উচিত নয়। কারণ, প্রারম্ভিক ভাষণে মাননীয় মন্ত্রী মহাশয় যে কথা বলেছেন সেকথা তিনি না বললেও পারতেন। তিনি বলেছেন কেন তিনি এই বিধানসভায় এই সংশোধনী বিল এনেছেন। বামফ্রন্ট সরকারের মন্ত্রী বলেই তিনি সরাসরি এই সহজ সরল কথাটা বলেছেন যে একটা সংস্থার কাজের সম্বন্ধে কেন্দ্রীয় সরকার অসন্তুষ্ট, সেই সোসাইটি পশ্চিমবঙ্গে রেজিস্ট্রিকৃত, সেই সোসাইটির নাম হচ্ছে অরবিন্দ সোসাইটি। সেই সোসাইটির পন্ডিচেরী আশ্রমে শত শত বিদেশি লোক থাকে, ভারতবর্ষের বাইরে তাদের কাজকর্ম আছে, তাদের গতিবিধি সম্বন্ধে জানার সুযোগ সরকারের নেই। আমাদের কাছে এই সংবাদ আছে যে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে দু'পক্ষই তাঁদের বক্তব্য রেখেছেন যে আপনি বিচার করে বলুন আমরা সৎ কিনা, আমরা সঠিক কিনা। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা কথা মনে হচ্ছে উত্তর প্রদেশের যিনি গভর্নর শ্রী সি. পি. এন. সিং এবং কেন্দ্রীয় শিক্ষা দপ্তরের অ্যাডভাইসার ত্রিদীব যোশী এই দুই ভদ্রলোক তাঁদের নিজেদের স্বার্থ সিদ্ধির জন্য এইসব অভিযোগ কেন্দ্রীয় সরকারের কানে তোলার হাত আছে। তখন বিধানসভার অধিবেশন ছিল না, তাই মন্ত্রী মহাশয় তখন অর্ডিন্যান্স করেছিলেন, এখন বিধানসভার অধিবেশনের সুযোগ পাওয়া মাত্রই তিনি এটাকে বিলে পরিণত করতে চাইছেন এবং তিনি এই বিলে ইন্সপেক্টরের বদলে কমিশনার অব এনকোয়ারীকে দিয়ে তদন্ত করাতে চাইছেন। বর্তমানে সোসাইটির দায়িত্বে যারা আছে সেইসব সোসাইটির ব্যাপারে এনকোয়ারী করার দায়িত্ব কি ইন্সপেক্টরের উপর দেওয়া উচিত? বিরোধী পক্ষের সদস্যরা বলুনতো এতবড় পূর্ণাঙ্গ তদন্ত করতে গেলে ইন্সপেক্টররা পারে কিনা? একটা বড় সোসাইটি সম্বন্ধে যদি এনকোয়ারী করতে হয় তাহলে একজন অ্যাসিস্টেন্ট সাব-ইন্সপেক্টর বা সাব-ইন্সপেক্টরকে দিয়ে সেটা করা যায় কিনা? গভর্নমেন্ট যখন একটা পুলিশ কেসের তদন্ত করেন তখন ডি. সি. বা এস. পি. বা ডি. আই. জি.-কে তদন্ত করান। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে সংশোধনী এনেছেন দুটো বিলের মাধ্যমে আমি তাকে সমর্থন করি। এই সোসাইটি শুধু নয় পশ্চিমবঙ্গে আরো সোসাইটি আছে যাদের কার্যকলাপ সম্বন্ধে আমরা কিছু কিছু শুনতে পাচ্ছি। যে সোসাইটিগুলি ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালের মধ্যে রেজিস্ট্রিভুক্ত হয়েছে, আমরা জানি জয়নাল আবেদিন সাহেবের মদতে বহু সোসাইটি প্রতিষ্ঠিত হয়েছে, তারা এখনও কাজ করে যাচ্ছে, আমরা তাদের গায়ে হাত দেব এবং পশ্চিমবঙ্গের মানুষের কাছে তদন্ত করে তুলে ধরব যে কে অকাজ কুকাজ করে গেছে। বাংলাদেশের মানুষের অভিজ্ঞতা আছে, আরো ভালো করে চোখ খুলে দেখবার জন্য বিধানসভায়

আজকে এই সংশোধনী বিল আনা হয়েছে।

4-30—4-40 P. M.]

মাননীয় স্পিকার মহাশয়, দ্বিতীয় সংশোধনী যেটা আনা হয়েছে, সেটা হচ্ছে সোসাইটি রেজিস্ট্রেশন ফি বাড়াবার চেষ্টা করছেন। মন্ত্রী মহাশয় পরিসংখ্যান দিয়ে দেখিয়ে দিয়েছেন যে আয় যেটা হয় তার চেযে ব্যয় বেশি হয় তাহলে কাজ কিভাবে চলবে? কাজেই উনি কিছু আয় বাড়িয়ে এই আয় এবং ব্যয়ের মধ্যে যদি একটা সমতা করে থাকেন তাহলে কি অন্যায় কাজ করেছেন? শিল্পমন্ত্রী তাঁর দ্বিতীয় সংশোধনীর মধ্য দিয়ে সামান্য একটু টাকা বাড়াবার ব্যবস্থা করেছেন তাতে দেখা যাচ্ছে প্রথম বছর দুটাকা এবং পরবর্তী বছর এক টাকা এই সিদ্ধান্ত করেছেন।

**শ্রী মতীশ রায় :** মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, শিল্প বাণিজ্য মন্ত্রী যে বিলটি এনেছেন তাকে আমি সমর্থন করি। বিরোধী দলের বন্ধুরা বলছেন বাস্তবতার দিক থেকে যদি বিচার করি এবং প্রয়োজনীয়তার দিক থেকে বিচার করলে দেখা যাবে এটা কোনো গুরুত্বপূর্ণ ব্যাপার নয়। কিন্তু আমি বলবো শিল্প বাণিজ্য মন্ত্রী মহাশয় আগামী দিনে আরও এক ধাপ এগিয়ে যেতে হবে। কারণ যেটা করা হয়েছে এটা সম্পূর্ণ নয়। আমার অভিজ্ঞতা হচ্ছে সমাজ সেবার নাম করে বহু প্রতিষ্ঠান আজকে আত্মসেবায় রূপান্তরিত হয়েছে এবং কলকাতার আশে পাশে এই ধরনের প্রচুর প্রতিষ্ঠান রয়েছে। আমি আপনার কাছে নাম করে বলছি—সোসাইটিজ ফর চাইল্ড হেলথ অ্যাণ্ড কমিউনিটি ওয়েল ফেয়ার, অলকেন্দু বোধ নিকেতন ইত্যাদি প্রতিষ্ঠানগুলি রাজ্য সরকার কেন্দ্রীয় সরকার এবং বৈদেশিক সাহায্য নিয়ে লক্ষ লক্ষ টাকা তছরূপ করেছে। কানাই বাবু যখন এই বিভাগের মন্ত্রী ছিলেন তখন এই সব প্রতিষ্ঠানের বিরুদ্ধে এনকোয়ারীর অর্ডার দিয়েছিলেন। কিন্তু রাইটার্স বিল্ডিংসের এক বিশেষ আমলার যোগসাজসে সেই রিপোর্ট চাপা পড়ে রয়েছে এবং কোনো ব্যবস্থা গ্রহণ করা হয়নি। আর একটি প্রতিষ্ঠানের নাম হচ্ছে কাসকন—এরা রাজ্য কেন্দ্র এবং আন্তর্জাতিক প্রতিষ্ঠানের তরফ থেকে আর্থিক সাহায্য পেয়েছে এবং তারপর ৪০-৫০ জন কর্মচারিকে ছাঁটাই করে প্রতিষ্ঠান গুটিয়ে ফেলার চেষ্টা করছে। এরা সমাজ সেবার নাম করে লক্ষ লক্ষ টাকা তছরূপ করে চলেছে। সেকেন্ডারী বোর্ড অব এডুকেশন-এর ক্ষেত্রে যে আইনগত ব্যবস্থা আছে তাতে দেখা যাচ্ছে যদি কোনো স্কুলের ম্যানেজিং কমিটি তহবিল তছরূপ করে বা অচল অবস্থা দেখা দেয় তাহলে শিক্ষা দপ্তরের ক্ষমতা আছে সেখানে অ্যাডমিনিস্ট্রেটর বসিয়ে কার্য পরিচালনা করার। ঠিক সেই রকম আমি মনে করি যদি কোনো সোসাইটির ক্ষেত্রে প্রাথমিক পর্যায়ে যদি কোনো দুর্বলতা দেখা যায় তাহলে সেখানে অ্যাডমিনিস্ট্রেটর বসিয়ে সেই দুর্বলতা দূর করতে হবে এবং সরকারের হাতে সেই ক্ষমতা নিতে হবে। আমরা দেখেছি শুধু গ্রাম বাংলায় নয় এই শহরেও কিছু কিছু স্বার্থান্বেষী লোক এই সোসাইটিগুলোকে তাদের পরিবারগত সুবিধার জন্য ব্যবহার করে। মালদাতে একটা কিন্ডার গার্টেন স্কুল আছে সেখানে সোসাইটির পার্মানেন্ট এবং লাইফ মেম্বার হচ্ছে পাঁচ জন—স্বামী-স্ত্রী, এবং পুত্র। এরা পাবলিকের কাছ থেকে টিউশন ফি নেয়—কিন্তু বলে ডোনেশন। এইভাবে হাজার হাজার টাকা রোজগার করছে। আমি মনে করি এই যে অবস্থা চলছে—একে বন্ধ করা দরকার এবং সে দিক থেকে মন্ত্রী মহাশয় যে কাজ করছেন তাকে সমর্থন করি। আর একটি সংস্থা যার নাম হচ্ছে

রিহ্যাবিলিটেশন সেন্টার অব ইণ্ডিয়া অর্গানাইজেশন। অতীতে এক সময় এদের সুনাম ছিল। কিন্তু বর্তমান পরিচালকদের মধ্যে আমরা যথেষ্ট দুর্নীতির পরিচয় পাচ্ছি। সেইজন্য এই সব যে সমস্ত প্রতিষ্ঠান রয়েছে, সেই সমস্ত প্রতিষ্ঠানগুলিতে যাতে ভালভাবে তদন্ত হয় তার ব্যবস্থা করতে হবে। আমরা দেখেছি আমাদের যে সমস্ত সমাজ সেবামূলক প্রতিষ্ঠান রয়েছে, তাদের মধ্যে অনেকগুলি প্রতিষ্ঠান যে সমস্ত আন্তর্জাতিক সেবামূলক প্রতিষ্ঠানের যে একটা চক্র আছে তাদের সঙ্গে তারা যুক্ত আছে। সেই বিদেশি চক্র এরই সুযোগ নিয়ে অর্থনৈতিক লেনদেনের মাধ্যমে আমাদের দেশের ক্ষতি করবার চেষ্টা করছে। আমাদের দেশের এক শ্রেণীর মানুষ এই সব বিদেশি প্রতিষ্ঠানের সঙ্গে যুক্ত হয়ে অনেক কিছু দুর্নীতিপরায়ণ কাজ করে চলেছে। এদের সম্বন্ধে কার্যকর ব্যবস্থা নেবার জন্য আজকে আমাদের আইন প্রণয়ন করা উচিত। এবং এর জন্যই আজকে এই সোসাইটি অ্যাক্ট পরিবর্তন করার প্রয়োজন আছে। কাশীনাথ বাবু বললেন রেজিস্ট্রেশন ফি সম্বন্ধে। তিনি বললেন এই রেজিস্ট্রেশন ফি কেন বাড়ানোর চেষ্টা করা হচ্ছে। ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে ১৯৬০ সালে এই আইন প্রণয়ন করা হয়। কিন্তু সেই ১৯৬০ সালে জিনিসপত্রের দাম যা ছিল আজকে তাই আছে? আজকে যদি বিশেষ ব্যবস্থা গ্রহণ করতে হয় তাহলে টাকার দরকার। এবং দেখা গেছে যে এখানে আয়ের চেয়ে খরচ বেশি হয়ে যাচ্ছে। আমাদের মন্ত্রী মহাশয়ের যে দৃষ্টিভঙ্গি তাতে আমি বলব যে এই ফি বাড়ানো সামঞ্জস্যমূলক হয়েছে। আজকে আমাদের রাজ্য সরকার প্রতিটি কাজ যাতে সুষ্ঠুভাবে চলে তার ব্যবস্থা নিচ্ছেন। এবং এই কাজ যদি সুষ্ঠুভাবে চালাতে হয় তাহলে সরকারের একটা আর্থিক দায় দায়িত্ব নিতে হবে। এবং রাজ্য সরকারের প্রশাসনিক ব্যাপারে কর বসাবার যে সুযোগ সুবিধা আছে, রাজস্ব আদায় করার যে বিধি ব্যবস্থা আছে সেগুলি পুনর্বিন্যাস করা দরকার। এবং এটা দেশের মানুষের স্বার্থে এটা আমরা করতে চাচ্ছি। সেইজন্যই এই বিলে ফি বাড়াবার কথা বলা হয়েছে। বিরোধী দলে যারা আছেন, তাঁরা বলেছেন যে অরবিন্দ সোসাইটির মতো প্রতিষ্ঠানের মতো প্রতিষ্ঠানকে কেন এই রকম করা হচ্ছে। ওনারা জানেন না যে এই অরভিল কি অবস্থায় চলেছে। সেখানে অনেক কিছু আর্থিক ক্রুটি দেখা দিয়েছে। সেগুলি আজকে নিরপেক্ষ তদন্ত হওয়া দরকার। এবং এই তদন্ত যাতে ত্বরান্বিত হয় যাতে একটা সুষ্ঠু তদন্ত হয় এবং সেই তদন্তের মাধ্যমে যাতে সত্য ঘটনা উদ্ঘাটিত করা যায় তার ব্যবস্থা নিশ্চয় গ্রহণ করতে হবে। যেহেতু ঋষি অরবিন্দের নাম রয়েছে সেই জন্য বিরোধী দল আজকে বিরোধিতা করছেন। তাঁরা বলছেন যে এই রকম একটা বিশ্ব বিখ্যাত প্রতিষ্ঠান তার বিরুদ্ধে এই ব্যবস্থা কেন নেওয়া হচ্ছে। আজকে আমাদের শিল্প ও বাণিজ্য মন্ত্রী যে ব্যবস্থা গ্রহণ করতে চাইছেন, তাতে আমি বলব যে আগামী দিনে আরও কঠোর ভাবে আরও যে সব বিভিন্ন এই ধরনের সোসাইটি রয়েছে এবং সেখানে যেসব দুর্নীতির আড্ডা রয়েছে এবং যে সমস্ত বাস্তুঘুঘুর আড্ডা রয়েছে তা ভাঙতে হবে। এবং দরকার হলে আরও কঠোরভাবে নতুন বিল আনতে হবে। এই অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের দলের পক্ষ থেকে মাননীয় কাশীনাথ মিশ্র মহাশয় যে বক্তব্য রেখেছেন তাতে আমি মন্ত্রী মহাশয়কে শুধু দুটি প্রশ্ন করতে চাই। যে সমস্ত সোসাইটিগুলি রেজিস্ট্রি হয়েছিল, অনেক সোসাইটি বর্তমানে

ডিফাঙ্কড অবস্থায় আছে, সেগুলি রিভাইভ করার কোনো ব্যবস্থা আপনি নিচ্ছেন কি? আমার মনে হয় একটা ছোট সেশনে এই দুটি বিল এক সঙ্গে আনতে গিয়ে রাজ্য সরকার এই ব্যাপারে সম্যক দৃষ্টি দিতে পারেন নি। আমি মন্ত্রী মহাশয়কে বলব অর্জিন্যাল করে প্রথম বিল, তার সেকেণ্ড অ্যামেন্ডমেন্ট বিল আনা সঠিক হয়নি। তাই আমি ওনাকে বলতে চাই যে সমস্ত সোসাইটি ডিফাঙ্কড হয়ে আছে তাদের সম্বন্ধে ইন্সপেকশন করা হোক। এবং সেই সব সোসাইটিগুলিকে রিভাইভ করার জন্য একটা উদ্যোগ নেওয়া হোক। ধরুন কেউ মরে গেছে—কিম্বা যে উদ্দেশ্য নিয়ে সেই সব সোসাইটিগুলি তৈরি হয়েছিল, আজকে সেই উদ্দেশ্য সাধিত হচ্ছে না। এই সব ব্যাপারে মন্ত্রী মহাশয়কে একটু ভাববার জন্য অনুরোধ করছি।

[4-40—4-50 P. M.]

আর দু নং হচ্ছে ডুপলিকেশন, এই জিনিসটা অ্যাভয়েড করা যায় কি না আপনি দেখবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি সম্ভবত অবগত আছেন, ক্যালকাটা খিলাপৎ কমিটি, ইট ইজ নট এ রেজিস্টার্ড সোসাইটি, আপনি চেয়ারে আছেন বলে এই কথা বলার ইনডালজেন্স আমি নিচ্ছি আপনার কাছ থেকে, ক্যালকাটা খিলাফৎ সোসাইটি ইজ নট এ রেজিস্টার্ড সোসাইটি আবার খিদিরপুরে আপনি জানেন, কয়েকজন উদ্যোগী মানুষের নেতৃত্বে খিলাফৎ সোসাইটি রেজিস্টার্ড হয়ে গেল সেম নেমে। বিতর্ক বাধলো কোথায়? রেড রোডে নামাজের ব্যবস্থা কে করবে, আপনি এই বিষয়ে সম্যক অবগত আছেন। এই ডুপলিকেশন, এই যে সোশ্যাল টেনশন হতে পারে একই নামে, এটা বন্ধ করার উপায় কি আছে, আমি মন্ত্রী মহাশয়ের কাছে জিজ্ঞাসা করতে চাই। আমার মনে হয় যে উদ্দেশ্যে উনি ব্যক্ত করেছেন, দুটি নির্দিষ্ট সোসাইটি পন্ডীচেরীর মত সোসাইটিকে সামনে রেখে—মাননীয় মতীশ রায় মহাশয় বললেন যে সোসাইটিগুলো দুর্নীতিগ্রস্ত। কিংবা কোথাও ত্রুটি পান, আপনারা সম্যকভাবে পরিষ্কারের ব্যবস্থা করুন এটা আমি বলছি, কিন্তু তার আগে যে হাত দিয়ে পরিষ্কারের উদ্যোগ নেবেন, আপনাদের হাতগুলো যেন পরিষ্কার থাকে, এটা সম্যক ভাবে আপনাদের কাছে নিবেদন রাখছি। আমি এখানে আর একটি কথা বলতে চাই অডিট ব্যবস্থা সম্পর্কে। অডিটর—ডিসট্যান্স পেরিফেরিতে আছে যে সোসাইটি, এখানে যেমন চাটার্ড অ্যাকাউন্টেন্ট পাওয়া যায়, যেমন এই সোসাইটিগুলোর ব্যয়ভার দিতে পারে না, যেমন স্কুল ইন্সপেকশনে আছে, এ টিম অব অ্যাকাউনটেন্ট কিংবা ইন্সপেক্টর যায়, ছোট ছোট সোসাইটিতে, যেগুলো কো-অপারেটিভ সোসাইটি নয়, আজকে ব্যবস্থাটা সমন্বয় করা সম্ভব কি অডিট ব্লক লেভেলে Auditor of the Co-operative Societies is empowered to audit the accounts of this society at the block level. সেইগুলো রাখার জন্য কিংবা ব্যয় ভার সাধারণত যাতে কম, এই ক্ষেত্রে এই কো-অর্ডিনেশন করা সম্ভব কি না, এমপাওয়ার করা সম্ভব কি না, যদি একটা সার্টেন মিনিমাম ফি, একটাকা কি দুটাকা কিংবা অন এক্সগ্রাশিয়া, ছোট ছোট সোসাইটি যদি এদের দ্বারস্থ হয়, কো-অপারেটিভ অডিটর কিংবা ডিস্ট্রিক্ট লেভেলে অর ব্লক লেভেলে অডিটরদের They should be empowered to submit the audited account report and which will be accepted by the Registrar of societies as valid. এই তিনটে প্রস্তাব আমি ভেবে দেখার জন্য অনুরোধ করছি। এর বেশি কিছু বলার নেই।

শ্রী নির্মল মার বোস ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সংসদীয় ব্যবস্থায় বিরোধী দলের একটা বিশেষ স্থান আছে এবং এই কথাটা বলা হয় যে অপোজিশন ইজ পেড টু অপোজ। যে বিরোধিতা করার জন্য বিরোধী দলকে পয়সা দেওয়া হয় এই কথাটাও আছে। কিন্তু বিরোধিতার অর্থ এই নয় যে সব কাজেই বিরোধিতা করতে হবে। একটা কথা চালু আছে যে আমি যাকে পছন্দ করি না, সে যদি ডান হাতে ভাত খায়, আমি বাঁ হাতে ভাত খাব। কাশীনাথ বাবু বিরোধী পক্ষের মাননীয় সদস্য তেমনি, আমি যেহেতু ডান হাতে ভাত খাচ্ছি, তাঁকে বাঁহাতে ভাত খেতেই হবে। তিনি বিলের উপর দুটি সংশোধনী নিয়ে এসে বক্তব্য রাখতে রাখতে বললেন—আমি লক্ষ্য করলাম শেষ কথাটা তিনি কি বলেন। তাঁর ঠিক করাই আছে যে বিরোধী পক্ষে তিনি আছেন, তাঁকে বিরোধিতা করছি বলতেই হবে, তিনি বিরোধিতা করলেন। প্রথম যেটা শ্রী বৃদ্ধির ব্যাপারে, যেটা আমাদের তদন্তর ব্যাপারে একটা বিশেষ ব্যবস্থা করতে হলো, এই তদন্তের প্রস্তাবটি কারা করেছিলেন? ভারত সরকার। আমি পড়ে দিচ্ছি, প্রথম চিঠি আমার কাছে এল, কার কাছ থেকে? জাস্টিস নিগম, যিনি অ্যাডমিনিস্ট্রেটর অরভিল...ইত্যাদি, ভারত সরকার তাঁকে নিয়োগ করলেন, তিনি ২৪শে ডিসেম্বর, ১৯৮২ তারিখে চিঠি দিলেন, বড় চিঠি পড়বার দরকার নেই, অরবিন্দ সোসাইটি সম্পর্কে এক কাহন বলে, তিনি বললেন অবিলম্বে আপনারা তদন্তের ব্যবস্থা করুন। তারপর আমার কাছে একেবারে পুরোপুরি ভারত সরকারের কাছ থেকে চিঠি লিখলেন কেন্দ্রীয় সরকারের মিনিস্ট্রি অব এডুকেশন অ্যান্ড কালচারাল অ্যাফেয়ার্স-এর ডেপুটি সেক্রেটারি, জয়েন্ট সেক্রেটারি ডি. এস. মিশ্র, ২৮ শে মার্চ, ১৯৮৩ এবং ভারত সরকার অরভিলের ব্যাপারে ইন্টারন্যাশনাল অ্যাডভাইসরি কাউন্সিল করেছেন তার চেয়ারম্যান পি. ভি. নরসিমা রাও, এ. এম. এম. রাও, ডাইরেক্টর জেনারেল অব ইউনেসকো (প্যারিস) অ্যান্ড জে. আর. ডি. টাটা, মেম্বার—ভারত সরকারের কমিটি এবং তারা অনেকগুলি গুরুতর অভিযোগের কথা বলে আমাদের রাজ্য সরকারকে অনুরোধ করছেন আপনারা তদন্তের ব্যবস্থা করুন। সুতরাং আমরা এই তদন্তের ব্যবস্থা করছি ভারত সরকারের অনুরোধে। কিন্তু ভারত সরকারের কাজ করতে গেলেও এখানকার কংগ্রেস(ই)-র সদস্যরা পাসাপাশি বিরোধিতা করছেন। এটা শ্রীমতী গান্ধীকে দেখতে হবে যে, তার দলের সদস্যরা তার পরামর্শ অনুযায়ী কাজ করতে গেলেও কেন বিরোধিতা করছেন। বিরোধিতা করতে হবে তাই এখানে বিরোধী পক্ষে বসে ভালো কাজ করলেও বিরোধিতা করবেন। এখানে অন্য দু-একটি কথা উঠেছে আমি সেই বিষয়ে কিছু বলছি। তার মধ্যে একটি সাধারণ কথা হচ্ছে দুটি সংশোধনী বিল এসেছে। এই সংশোধনী বিল ঠিক বিষয় বস্তুর মধ্যে না পড়লেও একটি বিষয় সাধারণ ভাবে আলোচিত হয়েছে এবং বক্তব্য রাখবার ক্ষেত্রে দু পক্ষের বক্তব্যই এক রকম, সেটা হচ্ছে এই, আমাদের সোসাইটি রেজিস্ট্রেশন অ্যাক্টে যেসব সমিতি হয়েছে সেই সমিতিগুলির অনেকগুলিই ভালো করে কাজ করছে না, এর উপর একটা তদারকির ব্যবস্থা থাকা দরকার এবং যারা টাকা পয়সা নিয়ে গোলমাল করছে, লোক ঠকাচ্ছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে হবে। এটা আমরা নিশ্চয় বিবেচনা করব যে উদ্দেশ্যে সমিতিগুলি গঠন করা হয়েছে সেই উদ্দেশ্য যেন ঠিকমতো ভাবে কার্যকর হয় এবং যারা অন্যায় করছে তাদের বিরুদ্ধে যাতে কঠোর ব্যবস্থা গ্রহণ করা যায় সেটা আমরা দেখব। মাননীয় সরকার পক্ষের সদস্য মতীশ রায় মহাশয় কয়েকটি গঠনমূলক প্রস্তাব দিয়েছেন, সেগুলি নিশ্চয় দেখব। বিরোধী পক্ষের মাননীয় জয়নাল আবেদিন সাহেবও প্রস্তাব

দিয়েছেন, সমিতি যদি একেবারে অচল হয়ে যায় সেখানে কি করা যাবে বা ডুপ্লিকেশন হলে কি করা যাবে, ডিফাঙ্কড হয়ে যেতে পারে ইত্যাদি এগুলি সম্বন্ধে কতটা কি করা যায় সেটা আমি ভাল করে ভেবে চিন্তে দেখব, এটা নিশ্চয় ভালো প্রস্তাব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার খুব বেশি বলার কিছু নেই। ফি বৃদ্ধির ব্যাপারে সংশোধনী এসেছে। মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেব আর একটি প্রশ্ন তুলেছেন একই অধিবেশনে একই আইনের অর্ডিন্যান্স—সেই অর্ডিন্যান্সকে অবলম্বন করে আর একটি সাধারণ সংশোধনী আনা যায় কিনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি কথা নিবেদন করতে চাই যে, এটা আইনের ক্ষেত্রে কোনো বাধা নেই। বিধানসভা যখন চলে না তখন অর্ডিন্যান্স হয় এবং বিধানসভা চললে নির্দিষ্ট সময়ের মধ্যে সভায় পেশ করতে হবে, তারপর সেটা সাধারণ নিয়ম অনুযায়ী বিল আকারে পেশ করে সভায় পাস করলে আইনে পর্যবসিত হয়। সুতরাং অর্ডিন্যান্স গতকাল লে করা হয়েছে। তারপর আমরা সংশোধনী এনেছি—আর একটা সংশোধনী এনেছি ঠিক একই পর্যায়ে পড়ে। সুতরাং এটা আনবার ক্ষেত্রে আইনগত কোনো বাধা নিষেধ বা তত্ত্বগত কোনো বাধা নেই। ফি সংক্রান্ত ব্যাপারে মাননীয় সদস্য কাশীনাথ মিশ্র মহাশয় একটি কথা বলেছেন। আমি তাকে একটি জিনিসে অভিনন্দন জানাই—বাজেট যখন হয় তখন কাট মোশন আসে, বিরোধী পক্ষের সদস্যরা যারা একে সমর্থন করেন না, তারা এক টাকা কেটে দিতে চান, অর্থাৎ এই টাকাটা খুব গুরুত্বপূর্ণ, কেন না এই এক টাকা কেটে দিয়ে তারা বলতে চান যে, আমরা এই ব্যয় বরাদ্দকে সমর্থন করি না। আজকে কাশীবাবুর নামে একটি সংশোধনী প্রচারিত হয়েছে। বর্তমান আইনে ৫০ টাকা ফি আছে, তিনি ৫১ টাকা করতে চেয়েছেন।

[4-50–5-00 P. M.]

অর্থাৎ কেটে এক টাকা তিনি করেন নি বরং যা ছিল তার থেকে এক টাকা বাড়িয়েছেন। তিনি কাট মোশন আনেন নি, ইনক্রিজ মোশন এনেছেন, অর্থাৎ তত্ত্বগত দিক থেকে তিনি মেনে নিয়েছেন যে এই ফি টা বাড়া উচিত। আমি এর জন্য তাঁকে অভিনন্দন জানাচ্ছি। তারপর তিনি এবং প্রবোধবাবু আর একটি কথা বলেছেন যে গ্রামের গরিব ছেলেরা, ক্ষেতমজুরের ছেলেরা ক্লাব, সমিতি করে ইত্যাদি ইত্যাদি। আমি এ প্রসঙ্গে বলতে চাই যে গ্রাম, শহরের সব ছেলেমেয়ে বিশেষ করে বেকার ছেলেমেয়েরা ক্লাব, সমিতি করুন এটাই আমরা চাই। এরজন্য আমাদের সরকার একটি তহবিলও খুলেছেন তাদের সাহায্য করার জন্য আমার কাছে হিসাব নেই, এটা অন্য দপ্তর দেখে, আপনারা হিসাব নিলে দেখবেন এ বাবদ কংগ্রেস সরকার যা খরচ করতেন তার তুলনায় অনেক বেশি আমাদের সরকার খরচ করছেন। তবে কথাটা তা নয়, কথাটা হচ্ছে, সোসাইটিজ রেজিস্ট্রেশনের জন্য যে খরচ হয় সেখানে আয়টা অন্তত সেই পরিমাণে হওয়া উচিত, সেইজন্য আমরা অল্প কিছু বাড়িয়েছি, এটা এমন কিছু ব্যাপার নয় কাজেই এতে আপত্তি করবার কিছু নেই। আর অন্য সংশোধনী যেটা এনেছি সেটা হচ্ছে, ইন্সপেক্টরের বদলে কমিশনার অব এনকোয়ারী করবার কথা বলেছি। এ সম্পর্কে অনেকেই বক্তব্য রেখেছেন, আমিও আপনাদের এ সম্পর্কে বিস্তারিতভাবে বলেছি সেইজন্য আর বিশেষ কিছু বলছি না। মাননীয় সদস্য শ্রী দেবরঞ্জন সেন কয়েকজনের নাম বলেছেন, আমি নামের কথা বলতে চাই না, আমি শুধু আবার বলছি পক্ষে এবং বিপক্ষে অনেক

অভিযোগ আছে সেইজন্য তদন্ত হওয়া প্রয়োজন। এই তদন্তের কাজ অত্যন্ত গুরুত্বপূর্ণ, সেইজন্য কমিশন অব এনকোয়ারী করতে হয়েছে। কাশীবাবু জিজ্ঞাসা করেছেন এতে বৈষম্য হবে না কি? তিনি বলেছেন, কতকগুলি সমিতির ব্যাপারে ইন্সপেক্টররা করবেন, কতকগুলি ব্যাপারে কমিশনার করবেন—এটাতে কি বৈষম্য হবে না? আমি তাঁকে বলছি, এতে বৈষম্যের কারণ নেই। মাননীয় সদস্য দেবরঞ্জন সেন বলেছেন যে পুলিশের মধ্যেও স্তরভেদ আছে—ইন্সপেক্টর আছেন, এস. পি. আছেন, ডি. আই. জি. আছেন ইত্যাদি, এখানেও সেই রকম করা হচ্ছে, যখন যেমন প্রয়োজন সেই রকম করা হবে। সেই দিক থেকে আমি বলছি, এতে অন্য কোনো উদ্দেশ্য নেই, আমরা চাই তদন্ত হোক এবং সব জিনিস মানুষ জানুন। এতে শ্রী অরবিন্দ. সোসাইটির সমর্থকরা হয়ত বিচলিত বোধ করতে পারেন যে তাদের বিরুদ্ধে উদ্দেশ্যমূলকভাবে কিছু করা হচ্ছে কিন্তু আমি তাঁদের বলব, শ্রী অরবিন্দ সোসাইটিও এই তদন্তকে অভিনন্দন জানিয়েছেন। ৬ই এপ্রিল, ১৯৮৩, তারিখে তাদের অ্যাডিশনাল জেনারেল সেক্রেটারি যে চিঠি লিখেছেন তাতে তিনি পরিষ্কারভাবে লিখেছেন We Welcome this enquiry and it will show that it will bring out true fact, unpartially. সুতরাং সব পক্ষই চাইছেন তদন্ত হোক। তদন্তের কাজ যাতে ঠিকমতো হতে পারে সেইজন্য কিছু পরিবর্তন চেয়ে আমি এই সংশোধনী এনেছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

The motion of Shri Nirmal Kumar Bose that the West Bengal Societies Registration (Amendment) Bill, 1984 be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 4 and Preamble

The Questions that Clauses 1 to 4 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to move that the West Bengal Societies Registration (Amendment) Bill, 1984, as settled in the Assembly, be passed.

The Motion was then put and agreed to.

The motion of Shri Nirmal Kumar Bose that the west Bengal Societies Registration (Second Amendment) Bill, 1984, be taken into consideration, was then put and agreed to.

### Clause 1

**Mr. Deputy Speaker :** There is no amendment to Clause 1 and hence I put it.

The Questions that Clause 1 do stand part of the Bill, was then put and agreed to.

## Clause 2

**Mr Deputy Speaker :** There is amendment to Clause 2 by Shri Kashinath Misra. Are you going to move your amendment, Mr. Misra?

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে তাঁর দয়া মায়া আছে, এক কথায় বলতে গেলে তিনি গ্রামের মানুষেকে বঞ্চিত করবেন না, বিভিন্ন সোসাইটি যেগুলি আছে সেই ব্যাপারে লক্ষ্য রাখবেন। অন্যান্য ত্রুটিগুলি সম্পর্কে এই কথা বলতে চাই যে এস. পি., এ. এস. পি., ইন্সপেক্টর, সাব-ইন্সপেক্টর, এটা কোনো প্রশ্ন নয়। এস. পি. মার্ডার কেসে ১৬৪ তে কোনো তদন্তের স্টেটমেন্ট নেন না, সাব ইন্সপেক্টররাই ১৬৪তে স্টেটমেন্ট নেন। এগুলি বিতর্কিত ব্যাপার। যাই হোক, মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে এই ব্যাপারে তাঁর চিন্তাভাবনা আছে এবং যে ডিভাইডেড সোসাইটিগুলি আছে, সেগুলি রিভাইভ করার জন্য আমাদের মাননীয় জয়নাল আবেদিন সাহেব বলেছেন, সেগুলি রিভাইভ করার জন্য তিনি চেষ্টা করবেন বলে প্রতিশ্রুতি দিয়েছেন। কাজেই আমার অ্যামেন্ডমেন্ট আমি মুভ করছি না।

The question that clause 2 do stand part of the Bill, was then put and agreed to.

## Clause 3 and Preamble

The Questions that Clause 3 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Nirmal Kumar Bose :** Mr. Deputy Speaker, Sir I beg to move that the West Bengal Societies Registration (Second Amendment) Bill, 1984, as settled in the Assembly, be passed.

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই কথা বলিনি। স্যার, আই অ্যাম মিসআন্ডারস্টুড। একই সেশনে একই বিলের দুটো অ্যামেন্ডমেন্ট এসেছে বলে বলছি না। আমি বলছি রাজ্য সরকারের সম্যক দৃষ্টিভঙ্গির অস্থিরতা সম্পর্কে। কারণ একটা কমপ্রিহেন্সিভ [illegible] না এনে একটা পিসমিল লেজিসলেশন আনলেন একটা অর্ডিনান্স আনলেন, আর একটা সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিল আনলেন। আমি জানি There is no bar in it and they can bring any number of amendments. I know that there is no family planning in legislation. Any number of amendments they can bring forth. But it shows that Government has not applied its mind fully on the subject. Hence I should not be misunderstood. আমি একবারও চ্যালেঞ্জ করিনি। আমি জানি এই লেজিসলেশনে ফ্যামিলি প্ল্যানিংয়ের কোনো নর্ম নেই—হাম দো হামারা দো নেই। This can bring the third Amendment also; They bring any number of amendment. There is no bar. I should not be misunderstood.

The motion of Shri Nirmal Kumar Bose that the West Bengal

Societies Registration (Second Amendment) Bill, 1984, as setteed in the Assembly, be passed, was then put and agreed to.

[5-00—5-10 P.M.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে ১৯৮৪ সালের পশ্চিমবঙ্গ বাড়িভাড়া (সংশোধন) বিধেয়কটি বিধানসভায় পেশ করছি।

(সেক্রেটারি দেন রিড দি টাইটেল অব দি বিল)

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে এই প্রস্তাব উত্থাপন করছি যে, ১৯৮৪ সালের পশ্চিমবঙ্গ বাড়িভাড়া (সংশোধন) বিধেয়কটি বিবেচনার জন্য গৃহীত হোক।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ বাড়িভাড়া আইনের বিধান অনুসারে কোনো বাড়িওয়ালা ভাড়াটিয়ার কাছ থেকে ভাড়া নিতে অস্বীকার করলে অথবা অন্য কোনো কারণে ভাড়াটিয়া যদি রেন্ট কন্ট্রোলারের অফিসে ঐ ভাড়ার টাকা জমা দেন তাহলে বাড়িওয়ালাকে উক্ত অফিস হতে ভাড়ার টাকা তুলতে হয়। ভাড়ার টাকা জমা পড়েছে এই মর্মে উক্ত অফিস নোটিশ পাবার পর টাকা তোলা যায়। যে তারিখে নোটিশ তাকে পাঠানো হয় সেই তারিখ অথবা ১৯৮১ সালে পশ্চিমবঙ্গ বাড়িভাড়া (সংশোধন) অধ্যাদেশ যে তারিখ থেকে বলবৎ হয়েছে অর্থাৎ ১৯৮১ সালের ৬ই জুলাই, এই দুই তারিখের মধ্যে যে তারিখটি পরবর্তী, সেই তারিখ থেকে তিন বছরের মধ্যে বাড়িওয়ালা যদি টাকা তুলে না নেন তবে ঐ টাকা তামাদি জমা (ল্যাপসড ডিপোজিট) বলে গণ্য হয় এবং সরকারি তহবিলে জমা হয়। ঐ তিন বছর সময় সীমা গত ৫ই জুলাই, ১৯৮৪তে শেষ হয়েছে। এক মাত্র কলকাতায় রেন্ট কন্ট্রোল অফিসেই ৬ (ছয়) লক্ষাধিক দরখাস্ত তামাদি (ল্যাপসড ডিপোজিট) আওতায় পড়ে। ঐ তামাদি জমার টাকা ফেরত দিতে হলে এক জটিল ও সময় সাপেক্ষ পদ্ধতি অনুসারে করতে হয়। প্রথমত রেন্ট কন্ট্রোলের পারসোনাল লেজার অ্যাকাউন্ট থেকে টাকা তুলে "এল-মিসলেনিয়াস আনক্লেমড ডিপোজিট" খাতে জমা করতে হয়। প্রতি মাসে মূল চালান সহ তামাদি জমার বিবরণ পশ্চিমবঙ্গের অ্যাকাউন্টেন্ট জেনারেলকে পাঠাতে হয়। তারপর টাকা তোলার দরখাস্ত ৪-ক ফর্ম সহ অ্যাকাউন্টটেন্ট জেনারেলকে পাঠাতে হয়। টাকা সত্যই জমা পড়েছে কিনা এবং তা তামাদি জমা হিসাবে সরকারি তহবিলে জমা করা হয়েছে কিনা তা নির্ধারণ করে অ্যাকাউন্টটেন্ট জেনারেল প্রাপকের দাবির যথার্থতা যাচাই করে টাকা ফেরত দেওয়ার অনুমোদন করেন। এই অনুমোদন পত্র পাবার পর রেন্ট কন্ট্রোলার তামাদি জমার ভাড়ার টাকা বাড়িওয়ালাকে দিতে পারেন। এই সকল প্রয়োজনীয় কার্যাদি সম্পন্ন করতে অনেক বাড়তি লোকের দরকার হবে। তা ছাড়া ওই টাকা পেতেও বেশ দেরি হবে এবং তাতে যাঁরা টাকা পাবেন তাঁদের অনেক অসুবিধা হবে। এই সকল কারণে ভাড়ার টাকা তামাদি জমা হিসাবে গণ্য না করে, কারেন্ট কেস হিসাবেই যদি ফেরত দেবার ব্যবস্থা করা হয়, তাহলে সকলের পক্ষেই তা সুবিধাজনক হয়। এই সমস্যাটি অনুরূপভাবে সমাধান করবার জন্য বিগত ১৯৭৫, ১৯৭৮, ১৯৮১ সালে এই আইনটির সংশোধন করা হয়েছিল। তখন যে সময়সীমা বাড়ানো হয়েছিল তাতেও বকেয়া কাজ পুরোপুরি সমাধা হয়নি। সেই জন্য পশ্চিমবঙ্গ বাড়ি ভাড়া আইনে ২১ (৬) (ক) ধারাটি সংশোধন করে উক্ত ধারায়

উল্লিখিত সময়সীমা আরও পাঁচ বছর বাড়ানো প্রয়োজন। উক্ত ২১(৬) (ক) ধারায় উল্লিখিত সময়সীমার মেয়াদ ১৯৮৪ সালের ৫ই জুলাই শেষ হবার কথা ছিল। তখন বিধানসভার অধিবেশন না থাকায় ১৯৮৪ সালের পশ্চিমবঙ্গ বাড়িভাড়া (সংশোধন) অধ্যাদেশ জারি করে ঐ সময়সীমার মেয়াদ পাঁচ বছর বাড়ানো হয়। আলোচ্য বিধেয়টিতে ঐ অধ্যাদেশটিকেই আইনে রূপান্তর করার প্রস্তাব রাখা হয়েছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আশা করব, সমস্যাটির গুরুত্ব অনুধাবন করে মাননীয় সদস্যগণ আমার এই প্রস্তাবে সম্মতি দেবেন এবং আমার উত্থাপিত ১৯৮৪ সালের পশ্চিমবঙ্গ বাড়িভাড়া (সংশোধন) বিধেয়কটি বিধানসভা কর্তৃক অনুমোদনের জন্য গৃহীত হবে।

**Shri Rajesh Khaitan :** Mr. Deputy Speaker, Sir, I am sorry to state that such a Bill has been presented by Shri Binoy Krishna Chowdhury, a senior member of this House. I am sorry to say that a legislation has come here. Sir, I have reason here to oppose this Bill. I am here to discuss the objects and reasons of the Bill and not to oppose the Bill. You see, it is known, that the amendment was carried out in 1981. The first amendment was brought by the Left Front Government in 1979, again in 1981. What is happening? Moneyes are deposited in the office of the Rent Controller and Rent Controller is to report to the landlord or such other person who is entitled to receive the money. The QUESTIONS is that the time is fixed within which the money is to be returned to the landlord or such other person, i.e., within a particular time limit. I know, in my own legal profession, there was a case where the Court directed that the money should be refunded to a party who was not a landlord and that the money should go to a particular person. Under the City Court order an application was made to the Rent Controller's office but till today, that money has not been received by the person. I know that the Government is very fair. The Government wants that money should be handed over to the landlord or such other person. You are protecting the landlord or such other person who is entitled to receive the money. To that extent the Government is very fair to the general public. Unless and until the people who are entitled to receive the money from the office of the Rent Controller actually receives such money to what extent and till when—I asked myself this Questions as a member of this House–is it expected of me to go and protect the office of the Rent Controller by extending time, not once, twice, but now for the third time. Sir, according to the statement under rule 72 (1), which the Minister has placed before the House, it has been mentioned that this amendment is being brought because lot of manpower and time is required. Sir, if it is a case that we requiere more manpower then I wish to submit that there is acute unemployment problem in our state and it there is scope of giving

employment; why not give employment? I am sure every year so many lakhs of applications are made and perhaps they will never be able to announce a day, in our life time when the office of the Rent Controller will be will be able to say, "look, today we don't have any pending application." There is bound to be arrear every day and day after tomorrow. Therefore, if there is scope giving employment for which our state is suffering, there is acute unemployment problem in our state, as you know, then I would humbly submit that this government should consider the matter of giving employment and solving the manpower problem which is causing delay in paying the money to the persons who are entitled to receive the same. This is my first submission.

I would like to say another thing It is being experienced that it has not been mentioned as to the amount of money lying deposited, how many applications have been pending, how many applications are disposed off every year and what is the rate at which such applications are being disposed of.

[5-10–5-20 P. M.]

Are the persons, who are responsible for dealing with such application, dealing as required, within reasonable time? Otherwise, you will have to go on extending time once again. Is it a case of inefficiency at the office of the Rent Controller? Is it a case of corruption? What is it, and why is it that time and again such ordinances are promulgated and time and again such amendments are brought into this House? This Questions is to be asked by one and all of us not for the sake of just proposing or objecting or talking on the Floor of the House, but to pull up the department and to see that general public do not suffer any further and that they discharge their duties as required because by discharging the duties they will be serving the people for which this Act was brought. Otherwise the very basis of the spirit of this Bill will be defeated. I hope, a senior member like Benoy Babu will consider this aspect. I think that time has come for each one of us to look into the other side of the picture and to pull up those who are not discharging these duties. Look at the state of affairs of our State. Unless we start this right from now a time will come when each and every department may have to be pulled up. It is not a Questions whether you are in the government or we are in the government. It is a Questions that we are here to see that the people are served in proper manner, and the officers concerned who are required to discharge their duties are discharging properly. It is a very sorry state of affair that people who go the Rent Controller's

office talk loosely about this Rent Controller's office. They say that it is the House of corruption and so many scandalous things are happening here. I do not wish to speak such words which will offend a person or the other.These are the facts which are just to be blamed. We have to pull up the department we have to see that all the loopholes if there be any are pugged, and the manpower problem is solved. By solving these problems you will make a headway in solving the unemployment problem as I have already said. These are my submissions. I hope it will be taken in right and sincere spirit, and unless efforts are made to see the action after the lapse of time as stipulated in the proposed amendment another amendment is not required to be made on the ground of manpower which is hard pressed here for time, i.e., the department does not have any time to look into the applications. They do not have time until one comes to the department over and over again. So, please look into the application. This Questions I thought to myself and this is the reason why I should rise and make my submission so that at least these officers of the department concerned do not take it for granted that this House will go on giving protection to them, and will go on granting extension of time. They will have to look at the application on the point that the people will not suffer. These are my submissions, Sir.

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য রাজেশ খৈতান মহাশয় যে বক্তব্য রেখেছেন সেটা আমি মন দিয়ে শুনেছি। এখানে আমি দুটো জিনিসকে পৃথক করে দিচ্ছি। একটা অংশ হচ্ছে এই যে—যদিও টাইমটা পেরিয়ে গিয়েছে—আইনটা পাস না হলে, ল্যাপস্ ডিপোজিট হলে আরে, ডিফিকাল্ট হবে। সেই জন্যই এটা করা এবং এটাই হচ্ছে মেইন পারপাস। আর একটা যেটা বলেছি সেটা হচ্ছে অ্যাকুমুলেটেড। ৩৭ বছর স্বাধীনতার পরে—পুরোনোটা ছেড়েই কলকাতাতেই ৬ লক্ষ এই কেস আছে এবং টোটাল অ্যামাউন্ট হচ্ছে ১০ কোটি ৭০ লক্ষ। এখন এটা অ্যাকুমুলেটেড হয়েছে। আমি চেষ্টা করছি এবং প্রেসার দিচ্ছি যদি এটা কম টাইমের ভেতর করা যায়। এর জন্য লোকও বাড়ানো হয়েছে। দয়া করে দুটোকে গুলিয়ে ফেলবেন না। একটা হচ্ছে রেন্ট কনট্রোলারের টাকা জমা নিয়ে বাড়ির মালিককে দেওয়া, এই ব্যাপারে ডিটেলে গিয়ে কোথায় কোথায় বটলনেক হচ্ছে। কেন দেরি হচ্ছে? কি করে টু এক্সপিডাইট দ্যাট একজিকিউটিভ ম্যাটার? এখানে যেটা বলা হয়েছে ম্যানপাওয়ারের কথা—যদি ল্যাপস ডিপোজিট হয় তাহলে আরো অনেক বেশি ম্যান পাওয়ারের দরকার, জিনিসটা আরো জটিল হয়ে যাবে। সেই জন্য সিম্পল অবস্থাতেই যদি কারেন্ট ডিপোজিট করতে হয় তাহলে এটা কোথায় কোথায় আছে সেটা দেখতে হবে। আমি আগেই এই বিষয়ে কয়েকজনের সঙ্গে কথা বলেছি এবং সেই জন্য রেন্ট কন্ট্রোলার অফিসার বাড়ানো হচ্ছে। এইগুলি আমরা খুব ভাল ভাবেই দেখছি। সেই জন্য বলছি দুটো জিনিসকে গুলিয়ে ফেলবেন না। আমি একটা উদাহরণ দিচ্ছি, সেটা আমরা অনেক চেষ্টা করে প্রায় শেষ করে এনেছি। সেটা হচ্ছে ১৯৪৮ সালে একটা আইন হয়েছিল কলিকাতার বাড়ি রিকুইজিশন

নিয়ে। ১৯৪৮ সালে যে ভাড়া দেওয়া হয়েছিল সেটা গ্রস ইনজাস্টিস। আমি ৫ বছর ধরে চেষ্টা করে করে শেষ পর্যন্ত সেটা ক্রমশ কমার পথে। যারা গোডাউন বা অন্যান্য কারণে নিয়েছিলেন সেই ডিপার্টমেন্টকে চিঠি দিয়েছি এবং বলেছি এই জিনিস ছেড়ে দিতে হবে। তা না হলে পারমানেন্টলী অ্যাকোয়ার করতে হবে এবং সমস্ত ব্যয় ভার নিতে হবে। এই রকম রিকুইজিশন করে বছরের পর বছর ফেলে রাখা চলবে না। ওয়ারের সময় টেম্পুরারি নেওয়া হয়েছিল, আমাকে ২-৩ বছর টাইম দিতে হয়েছিল। কারণ এমন ইমপর্টেন্ট অফিস আছে যা বললেই সঙ্গে সঙ্গে হয় না। কনটিনিউয়াসলি প্রেসার দিয়ে কমিয়ে কমিয়ে প্রায় শেষ করে এনেছি। কাজেই এখানে এই ব্যাপারটা যাতে এই ৫ বছরের মধ্যে শেষ করতে পারে তার জন্য যা করণীয় সেটা করার চেষ্টা করছি। কিন্তু এটা হচ্ছে অন্য জিনিস। এটা শুধু টাইম বাড়ানোর জন্য বলা হচ্ছে। ৫ বছর বাড়ানোর জন্য বলা হচ্ছে। তা না হলে যে পজিশনে পড়ব—এটা ১০ কোটির মতো টাকার ব্যাপার এবং ৬ লক্ষ লোক যার মধ্যে অনেক সাধারণ মানুষ আছে তারা অনেক অসুবিধায় পড়বে। সেই জন্য বলছি দুটো জিনিসকে গুলিয়ে ফেলবেন না। এই হচ্ছে আমার বক্তব্য।

The Motion of Shri Binoy Krishna Chowdhury that the West Bengal Premises Tenancy (Amendment) Bill, 1984, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3 and Preamble**

The Questions that Clauses 1 to 3 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Binoy Krishna Chowdhury** : Sir, I beg to move that the West bengal Premises Tenancy (Amendment) Bill, 1984, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

[5-20–5-30 P. M.]

**The West Bengal Cess (Amendment) Bill, 1984.**

**Shri Binoy Krishna Chowdhury** : Sir, I beg to introduce the West Bengal Cess (Amendment) Bill, 1984.

(Secretary then read the Title of the Bill)

**Shri Binoy Krishna Chowdhury** : Sir, I beg to move that the West Bengal Cess (Amendment) Bill, 1984 be taken into consideration.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার অনুমুতি নিয়ে এই প্রস্তাব উত্থাপন করছি যে, ১৯৮৪ সালের সেস আইনের (ক) ধারা অনুসারে কয়লা ছাড়া অন্যান্য খনির ক্ষেত্রে সড়ক ও পূর্ত সেস বার্ষিক নীট লাভের উপর ধার্য করা হয়ে থাকে। এই নীট লাভের পরিমাণ না জানলে এই সব ক্ষেত্রে সেস্ নির্ধারণ করা সম্ভব হয় না। অনেক ক্ষেত্রে খনির মালিকেরা বা লিজ গ্রহিতারা তাঁদের হিসাব বইতে আদৌ লাভ দেখান না বা দেখালেও তা কম করে

দেখান। আবার প্রায়শই তাঁরা হিসাব বই দাখিল করেন না। ফলে এইসব ক্ষেত্রে প্রকৃত লাভের পরিমাণ নির্ণয় করা কঠিন হয়ে পড়ে। হিসাব বইয়ের অভাবে কি ভাবে বার্ষিক লাভ নির্ধারণ করা হবে, আইনে সে সম্পর্কে কোনো বিধান নেই। এইসব কারণে কয়লা ছাড়া অনেক খনি বা খাদের ক্ষেত্রে সেস্ নির্ধারণ করা খুবই অসুবিধাজনক হয়ে দাঁড়িয়েছে। এতে সরকারের আর্থিক ক্ষতি হচ্ছে বলে মনে হয়। কয়লার ক্ষেত্রে প্রথমে বার্ষিক নীট লাভের উপর সেস্ ধার্য করা হত। বার্ষিক লাভের পরিবর্তে তা বার্ষিক ডেসপ্যাচের উপর ধার্য করা হবে—এই মর্মে ১৯৬৪ সালে আইনের প্রয়োজনীয় সংশোধন করা হয়, যাতে সকল ক্ষেত্রে একই ভিত্তিতে সেস্ নির্ধারণ করা হয় এবং কয়লা ছাড়া অপরাপর দেয় সেস্ যথাযথ ভাবে নির্ধারণ ও আদায় করা যায় সেইজন্য এইসব ক্ষেত্রে বার্ষিক লাভের বদলে বার্ষিক ডেসপ্যাচের উপর সেস্ ধার্য করা প্রয়োজন বলে মনে হয়। এই উদ্দেশ্যে আলোচ্য বিষয়টিতে আইনের প্রয়োজনীয় সংশোধনের প্রস্তাব করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আশাকরি, সমস্যাটির গুরুত্ব উপলব্ধি করে মাননীয় সদস্যগণ আমার এই প্রস্তাবে সম্মতি দেবেন এবং আমার উত্থাপিত ১৯৮৪ সালের পশ্চিমবঙ্গ সেস্ সংশোধনী বিধেয়কটি বিধানসভা কর্তৃক অনুমোদিত ও গৃহীত হবে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী মহাশয় এই হাউসের সামনে 'দি ওয়েস্ট বেঙ্গল সেস্ (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৪' গ্রহণের জন্য উত্থাপন করেছেন। বিলটি উনি অত্যন্ত সংক্ষেপে উত্থাপন করেছেন। উনি দেখাতে চেয়েছেন যে এটি খুব সাধারণ একটি বিল এবং কোনো অসাধারণত্ব কিছু নেই। কিন্তু পরবর্তীকালে আইনে পর্যবসিত হওয়ার পর এর গুরুত্ব নিশ্চয়ই বৃদ্ধি পাবে। সেদিক থেকে এটাকে কখনই সাধারণ বিল বলে গণ্য করা যায় না। বিলটি আমি খুঁটিয়ে পড়েছি এবং বিলের মধ্যে যে অ্যামেন্ডমেন্ট করতে চেয়েছেন, সেগুলোও আমি ভালো করে পড়ে দেখেছি। আমাদের এখানে কয়লা খনি, বালিখাদ কিম্বা পাথর কুচি ও এই ধরনের যে সমস্ত মাইনস আছে, সেখানকার কোয়ারিস হোল্ডাররা বা পারমিট হোল্ডাররা সরকারকে যে সেস্ আদায় দেন, তার পরিমাণ অত্যন্ত নগণ্য। সরকার সেস্ আদায়ের পরিমাণ নগণ্য মনে করে এই আইন করতে চেয়েছেন। কিন্তু কোনো 'মনে করা' থেকে কখনই আইন তৈরি হতে পারে না। বিশেষ করে যতক্ষণ পর্যন্ত না সেই 'মনে করার' পেছনে কোনো বিজ্ঞান ভিত্তিক সুনির্দিষ্ট কোনো উদ্দেশ্য থাকে বা বাস্তব কোনো ভিত্তি থাকে, ততক্ষণ পর্যন্ত কোনো আইন তৈরি হতে পারে না। মন্ত্রী মহাশয় বলতে চেয়েছেন যে, এই সমস্ত পারমিট হোল্ডাররা সেস্ আদায় দেন না। লাভের উপরেই সেস্ আদায় হয়ে থাকে। মালিকপক্ষ তাদের লাভ কম দেখান বা দেখা যায়, কোনো কোনো ক্ষেত্রে ক্ষতিই দেখিয়ে থাকেন এবং সরকারকে সেস্ আদায় দেন না। সরকার এই বাস্তব কারণেই কোনো পয়সা আদায় করতে পারছেন না। সেই জন্য কতকগুলো সেকশন এবং ক্লজ পাল্টিয়ে দিয়ে বিস্তৃত আকারে প্রভাব ফেলার জন্য এই অ্যামেন্ডমেন্ট আনতে চেয়েছেন। এর মধ্যে কেবলমাত্র কোনো মাইনস্'এর কথা রয়েছে। এটাই হচ্ছে বড় খনি, এখান থেকে সেস্ আদায়ের কথা বিলের মধ্যে বলা হয়েছে। এই রাজ্যে যতপ্রকার খনি, কোয়ারিজ মাইনস, মিনারেলস যে সমস্ত রয়েছে সেগুলির কাছ থেকে আদায় করবার কথা বলেছেন। এখানে বার্ষিক লাভের অংকের পরিবর্তে তিনি বার্ষিক ডেসপ্যাচের উপর জোর দিতে চেয়েছেন কিন্তু আমি বলতে চাই বর্তমান ব্যবস্থায় তাদের কাছ থেকে সেস্

আদায়ের অনেক রকম ব্যবস্থা আছে। বর্তমানে আইনে যা আছে তাকে কাজে লাগাতে পারছেন না তার প্রশাসনিক দুর্বলতার জন্য। খনি হোল্ডাররা কারচুপি করছেন এবং তারা দিনের পর দিন লস দেখাচ্ছেন। এটাকে ঢাকবার জন্য তিনি তাড়াহুড়ো করে একটা অ্যামেন্ডমেন্ট বিল নিয়ে এসেছেন। আমার মনে হয় এর জন্য একটা কমপ্রিহেন্সিভ আকারে বিলটি আনা উচিত ছিল। এর জন্য বিশেষ একটা সময় দেওয়া উচিত। প্রত্যেক বিলের একটা আর্থিক দায় কিছু রয়েছে। এই বিলের ফাইনানসিয়াল মেমোরেন্ডাম যদি দেখা যায় তাহলে দেখা যাবে যে তিনি এখানেও কিছু বলতে পারছেন না। তিনি কত টাকার দায়দায়িত্ব এই বিলের মধ্যে রেখেছেন সেই অংক তিনি কেন দেননি? একটা বিল যখন আইন আকারে নিয়ে আসবেন তখন তার ফাইনানসিয়াল মেমোরেন্ডাম দেওয়া উচিত। অর্থাৎ সদস্যদের অবগতির জন্য টাকার অঙ্ক দেওয়া উচিত। তিনি বলেছেন "The exact impact of the proposed change on the amount of realisation of cases however be estimated now." সেটা না দিয়ে তিনি আমাদের অন্ধকারের মধ্যে রেখে দিয়েছেন। এটা সত্য যে, আজকে যে সমস্ত কোয়ারিজ, মাইনস, মিনারেলস এবং কোল মাইনসের নিয়ে যে সমস্ত লোকেরা ব্যবসা করছে সেই ব্যবসা থেকে সরকারকে দেবার যে প্রভিসন তার ব্যবস্থা করা উচিত। এবং আমার মনে হচ্ছে এটা আরো বাড়িয়ে দেওয়া দরকার কিন্তু তিনি কতকগুলি রুজ, সেকশনের মাধ্যমে এটা আদায় করতে চাইছেন। ১৮৮০ সালের আইনের মধ্যে তিনি এমন কিছু গলদ দেখাতে পারলেন না। তার মধ্যেই যে বিধি বিধান রয়েছে তাকে ঠিকভাবে কার্যকর করা দরকার। এই আইন পরিবর্তন করবার পর যে বাস্তব চিত্র আমরা দেখছি তার সম্বন্ধে কিছু বলতে চাই। এই বিলের মধ্যে তিনি বলতে চেয়েছেন যে যারা পারমিট হোল্ডার তারা সরকারের ন্যায্য সেস্ ফাঁকি দিচ্ছে এটা আদায় করতে হবে। তিনি তার প্রারম্ভিক ভাষণে যদি বলতেন যে দুর্নীতি পরায়ণ পারমিট হোল্ডার যারা বিভিন্ন জায়গায় কাজ করছে তাদের বিরুদ্ধে শাস্তি গ্রহণের ব্যবস্থা গ্রহণ করছি তাহলে আমরা বুঝতাম। তাদের বিরুদ্ধে কতকগুলো নেটিশ সার্ভ করেছেন সেইসব না বলে তিনি সমস্ত কিছু অ্যাভয়েড করে গেছেন। তাদের প্রতি তার যে দুর্বলতা রয়েছে এবং তাদের পাইয়ে দেবার ব্যবস্থা তিনি এই বিলের মধ্যে দিয়ে কায়েম করতে চাইছেন। অ্যামেন্ডমেন্ট আকারে নিয়ে এসে তিনি বলতে চাইছেন সরকারের তহবিল বাড়াতে চাই এবং জনসাধারণের কাজ করতে চাই। এ ক্ষেত্রে তার আন্তরিক প্রচেষ্টা এবং দুর্নীতি দমনে ঐকান্তিক প্রচেষ্টা চাই।

[5-30–5-40 P. M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ক্ষেত্রে আমরা তাঁর কথাবার্তা কিছু শুনতে পাইনি। আমি পরিষ্কার করে বলতে চাই আমাদের রাজ্যে বিভিন্ন বালি খাদ রয়েছে, সেইসব বালি খাদ থেকে প্রচুর পরিমাণে বালি উত্থিত হয়, প্রচুর পরিমাণে বালি সেখান থেকে বিভিন্ন জায়গায় যায়, সেই বালি আমাদের বিভিন্ন কাজে লাগে। আমরা পাথর কুচি, কোয়ারিজ, অন্যান্য জ্বালানী হিসাবে কয়লা ব্যবহার করছি, সেখানে যে অব্যবস্থা সেই অব্যবস্থাকে রুখবার জন্য কোনো চেষ্টা করেন নি মাননীয় মন্ত্রী মহাশয়। তিনি দিনের পর দিন হতাশায় ভুগছেন, সেই হতাশার পরিণতি হিসাবে আজকে এই বিল এই সভায় উত্থাপন করেছেন। আজকে সমস্ত দলের উর্ধে উঠে সাধারণ মানুষের কল্যাণে কাজ করতে হবে। কতিপয় ধনিক শ্রেণী পুঁজিপতি

ব্যবসাদার তাদের সম্পদকে বাড়িয়ে তুলতে চাইবে, সরকারকে ফাঁকি দিতে চাইবে এটা কখনও হয় না। এটা পরিষ্কার হওয়া দরকার আজকে বামফ্রন্ট সরকার কার স্বার্থে কাজ করতে চাইছেন? বামফ্রন্ট সরকার সাধারণ মানুষের কাজে নিয়োজিত কিনা? ট্রামওয়েজের ক্ষেত্রে যে কোয়ারিজ লাগে, রেল লাইন তৈরি করতে যে কোয়ারিজ এবং মেটিরিয়্যাল দরকার হয় সেগুলির ব্যবস্থা ঠিকমতো আছে কিনা তা দেখা দরকার। এই ক্ষেত্রে আমার মনে হচ্ছে মাননীয় মন্ত্রী মহাশয় বিলের আকারে এই উদ্দেশ্য সাধন করার জন্য যেটা নিয়ে এসেছেন আমরা সেটা ঠিক অনুধাবন করতে পারছি না। এজন্য আমি এই বিলের সমালোচনা করতে চাই এবং এই বিলকে সমর্থন করতে পারছি না বলে আমি দুঃখ প্রকাশ করছি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল :** মিঃ স্পিকার, স্যার, বিরোধী পক্ষের মাননীয় সদস্য ধীরেন সরকার এই বিল সম্বন্ধে যা বলেছেন সব উল্টোপাল্টা, আবোল তাবোল বলেছেন। বিলে দুটো মূল বক্তব্য আছে—এনুয়্যাল প্রফিট অ্যাসেস করা যাচ্ছিল না, সেজন্য সেস্ কতটা হবে সেটা নির্ধারণ করা যাচ্ছিল না। তার পরিবর্তে অ্যানুয়াল ডেসপ্যাচ হলে সেস্টা অ্যাসেস করা যাবে এবং প্রকৃতপক্ষে সবটা সম্ভব না হলেও এটা ঠিক হবে যে অন্ততপক্ষে সাধারণ মানুষের জন্য যে টাকার প্রয়োজন হবে সেই টাকাটা পাবার জন্য সেস্ রিয়েলাইজেশনের একটা পদ্ধতি সঠিকভাবে গ্রহণ করতে পারবেন। বর্তমানে আমরা যে ব্যবস্থার মধ্যে আছি সেই ব্যবস্থার মধ্যে এছাড়া ভাল ব্যবস্থা করা যাবে বলে আমি মনে করি না। সেজন্য এই বিলকে সমর্থন করে মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Forty-seventh Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I now present the Forty-seventh Report of the Business Advisory Committee. the committee met in my Chamber today and recommended the revised programme of business for 19th September, 1984 and programme of business for 20th and 21st September, 1984.

| | |
|---|---|
| Wednesday, 19-9-84 | (i) The Taxes on Entry of Goods into Calcutta Metropolitan Area (Amendment) Bill, 1984 (Introduction, Consideration and Passing)—½ hour, |
| | (ii) The West Bengal Panchayat (Amendment) Bill, 1984, as reported by the select Committee (Consideration and Passing)—3 hours. |
| Thursday, 20-9-84 | (i) The West Bengal Central Valuation Board (Amendment) Bill, |

1984 (Introduction, Consideration and Passing)—1 hour.

(ii) The Calcutta Thika Tenancy (Acquisition and Regulation) (Amendment) Bill, 1984 (Introduction Considearation and Passing)—1 hour.

(iii) The Eastern Distillaries (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) (Amendment) Bill, 1984 (Introduction, Consideration and Passing)—1 hour.

iv) Discussion on the subject of Deplorable condition of roads in West Bengal–Notice given by Shri Atish Chandra Sinha Under rule 194—1 hour.

Friday, 21-9-84 .. (i) Discussion on Motion under rule 185 regarding reconsideration of the implementation of recommendation of the Eighth Finance Commission for the year 1984-85 by Central Government—Notice given by Shri Kamal Sarkar—1 hour.

(ii) Discussion on Motion under rule 185 regarding resorting to disciplined Fiscal Policy for welfare and benefit of the people of West Bengal—Notice given by Shri Subrata Mukhopadhyay—1 hour.

(iii) Discussion on Motion under rule 185 regarding a composite Legislation for the Agricultural Labourers—Notice given by Shri Kamakhya Ghosh—1 hour.

(iv) Discussion on Motion un-

der rule 185 regarding repealing the Terrorist Affected Area (Special Court) Act, 1984—Notice given by Shri Deba Prasad Sarkar—1 hour.

(v) Discussion on Motion under rule 185 regarding Sanction of House-building aid and proper distribution of relief to the flood stricken people—Notice given by Shri Kashinath Misra—1 hour.

There Will be no Questions for Oral Answers and Mention Cases on Friday, the 21st September, 1984.

I would now request the Minister for Parliamentary Affairs to move the motion for acceptance of the House.

**Shri Patit Paban Pathak :** Speaker, Sir, I beg to move that the Forty-Seventh Report of the Business Advisory Committee presented to the House be agreed to by the House.

The motion was then put and agreed to.

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় যে সংশোধনী বিল এনেছেন তাকে সমর্থন করতে গিয়ে দুএকটি কথা বলব। কংগ্রেসের যে নীতি এবং রাজনীতি সেটা আমাদের কাছে স্পষ্ট। আমরা কোনো ভাল কাজ করলেও ওরা তার বিরোধিতা করবেন এটাই হচ্ছে ওদের নীতি এবং রাজনীতি। আমরা যখন গরিবদের জন্য কাজ করি তখন এদের গাত্রদাহ হয় এবং বলে আমরা নাকি বড় লোকের স্বার্থে কাজ করছি। এর কারণ হচ্ছে কংগ্রেস তাদের রাজনীতির বাইরে কিছু ভাবতে পারে না। কিছু দিন আগে স্টেটসম্যান কাগজে দেখলাম যে কংগ্রেসের একজন প্রাক্তন জেনারেল সেক্রেটারি উড়িষ্যার লোক, তিনি একজন কংগ্রেস মন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ এনেছেন চাল এবং এডিবেল অয়েল ইত্যাদির ব্যাপারে। এবং বলেছেন এ ব্যাপারে ব্যবস্থা নেওয়া হোক। কংগ্রেসদের মধ্যে যদি কোনো দুর্নীতি করে তাহলে দেখা যায় কংগ্রেসের তরফ থেকেই তার বিরুদ্ধে লেগে যায় এবং তার উপর চরম আঘাত হানবার চেষ্টা করে। এদের মধ্যে আবার গোষ্ঠী কোন্দলও আছে। শ্যামসুন্দর মহাপাত্রের রিপোর্ট সম্বন্ধে আপনারা ভালো ভাবেই জানেন স্টেটসম্যানে বেরিয়েছিল, নারী ধর্ষণ থেকে আরম্ভ করে বিভিন্ন অন্যায় কাজের সংগে কংগ্রেসের মন্ত্রীরা জড়িত ছিলেন। এরা কিন্তু সেই খবরের প্রতিবাদ করেন নি। চুরি, এডিবেল অয়েলের ব্যাপারে স্টেটসম্যানে যে খবর বেরিয়েছিল তার জন্য মহাপাত্রকে বার করার ব্যবস্থা হচ্ছে এবং তার বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা এ. আই. সি. সি. নিতে বলেছে। আমরা দেখছি সৎ লোক কংগ্রেস আই-এর মধ্যে থাকতে পারবে না। এসব কথা আমার নিজের নয়, কাগজে বেরিয়েছে আপনারা তা সকলেই জানেন। কংগ্রেস এর বাইরে যেতে পারে না এটা হোল ওদের নিয়ম। এক সময় ইংল্যাণ্ডের

[5-40—5-55 P.M.]

মিস মেয়ো ভারতবর্ষ সম্বন্ধে খুব খারাপ কথা লিখতেন। তখন গান্ধীজী বলেছিলেন এ শুধু ড্রেন ইন্সপেক্টরের মত খারাপ জিনিসটাই দেখে। ঠিক সেই রকম সব সময় খারাপ জিনিস বার করাই হোল তাদের নিয়ম। বাংলাতেও তো বিল বের হয়। কাজেই ভালভাবে তো পড়তে পারেন। এখানে আছে "Despatch", in relation to a coal mine, means The quantity of coke and coal despatched from the coal mine and that, in relation to other mines and quarries including send quarries, means the quantity of minerals/sand despatched from such mine or quarry. অর্থাৎ এদের অ্যানুয়েল প্রফিট যেটা ছিল সেটা অ্যাসেসমেন্ট করার অসুবিধা ছিল বলেই এই অ্যানুয়েল ডেসপ্যাচ অর্থাৎ টোট্যাল কোয়ানটিটি অব গুডস অ্যান্ড স্যান্ডস কত সেটা বলা হয়েছে। প্রতি বছর তাদের যে কোয়ানটিটি ডেসপ্যাচ হবে তার উপর সেস্ বসবে—এই কথাই বিলে বলা হয়েছে। আর এরা কি বলছেন? ঠাকুর ঘরে কে—আমি কলা খাই নি। কংগ্রেসের বিষাক্ত মন—তাই শুধু বিষ খুঁজে বেড়ায়। এবং আমরা কোনো ভাল কাজ করলেও ওঁরা তা দেখতে পান না। বামফ্রন্ট সরকার যে সমস্ত ভাল কাজ করছেন, আপনারা বুকে হাত দিয়ে বলুন তো শুধু বিরোধিতা করবার জন্যই বিরোধিতা করছেন কিনা? যে ব্যবস্থাটা করা হচ্ছে এর মধ্যে কোনো দোষ নেই, কোনো রকম ভাগবত অশুদ্ধ হচ্ছে না। সারা বছরে প্রোডাকশন আপ ডাউন হতে পারে। মন্ত্রী মহাশয় কি জ্যোতিষীর মতো হাত গুনে বলবেন যে এতো হবে? কাজেই একটা ফাইনানসিয়াল মেমোরেন্ডাম দিয়ে দিলেন। আপনারা একটা সর্বভারতীয় পার্টি—কাজেই ভেবে চিন্তে একটু মস্তিষ্ক গলিয়ে কথা বলার চেষ্টা করুন, যা ইচ্ছা এখানে বলবেন না। এদের যে প্রোডাকশন হবে—অন দি বেসিস অব দ্যাট প্রোডাকশন এরা অ্যানুয়েল নেট প্রফিট হিসাব করবে। কাজেই প্রোডাকশনের ক্ষেত্রে তো ভ্যারি করতে পারে। এখানে দু-তিনটি সেকশন অ্যামেন্ড করার কথা বলা হয়েছে। সেকশন সিক্স—এটাকে অপোজ করছেন কেন? তার পর এই যে রয়েছে ইন রেসপেক্ট অব অল মাইনস অ্যাণ্ড কুইরিজ এতো নিশ্চয় হবে। আগে ছিল অ্যানুয়েল প্রফিটের উপর এখন হবে অ্যানুয়েল ডেসপ্যাচের উপর। অর্থাৎ আগে যেটা টাকার অঙ্কে ছিল এখন সেটা টনে হবে। তার পর অ্যামেন্ড হচ্ছে সেকশন ৭২—মাইনস মিনারেলস অ্যান্ড স্যান্ড অ্যান্ড আদার কুইরিজ। আমি জিজ্ঞাসা করি আপনারা কাদের স্বার্থে কথা বলেন? উনি এক্সটেন করছেন এটাকে মাইনস অ্যান্ড মিনারেলের ক্ষেত্রে। তাহলে তো বলতে হয় আপনারা ধনীর স্বার্থে চিৎকার করছেন। মাইনস অ্যান্ড কুইরিজের ক্ষেত্রে যারা প্রফিট করছেন, মন্ত্রী মহাশয় সে সম্বন্ধেই বলেছেন। কাজেই ফর্ম নং ওয়ানে যেটা রয়েছে সেই শিডিউল চেঞ্জ করতেই হবে। সেই ভাবে উনি চেঞ্জ করেছেন। অতএব এই বিষয়টা একটু ভেবে চিন্তে দেখুন। সামান্য একটা অ্যামেন্ডমেন্ট মন্ত্রী মহাশয় এনেছেন। এমন কোনো কিছু তিনি করেন নি। বরং ভালো কাজ করছেন। সুতরাং ভালো কাজের একটা স্বীকৃতি দিন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মন্ত্রী মহাশয়ের যে সৎ পদক্ষেপ তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ধীরেন সরকার মহাশয় কয়েকটি কথা বলেছেন। আমি তার উত্তরে কয়েকটি তথ্য দিচ্ছি। প্রথম কথা হচ্ছে, এখানে বলা হয়েছে, এর আগে কয়লা নেট প্রফিটের উপর ছিল। ১৯৬৪ সালে সেটাকে

করা হলো ডেসপ্যাচের উপর। তার ফলে কি হয়েছে, ১৯৭৩-৭৪ সালে আদায় হতো ১৭ লক্ষ ৪ হাজার ৩০৮ টাকা, আমরা বাড়িয়ে সেটাকে করেছিলাম ১৯৭৭-৭৮ সালে ১ কোটি ৮৯ লক্ষ ১৪ হাজার টাকা। ১৯৭৭-৭৮ সাল থেকে ১৯৮০-৮১ সাল পর্যন্ত সেটা বেড়ে দাঁড়িয়েছে ৬ কোটি ৩১ লক্ষ ৮৫ হাজার টাকা। মাঝে আবার সেস্ এর রেটটা বেড়েছে। সুতরাং ব্যাপারটা অবৈজ্ঞানিক নয়, বৈজ্ঞানিক ভাবে করা হয়েছে। সেই জায়গায় কয়লা বাদ দিয়ে যত রকম মাইনর মিনারেলস আছে, তাতে ১৯৮২-৮৩ সালে ৩ লক্ষ ৭৮ হাজার ৪০০ টাকা আদায় হয়েছে। ১৯৮৩-৮৪ সালে ৬ লক্ষ ৯৩ হাজার ৫০০ টাকা হয়েছে। নেট প্রফিটের উপর হিসাবটা এত সোজা নয়। শুধু ধরা যায়, তার উপর ভিত্তি করা যায়। তিনি যেটা বলেছেন, তা আমি হতে পারিনি, আমি ঠিক সেই রকম বিরিঞ্চি বাবা হতে পারিনি। সেই জন্য যাতে ডেসপ্যাচের উপর হয় তার ব্যবস্থা করেছি। কিন্তু মোটামুটি এই অভিজ্ঞতা থেকে বোঝা যাচ্ছে, এতে অনেক বেশি হবে সেই বিষয়ে কোনো সন্দেহ নেই। সেই জন্য বলা হয়েছে এত তাড়াতাড়ি কালেক্ট করে ক্যালকুলেশন করে কত হবে, সেটা যে বলা হয়েছে, এই অভিজ্ঞতা আমাদের নেই, তবে এর ভিতর একটা বাস্তব ভিত্তি রয়েছে। আপনারা তো জানেন বালি খাদ কারা করে, কুয়্যারিজ কারা করে জানেন। অ্যাকচুয়্যাল যা প্রডাকশন হচ্ছে, যা বালি একস্ট্রাশন হচ্ছে, যে রকম ভাবে ডেসপ্যাচ হয়, তার উপর ভিত্তি করে করা হচ্ছে। কোনোও রকম কারচুপি এর মধ্যে নেই। এই আয় বাড়লে রাষ্ট্রেরই বাড়বে। সুতরাং এই ব্যাপারে বাধা দেবার কোনো অর্থ আছে বলে মনে করি না।

**Mr. Speaker :** The motion of Shri Binoy Krishna Chowdhury that the West Bengal Cess (Amendment) Bill. 1984 be taken into consideration was then put and agreed to.

## Clauses 1–6 and Preamble

The Questions that clauses 1 to 6 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Binoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the West Bengal cess (Amendment) Bill. 1984, as settled in the Assembly, be passed.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীর কাছে আবেদন করব আমাদের তরফে মাননীয় সদস্য ধীরেন সরকার মহাশয় যে বক্তব্য রেখেছেন তার স্পিরিটটা অন্য কিছু নয়—অ্যানুয়েল ডেসপ্যাচের উপর সেস্ আদায়ের ব্যাপারে প্রচুর কর্মচারির প্রয়োজন আছে। ধরুন একটি প্লটে মিনারেলস আছে। এই মিনারেলসটা শিল্প মন্ত্রীর আন্ডারে এসে যাচ্ছে। সেখানে মেইনলি যে সেস ধার্য করবেন সেটা ডেসপ্যাচের উপর বেরিয়ে যায়। মিউনিসিপ্যাল এরিয়ায় নদী খাদগুলি অনেক সময় মিউনিসিপ্যালিটি দেখে, পঞ্চায়েত এলাকায় পঞ্চায়েত দেখে। ডেসপ্যাচের উপর অনেক কিছু নির্ভর করে। সেখানে হিসাব নিকাশের জন্য দক্ষ কর্মচারির অভাব হয়। ফলে আপনি যে উদ্দেশ্যে এটা করতে চাইছেন সেটা সাধিত হয় না। সেদিক থেকে আপনাকে অনুরোধ করব আপনি এটা বিশেষ ভাবে লক্ষ্য রাখবেন যাতে করে আপনার আয়টা বৃদ্ধি পায়। আমরা দেখতে পাচ্ছি এই আয় বৃদ্ধির ব্যাপারে আপনার কোনো প্রোটেকশনের ব্যবস্থা নেই। ঠিকমতো অফিস মেনটেন করা

দরকার এবং অফিসকে খুব শক্তিশালী করা একান্ত প্রয়োজন।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য কাশীনাথ মিশ্র মহাশয় যে কথাটা বললেন সে সম্বন্ধে আমার কিছুটা অভিজ্ঞতা আছে। কয়লার ব্যাপারে আপনার ঐ বাঁকুড়ার ঠাকুর পরিবার আমাকে খুব ভুগিয়েছে। সেই জন্য আমি ঠিক করলাম ইন্ডিভিজুয়্যাল লোকের উপর দায়িত্ব না দিয়ে ডাইরেক্ট কোলিয়ারির সাথে অ্যাপয়েন্টমেন্ট করলাম। সেখানে স্যান্ড স্টোরিং সব চেয়ে বেশি। আপনি যে দক্ষ লোক প্রয়োজনের কথা বললেন, তার থেকে বেশি প্রয়োজন হল অনেস্টির এবং যারা দু নং খাতা তৈরি করে তারা কম দক্ষ লোক নয়। যারা ইনকাম ট্যাক্স ফাঁকি দেয় তারা কম দক্ষ লোক নয়, তাদের দু নং খাতা থাকে। কাজেই দক্ষতার চেয়ে রেয়ার কমোডিটির ক্ষেত্রে অনেষ্টির বেশি প্রয়োজন। সেইজন্য আমাদের ডাইরেক্টর কোলিয়ারির সাথে কন্ট্রাক্ট করার সিস্টেম চালু করতে হবে মেজর মিনারেলসের ব্যাপারে এবং এর রেট বেশি। কাজেই তাদের সাথে ডাইরেক্ট করতে হবে। একেবারে ডাইরেক্ট ব্যবস্থা করে দিলাম, মিডলম্যান বাদ দিয়ে দিলাম। বালির ব্যাপারে আমার ঘরে মিটিং করেছিলাম। হুগলি জেলার বিভিন্ন জায়গায় মাটি একটু খুড়লেই বালি পাওয়া যায়। দামোদরের কাছাকাছি এলাকায় এটা বেশি পাওয়া যায়। এখন অধিকাংশ জায়গায় যদি নদী থেকে বালি নেওয়া হয় তাহলে নদীর নাব্যতা বজায় থাকে। এই বালি খাদের মালিকরা অত্যন্ত পাওয়ারফুল, তাদের সাথে কি রকম ভাবে যোগাযোগ আছে? বর্ধমানের দিকে গেলে দেখতে পাবেন জি. টি. রোডের ধারে, রেল লাইনের কাছে বড় বড় বালিখাদ খোঁড়া হয়েছে। এই সমস্ত জিনিসগুলি আমার জানা আছে। সেই জন্য সব সময় আমাকে বুঝে শুনে চলতে হচ্ছে, আমি শনৈঃ শনৈঃ ভাবে এগোচ্ছি।

The motion of Shri Binoy Krishna Chowdhury that the West Bengal Cess (Amendment) Bill, 1984 as settled in the Assembly be passed — was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 5-55 P. M. till 1 P. M. on Wednesday the 19th September, 1984 at the Assembly House, Calcutta

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 19th September, 1984 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 11 Ministers, 15 Ministers of State and 192 Members.

[ 1-00 — 1-10 P.M. ]

### Starred Questions
### (to which oral answers were given)

**জেলা পরিষদ কর্মচারিদের পেনশন স্কীম চালুকরণ**

*৪২। (অনুমোদিত প্রশ্ন নং *১৫।) **শ্রী বিশ্বনাথ চৌধুরী :** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জেলা পরিষদের কর্মচারিদের পেনশন স্কীম চালু করার কোনো পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে, উক্ত পেনশন স্কীম কত দিনের মধ্যে চালু করা হইবে আশা করা যায়?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :**

(ক) হ্যাঁ

(খ) যত শীঘ্র সম্ভব চালু করার ব্যবস্থা করা হইতেছে। বিষয়টির বিভিন্ন দিক সংশ্লিষ্ট দপ্তরগুলির পরীক্ষাধীন আছে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই জেলাপরিষদের কর্মচারিদের সঙ্গে সরকারি কার্যালয়ের কর্মচারিদের বেতনক্রম বা পেনশন ইত্যোদি বিষয়ে কোনো পার্থক্য আছে কি না?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** যে সেকেন্ড পে কমিশন হয়েছিল তাদের রেকমেনডেশন ছিল যে সরকারি কর্মচারিদের মতো সমস্ত সুযোগসুবিধা দিতে হবে। সেই অনুযায়ী আমরা একটা একটা করে করছি। এখানে যে প্রশ্নটা ছিল সেটা হচ্ছে পেনশন সংক্রান্ত। পঞ্চায়েত দপ্তরে ইতিমধ্যে পেনশন সম্পর্কে রুলস তৈরি করে ফাইন্যান্স ডিপার্টমেন্টে পাঠিয়ে দিয়েছে। এটা এখন বিবেচনা স্তরে আছে। সেখান থেকে অনুমোদিত হলে চালু করা হবে।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি অনুগ্রহ করে জানাবেন যে এই বিবেচনা কতদিনের মধ্যে শেষ হবে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** আপনি কথাটা শোনেন নি। আমি বলেছি এটা বিবেচনার স্তর থেকে উপরে আছে। প্রশ্নটা ছিল পেনশন সংক্রান্ত। সেই পেনশন সম্পর্কে আমাদের ডিপার্টমেন্ট সম্পূর্ণ ভাবে রেকমেনডেশন করে সেটা ফাইনান্স ডিপার্টমেন্টে পাঠিয়ে দিয়েছি। সেটা অনুমোদিত হলে অর্ডার ইস্যু করা হবে।

**শ্রী সুরেশ সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জেলা পরিষদের কথা বললেন। গ্রামপঞ্চায়েত, পঞ্চায়েত সমিতির ক্ষেত্রে এটা বিবেচনা করা হবে কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** প্রশ্নটা হচ্ছে, জেলাপরিষদের কর্মচারিদের পেনশন স্কীম করার কোনো পরিকল্পনা আছে কি না? জেলাপরিষদের জন্য হয়েছে। গ্রামপঞ্চায়েতে একজন সরকারি সেক্রেটারি আছে। আর জব অ্যাসিস্টান্ট—এটা আলাদা ব্যাপার।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই পেনশন স্কীমের আওতায় চৌকিদার, দফাদাররা পড়বে কিনা?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** চৌকিদার, দফাদার এগুলি অন্য জিনিস। পে-কমিশন বলেছেন যে এদের সম্পর্কে হোম ডিপার্টমেন্ট এবং পঞ্চায়েত ডিপার্টমেন্ট বিবেচনা করুন যে এদের কিভাবে অ্যাবজর্ব করা হবে। কতজন হোম ডিপার্টমেন্টের আনডারে ভিলেজ পুলিশ হিসাবে অ্যাবজর্ব হবে, আর কতজন ভিলেজ পঞ্চায়েতে খবরাখবর দেবার জন্য অ্যাজ পিয়ন হিসাবে অ্যাবজর্ব হবে, সেটা নিয়ে হোম ডিপার্টমেন্ট এবং পঞ্চায়েত ডিপার্টমেন্টে আলোচনা হচ্ছে। এদের সম্বন্ধে যে সুপারিশ ছিল সে অনুযায়ী '৭৮ সাল থেকে এদের ক্যাডার হিসাবে গ্রহণ করা হয়েছে, যেমন তহশিলদারদের ক্ষেত্রে করা হয়েছিল। তহশিলদারদের ব্যাপারটা স্থির করে ফেলেছি এবং সেটা চালু হয়ে গেছে। এখন এই প্রশ্নটি হচ্ছে জেলা পরিষদের কর্মচারিদের পেনশন স্কীম চালু করার ব্যাপারে। এ ব্যাপারেও একটা সুপারিশ ছিল এবং সে অনুযায়ী আমরা স্কীম তৈরি করে অর্থ বিভাগের বিবেচনার জন্য পাঠিয়েছি, সেখান থেকে এলেই আমরা অর্ডার ইস্যু করব। এই হলো ব্যাপার।

*৪৩ স্থগিত

**মিঃ স্পিকার ঃ** *৪৪ এবং *৬০ প্রশ্ন দুটি একসঙ্গে নেওয়া হবে।

**ভগবানপুর এবং নন্দীগ্রাম থানার জল নিষ্কাশন**

*৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, কেলেঘাই ও হলদী নদীর নাব্যতা অনেক কমে যাওয়ায়, ঐ দুই নদীর দক্ষিণ দিকের ভগবানপুর ও নন্দীগ্রাম থানার বহু গ্রামের জল-নিষ্কাশন রসুলপুর নদী দিয়ে করার কোনো পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

হ্যাঁ, আছে।

**ভগবানপুর এবং নন্দীগ্রাম থানার জল নিষ্কাশন**

*৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭।) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রপূর্বক জানাবেন কি, মেদিনীপুর জেলার "ভগবানপুর-নন্দীগ্রাম" মাস্টার প্ল্যানটি বর্তমানে কি অবস্থায় রয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

ভগবানপুর নন্দী গ্রাম মাস্টার প্ল্যানটি বর্তমানে ভারত সরকারের গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ কমিশনের বিবেচনাধীন আছে।

**শ্রী প্রশান্তকুমার প্রধান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, ভগবানপুর এবং নন্দীগ্রাম মাস্টার প্ল্যানের জন্য ১১ কোটি টাকার একটা পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল, বর্তমানে ঐ স্কীম সম্বন্ধে জি. এফ. সি. সি. কি কিছু বলছে? তারা ওটিকে কি রিভাইস করতে বলছে, বা তাদের কাছ থেকে কি ওটি ফেরত এসেছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ভগবানপুর-নন্দীগ্রাম ড্রেনেজ স্কীমের জন্য প্রথমে ৪ কোটি ৪৪ লক্ষ টাকার এস্টিমেট করা হয়ে ছিল এবং ১৯৭৬ সালে সেটা গঙ্গা ফ্লাড কন্ট্রোল কমিশনের কাছে পাঠান হয়েছিল। তারপরে জি. এফ. সি. সি. তার উপর কতগুলি মন্তব্য করেছিল এবং পরামর্শ দিয়েছিল। সেই সমস্ত মন্তব্য এবং পরামর্শ অনুযায়ী স্কীমটিকে মডিফাই করা হয়েছিল এবং তাতে এস্টিমেটেড কস্ট দাঁড়িয়েছিল ৫ কোটি ১৮ লক্ষ টাকা। এর পরে আমরা আবার সেটাকে জি. এফ. সি. সি'র কাছে পাঠিয়ে দিই এবং দি স্কীম ওয়াজ এগেন মডিফায়েড। জি. এস. সি. সি'র কথা অনুসারে আবার মডিফাই করা হয়েছিল এবং ২ কোটি ৩৫ লক্ষ টাকার স্কীম করা হয়েছিল এবং সেই মডিফায়েড স্কীম আমরা ১৯৮৪ সালে আবার জি. এফ. সি. সি'র কাছে পাঠিয়ে দিয়েছি। এখন তাদের বিচার বিবেচনার উপর স্কীমটা নির্ভর করছে। তারা স্কীমটা অ্যাপ্রুভ করার পরে প্ল্যানিং কমিশনের কাছে যাবে এবং তারপরে সব ঠিক হবে।

**শ্রী প্রশান্তকুমার প্রধান ঃ** হুগলি এবং কেলেঘাই নদীর নাব্যতা কমে যাওয়ার জন্য নদী দু'টির জল পরিবহনের ক্ষমতো যথেষ্ট কমে গেছে, অনেক জায়গায় নেই বললেই চলে, এই অবস্থায় মন্ত্রী মহাশয় যা বললেন তাতে আমরা দেখছি যে জি. এফ. সি. সি. বারবার ঐ স্কীমটি ফেরত পাঠাচ্ছে। অবিলম্বে ভগবানপুর-নন্দীগ্রাম ড্রেনেজ স্কীমটি চালু করে নদীর নাব্যতা যদি বাড়ানো না যায় তাহলে ভগবানপুর, নন্দীগ্রাম, পিংলা ইত্যোদি মেদিনীপুর জেলার বিস্তীর্ণ অঞ্চল ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং আরো হবে। এই অবস্থায় কেলেঘাই ও হুগলি নদীর নাব্যতা বৃদ্ধির জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের বিশেষ কোনো চিন্তা ভাবনা এবং পরিকল্পনা আছে কি?

[1-10—1-20 P M.]

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** শুধু নদীর নাব্যতাই নয়, জল-নিষ্কাশন ব্যবস্থা যাতে নদীগুলিতে ঠিকঠিকভাবে হয় তারজন্য একাধিক পরিকল্পনা আছে। আমি তারই একটি পরিকল্পনা কথা উল্লেখ করলাম।

**শ্রী ভূপাল পান্ডা ঃ** যতক্ষণ পর্যন্ত বড় পরিকল্পনা না হচ্ছে, একজিসটিং যে ড্রেনেজ ক্যানেলগুলি আছে যেমন, হিজলী টাইডাল ক্যানেল এও খানিকটা জল নামাতে পারে। আবার যদি পালাবনী খাল সংস্কার করা হয় এবং সেই সঙ্গে সঙ্গে নন্দী গ্রামের দক্ষিণ থেকে বীরবন্দ বাজারের মুখে রসুলপুর যে খাল পড়েছে সেই খাল যদি সংস্কার করা হয় তাহলে অনেক

বেশি জল নেমে যেতে পারে। এইসব ছোট স্কীম করার ব্যাপার আপাতত কোনো পরিকল্পনা আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** কিছু কিছু ছোট-খাট স্কীম তাৎক্ষণিক তাগিতে করছিনা যে তা নয়, তবে মাননীয় সদস্যের বিস্তৃত সাজেশন যদি কিছু থাকে তাহলে তা আমাকে দিতে পারেন।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** হলদী নদীর মোহনায় হলদিয়া বন্দর এবং হলদিয়া শিল্প এলাকা গড়ে উঠেছে। কিন্তু হলদী নদীতে যেভাবে প্রতিনিয়ত পলিমাটি জমা হচ্ছে, সেই পলিমাটি অপসারণের কাজ যদি না করা হয় তাহলে হলদিয়া বন্দর এবং হলদিয়া শিল্প এলাকা ধ্বংস হয়ে যেতে পারে। সুতরাং এরজন্য কোনো মাস্টার প্ল্যান করা হয়েছে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** হলদী নদীতে রি-অক্সকাভেসন অর্থাৎ পলিমাটি তোলার ব্যাপারটা বিচার-বিবেচনার মধ্যে আছে। কিন্তু এখন রাজ্য সরকারের পক্ষ থেকে খালগুলি হাতে নেওয়া সম্ভবপর নয়।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি, ভগবানপুর এবং নন্দীগ্রাম মাস্টার প্ল্যান বহুদিন হয়নি। সেইজন্য বর্তমান বছরে নন্দীগ্রামের ৩ নম্বর ব্লক এবং ২ নম্বর ব্লক-এর প্রায় ৬০/৬২টি গ্রাম পুরোপুরি জলের তলায় আছে। চাষবাস মোটেই হচ্ছে না। দুনিয়া মোকরাজপুর এবং নারানদাঁড়ি সংস্কার করার কোনো পরিকল্পনা করছেন কিনা এবং হলদীতে যে জল যাচ্ছে না তারজন্য কলবেড়িয়া খাল সংস্কার করে রসুলপুর নদীতে জল নিয়ে যাওয়ার জন্য কোনো পরিকল্পনা করেছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** নন্দীগ্রামে অতি বর্ষণের জন্য কয়েকটি ব্লকের অনেক গ্রাম জলমগ্ন অবস্থায় আছে এটা আমরা জানি, যদিও প্রশ্নটা এই প্রশ্নের সঙ্গে যুক্ত করা ঠিক নয়। জল কিভাবে যাবে না যাবে তারজন্য আমি বলেছি কয়েকটি পরিকল্পনা আছে যেমন, ময়না বেসিন ড্রেনেজ স্কীম এগুলি আমরা হাতে নেওয়ার জন্য চেষ্টা করছি।

**মিঃ স্পিকার ঃ** *৪৫ এবং *৫৫ প্রশ্নদুটি একসঙ্গে নেওয়া হবে।

## হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্প

***৪৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ও শ্রী প্রশান্তকুমার প্রধান ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্পে কেন্দ্রীয় সরকার অংশ গ্রহণ করতে সম্মত হয়েছে কিনা ;

(খ) কোনো বিদেশে বসবাসকারী ভারতীয় শিল্প প্রতিষ্ঠান এবং দেশিয় বেসরকারি শিল্প প্রতিষ্ঠান উক্ত প্রকল্পে অংশ গ্রহণ করতে সম্মতি প্রকাশ করেছে কিনা ;

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, ইচ্ছুক শিল্প প্রতিষ্ঠানগুলির নাম কি ; এবং

(ঘ) উক্ত প্রকল্প নির্মাণ কার্য কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী নির্মলকুমার বোস ঃ**

(ক) না,

(খ) না ;

(গ) প্রশ্ন উঠে না,

(ঘ) এখই নির্দিষ্টভাবে কোনো তারিখ বলা সম্ভব নয়, তবে যথাশীঘ্র যাতে কাজ শুরু করা যায় তার জন্য চেষ্টা করা হচ্ছে।

## Union Government's Share Capital in Haldia Petro-Chemical Complex

***55.** (Admitted Question No. *278.) **Shri Kamal Sarkar :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to State—

(a) if it is a fact that the Union Government has recently informed the State Government that the Union Government will not contribute 40 per cent of the issued share capital of the proposed Petro-Chemical Complex at Haldia ,

(b) if so, the reasons thereof ; and

(c) what is the programme of the State Government in respect of the Haldia Petro-Chemical Complex at present?

**Shri Nirmal Kumar Bose :**

(a) Yes,

(b) The Government of India have stated that the reason is resources constraint.

(c) Discussion is being held with Private Companies for participation in the project. If necessary, Indian Financial Institutions and International Financial Institutions will be requested to participate in this respect.

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—হলদিয়া পেট্রো-কেমিক্যালস নাম পরিবর্তন করে যৌথ সংস্থা হিসাবে হিন্দুস্থান পেট্রো-কেমিক্যালস হিসাবে কোনো নাম করণ করা হয়েছে কি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** না।

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় জানেন যে আস্তে আস্তে পশ্চিমবঙ্গ থেকে সমস্ত শিল্প উঠে যাচ্ছে এবং শিল্প যখন উঠে যাচ্ছে তখন এইরকম অবস্থার মধ্যে দিয়ে এই যে বিষয়টি আমি উত্থাপন করলাম সেই অবস্থায় যেভাবে উনি জবাব দিলেন তাতে করে বোঝা যাচ্ছে হলদিয়ায় যেখানে পশ্চিমবঙ্গ সরকার অনেক চেষ্টা করেছিলেন—কানাই বাবু

থাকার সময়ে—এবং এখনও যাতে হতে পারে সেটা সম্পর্কে কতখানি অগ্রসর হওয়া গেল আমি মন্ত্রী মহাশয়ের কথায় সঠিকভাবে কিছু বুঝতে পারলাম না। অথচ সম্প্রতি আমরা গুজরাট গিয়েছিলাম, সেখানে পাকিস্তানের বর্ডার হওয়া সত্ত্বেও সেখানে ইলেকট্রনিক এবং পেট্রো-কেমিক্যালসের কারখানার কোনো অভাব নেই। কিন্তু এই অবস্থায় এখানে পেট্রো-কেমিক্যালসের কারখানা আরও বাড়াবার ক্ষেত্রে কি প্রস্তুতি নিয়েছেন সেটা একটু জানতে চায়ছি।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় সদস্য যেভাবে প্রশ্ন করেছিলেন উত্তরটা আমাকে সেভাবে দিতে হয়েছে। আমি ব্যাপারটা একটু বলি। হলদিয়ায় একটা পেট্রো-কেমিক্যালসের কারখানা করার ১৯৭৬ সাল থেকে চেষ্টা করা হচ্ছে। পরবর্তী স্তরে কেন্দ্রীয় সরকার সমস্ত হয়েছিলেন যে এই প্রকল্পে তাঁরা অংশ নেবেন, অর্থাৎ তাঁরা শেয়ার কিনবেন। এইটাই স্থির হয়, তাঁরা শতকরা ৪০ ভাগ শেয়ার নেবেন, ৪০ ভাগ শেয়ার রাজ্য সরকার নেবেন এবং বাকি ২০ ভাগ বাইরে থেকে গ্রহণ করা হবে। তাঁরা বহুবার প্রতিশ্রুতি দিয়েছিলেন, ডঃ কানাইলাল ভট্টাচার্য মহাশয়কে মুখ্যমন্ত্রী মহাশয়কে, অর্থমন্ত্রী মহাশয়কে, এবং আমাকে বলেছেন। হঠাৎ অল্প দিনের মধ্যে একটা চিঠি দিয়েছেন যে তাঁরা অংশ গ্রহণ করতে পারবেন না। কারণ বললেন যে টাকার অভাব। অথচ অতি সম্প্রতি তাঁরা বারশো কোটি টাকা মহারাষ্ট্রে একটা পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স করার জন্য দিয়েছেন। সুতরাং আমরা এই স্থির করেছি যে কেন্দ্রীয় সরকার যদি প্রকল্পে অংশ গ্রহণ না করেন—এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার—আমরা নিজেরাই এটা করব। ১৯৮০ সালে কেন্দ্রীয় সরকার যে পরিমাণ লেটার অফ ইনটেনট পেয়েছেন আমরা সেটা নিয়ে অগ্রসর হতে চাই। ৬৪৫ কোটি টাকার এই প্রকল্প, এর জন্য আমরা ইতিমধ্যে প্রাইভেট কোম্পানীর সঙ্গে কথাবার্তা আরম্ভ করেছি, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বিদেশে গিয়েছিলেন সেখানেও এই নিয়ে কথা হয়েছে, আমি আশা করি জয়েন্ট সেক্টারে আমরা এই কাজ করতে পারব।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যা জানালেন তাতে আমরা জানতে পারলাম যে ফাইনানসিয়াল কনসট্রেনের জন্য এটা করা যাবে না। কেন্দ্রীয় সরকার বলেছেন, অথচ ১২শো কোটি টাকা মহারাষ্ট্রে মঞ্জুর করেছেন। আমরা আপনার কাছে জানতে চাইছি এই যে হলদিয়া পেট্রো-কেমিক্যালস কমপ্লেক্স হতে দেওয়া হচ্ছে না, এর কারণটা অর্থনৈতিক না রাজনৈতিক?

[1-20—1-30 P. M.]

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাঁরা যে চিঠি দিয়েছেন সেটা একটু পড়ে শোনাই। চিঠিটা ৬ই জুলাই, ১৯৮৪ তারিখে গভর্নমেন্ট অফ ইন্ডিয়া, ডিপার্টমেন্ট অফ পেট্রোলিয়াম থেকে এ. এস. গিল লিখেছেন। তাতে বলছেন, ওয়ান ফ্যাকটর সো ফার অ্যাজ উই আর্ কনসার্নড় হ্যাজ বিন্ রিসোর্স কন্‌স্ট্রেন্ট। আমাদের এই প্রকল্পটির জন্য মোট অর্থ বরাদ্দ তখনকার হিসাবে ছিল ৮৩৩ কোটি টাকা। আর মহারাষ্ট্রের প্রকল্পটি ছিল ১২২০ কোটি টাকার। এর পূর্বে আমি এই ১২০০ কোটির জায়গায় ১২ হাজার কোটি বলায় আমি দুঃখিত। আমাদের এই ৮৩৩ কোটি টাকার মধ্যে শেয়ার Debt ইকুইটির পার্সেন্টেজ, হচ্ছে

২.১ এবং তাতে শতকরা ৪০ ভাগ ওঁদের শেয়ার দরকার হত। কিন্তু এটা তারা দিতে পারলেন না রিসোর্স কন্‌স্ট্রেন্টের কারণে। কিন্তু মহারাষ্ট্র যে প্রকল্পটি গ্রহণ করেছিল, তার পুরো টাকাটাই কেন্দ্রীয় সরকার দিতে পারলেন! আমাদের জন্য ৮০ কোটি টাকা পাওয়া যায়না কিন্তু মহারাষ্ট্রের জন্য ১২০০ কোটি টাকা দেওয়া যায়। কাজেই এটা সম্পূর্ণভাবে রাজনৈতিক উদ্দেশ্যে পশ্চিমবাংলাকে বঞ্চিত করবার জন্যই করা হচ্ছে।

**শ্রী সরল দেব :** মাননীয় শিল্পমন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি : টাইম বাউন্ড প্রোগ্রামে কোনো ইন্ডাস্ট্রি স্টার্ট করতে গেলে ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স লাগে। জয়েন্ট সেক্টর হলেও ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স দরকার হয়। আমি জানতে চাইছি এ-ক্ষেত্রে আপনি ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স পেয়েছেন কিনা? আমার দুই নম্বর প্রশ্ন, হচ্ছে, এই পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্সের জন্য যে সব চাষীদের জমি অধিগ্রহণ করেছেন সেই সব চাষী পরিবার থেকে চাকরি দেবার কোনো প্রকল্প আপনার আছে কিনা? এই দুটো প্রশ্নর উত্তর আমি জানতে চাইছি।

**শ্রী নির্মলকুমার বসু :** প্রথম প্রশ্নের উত্তর হচ্ছে, এই টাইম-বাউন্ড প্রোগ্রামের লেটার অফ ইনটেন্ট আছে। ১৯৮০ সালে ডিটেলড্ প্রোজেক্ট রিপোর্ট যা তৈরি হয়, তার ভিত্তিতে লেটার অফ ইনটেন্ট পাই এবং তারপর ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্সের জন্য দরখাস্ত করি। আমরা স্থির করেছি যে এটাকে পুরোপুরি কোম্পানী হিসাবে গঠন করব। তারজন্য আর্থিক মূলধনের ব্যবস্থাও আমরা করছি। এইসব সিদ্ধান্ত নেওয়া হয়েছে। আমাদের পুরো পরিকল্পনাটি ছিল ১৩৩ কোটি টাকার। তা না রেখে ৬৪০ কোটি টাকা বর্তমানে ধরেছি। কিছু লোক নিয়োগও করা হয়েছে এবং কোম্পানী যখন পুরোপুরি কাজ শুরু করবে তখন আরো লোক নিয়োগ করা হবে।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্প ও বাণিজ্য মন্ত্রী মহাশয় একটু আগে উত্তর দিলেন যে রাজনৈতিক কারণে কেন্দ্রীয় সরকার এই অনুমোদন দেয়নি। এর পরিপ্রেক্ষিতে আমি প্রশ্ন করতে চাই, এই কেন্দ্রীয় সরকারই কি ডানকুনিতে লো টেম্পারেচার কার্বনাইজেশন প্ল্যান্টটি ইমপ্লিমেন্ট করেছেন এই রাজ্যের হিতার্থে? তাই যদি হয় তাহলে তার মূলধনী বিনিয়োগ, ক্যাপিটাল আউটলে এবং দি বেনিফিটস্ অ্যাক্রুড আউট অফ দিস্ প্ল্যান্ট আপনাদের বক্তব্যের পরিপন্থী নয় কি?

**শ্রী নির্মলকুমার বসু :** প্রশ্নটা হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স সম্পর্কে। ডানকুনির প্রসঙ্গ এখানে আসেনা।

*৪৬—স্থগিত

**কলিকাতার রাস্তার দুই ধারে গাছ লাগানোর পরিকল্পনা**

***৪৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২২২।) **শ্রী বিভূতিভূষণ দে :** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলিকাতার রাস্তার দুই ধারে গাছ লাগানার কোনো পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, ঐ বিষয়ে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী পরিমল মিত্র ঃ**

(ক) হ্যাঁ

(খ) বিভিন্ন সরকারি এবং বেসরকারি প্রতিষ্ঠানকে রাস্তার ধারে গাছ লাগাবার জন্য বনবিভাগ থেকে বিনামূল্যে চারা বিতরণ করা হয়েছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি দেখেছি আপনি কিছু গাছের চারা বিতরণ করেছেন যেগুলি এই আবহাওয়ায় মোটেই উপযোগী নয়। সেই জন্য আপনাকে বলতে চাই এই আবহাওয়ার কিছু চারা বিতরণ করবেন কি?

**শ্রী পরিমল মিত্র ঃ** মাননীয় সদস্য জয়নাল আবেদিন সাহেব গত কাল এই ধরনের চারা দেবার জন্য বলেছিলেন। আমি এটা দেব, যদি থাকে নিশ্চয়ই দেব।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, রাস্তার দু-ধারে গাছ গুলি লাগাবার পর রক্ষণা-বেক্ষণের কোনো ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা? যদি নেওয়া হয়ে থাকে তাহলে সেটা কি ধরনের?

**শ্রী পরিমল মিত্র ঃ** কলিকাতার রাস্তার দু-ধারে যে গাছগুলি লাগানো হচ্ছে সেই রক্ষণা-বেক্ষণের দায়িত্ব সি. এম. ডি. এ. এবং কলিকাতা করপোরেশনের।

**শ্রী তারাপদ সাধুখাঁ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি গত তিন বছর ধরে যে চারা গাছ পোঁতা হয়েছে তার মধ্যে কত চারা বেঁচে আছে? এর জন্য কোনো তদন্ত করেছেন কি?

**শ্রী পরিমল মিত্র ঃ** আপনি যে প্রশ্ন করেছেন সেটা জানতে হলে আগে থেকে নোটিশ দেবেন তারপর দেখব। আমার ঘোরার দরকার নেই, এটা আপনারাই ঘুরে দেখে নেবেন।

**শ্রী তারাপদ সাধুখাঁ ঃ** আমরা তো দেখেছি অধিকাংশ চারা মরে গেছে।

(নো রিপ্লাই)

**শ্রী নীরদ রায়চৌধুরী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানবেন কি, গত ১৯৭০ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত সারা পশ্চিমবাংলায় কিছু আগাছা জন্মেছিল সেই আগাছাগুলি পরিষ্কার করার কোনো ব্যবস্থা করেছেন?

**শ্রী পরিমল মিত্র ঃ** এই প্রশ্নের মধ্যে আগাছার প্রশ্ন তো কিছু নেই যে পরিষ্কার করব।

**জেলা ও মহকুমা তথ্য ও সংস্কৃতি আধিকারিকের পদ**

***৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৪।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জেলা ও মহকুমা তথ্য ও সংস্কৃতি আধিকারিক পদে নিয়োগের ক্ষেত্রে পেশাগত ন্যূনতম যোগ্যতা (মিনিমাম প্রফেশনাল কোয়ালিফিকেশন) কি কি ; এবং

(খ) উক্ত ন্যূনতম যোগ্যতা অনুযায়ী জেলা ও মহকুমা পর্যায়ে কতজন তথ্য ও সংস্কৃতি আধিকারিক বর্তমানে নিয়োজিত আছেন?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ**

(ক) জেলা ও মহকুমা তথ্য আধিকারিক পদে প্রার্থীদের শিক্ষাগত যোগ্যতা স্বীকৃত বিশ্ববিদ্যালয়ের স্নাতক হতে হবে। এছাড়া পশ্চিমবঙ্গের গ্রাম্য জীবন সম্বন্ধে তাঁদের সম্যক জ্ঞান থাকা চাই। উভয় ক্ষেত্রে বাংলায় বক্তৃতা দেবার ক্ষমতা এবং জেলা তথ্য আধিকারিকদের ক্ষেত্রে জনসংযোগের অভিজ্ঞতাও থাকা আবশ্যক। উভয় পদের জন্য পেশাগত যোগ্যতা হিসাবে সাংবাদিকতায় ডিপ্লোমা থাকা বাঞ্ছনীয়। পার্ব্বত্য জেলা দার্জিলিংয়ের জন্য প্রার্থীদের অবশ্যই পার্ব্বত্য এলাকায় অধিবাসী হতে হবে। দার্জিলিংয়ের গ্রাম্য জীবন সম্বন্ধে সম্যক জ্ঞান থাকা চাই। নেপালী ভাষায় ও যে কোনো একটি গোর্খালী ভাষায় জনসভায় বক্তৃতা দেওয়ার যোগ্যতা থাকা চাই।

(খ) জেলা তথ্য আধিকারিকদের ১৯টি পদের (একই শ্রেণীভুক্ত ২টি শ্রম তথ্য আধিকারিক ও ১টি কাকদ্বীপের বিশেষ জেলা তথ্য আধিকারিক) মধ্যে বর্ত্তমানে ১৮টি পদ উক্ত ন্যূনতম যোগ্যতার ভিত্তিতে পূরণ করা হয়েছে। বাকি একটি পদ খালি আছে। মহকুমা তথ্য আধিকারিকদের ৫৬টি পদের মধ্যে এখন পর্যন্ত ৪৭টি পদ এভাবে পূরণ করা হয়েছে। বাকি ৯টি পদ খালি আছে।

### ময়না ব্লকে বন্যা নিয়ন্ত্রণে মাস্টার প্ল্যান

*৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৮।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার ময়না ব্লক এলাকাটি বারংবার বন্যা কবলিত হচ্ছে এবং স্থানীয় জনসাধারণের জীবনে বিপর্যয় নেমে আসছে ;

(খ) সত্য হলে, উক্ত ময়না ব্লক স্থায়ী ভাবে বন্যা নিয়ন্ত্রণের জন্য রাজ্য সরকার সামগ্রিক কোনো পরিকল্পনা বা মাস্টার প্ল্যান গ্রহণ করার সিদ্ধান্ত নিয়েছেন কি না ,

(গ) সিদ্ধান্ত নিয়ে থাকলে,

(১) পরিকল্পনাটি কি ; এবং

(২) উক্ত পরিকল্পনাটি কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) মেদিনীপুর জেলার ময়না ব্লক এলাকার মধ্যে "ময়না বেসিন" এর নিচু এলাকাটি প্রাকৃতিক বিপর্যয়ের (অতিরিক্ত বর্ষণ ও কংসাবতী, বক্সিখাল, কেলেঘাই, চণ্ডিয়া ইত্যোদি নদীর জলোচ্ছ্বাসের) জন্য বন্যা কবলিত হয়।

(খ) হ্যাঁ।

(গ) (১) ময়না বেসিন এলাকা মেদিনীপুর জেলার ময়না ব্লকে অবস্থিত 337 Sq. mile area তে বিস্তৃত। এই বেসিনের মধ্যে 20 Sq. mile জমি খুবই নিচু। ময়না বেসিনের চতুর্দ্দিকে নদী বেষ্টিত হওয়ায় বর্ষার পরেও অতিরিক্ত জল নিষ্কাশন সহজে সম্ভব হয় না।

ময়না বেসিন ড্রেনেজ পরিকল্পনাতে (estimated cost : 129 lakhs) নিম্নলিখিত কাজগুলি করা হবে (a) বর্ষার সময়ে (+) 8.00 ft. level পর্যন্ত জমির জল নিষ্কাশন ; (b) বর্ষার পরে (+) 8.00 ft.RL হইতে (+) 500 ft. RL পর্যন্ত জমির জল নিষ্কাশন ; (c) এই পরিকল্পনা কার্যকর করার পরও আনুমানিক ২৫০০ একর খুব নিচু জমিতে জল থাকিবে যাহা পরে বোরো চাষের জন্য ব্যবহার করা যাবে।

(২) এই পরিকল্পনাটি বর্তমানে পশ্চিমবঙ্গ সরকারের administrative approval এর জন্য বিবেচনাধীন আছে। অর্থ বরাদ্দ হইলে কাজ আরম্ভ করা যাবে।

[1-30—1-40 P. M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** ময়না বেষ্টিত নদীগুলোকে গভীরতা বৃদ্ধি, জল নিষ্কাশন ক্ষমতা এবং নদীগুলোর উপরে বাঁধকে আরও মজবুত করা এই ত্রিমুখী পরিকল্পনার ভিত্তিতে স্বাভাবিক জল ধারণ ক্ষমতা ফিরিয়ে আনার জন্য স্থায়ী ভাবে কোনো সামগ্রিক পরিকল্পনা আপনার আছে কি? এই ধরনের সামগ্রিক পরিকল্পনা in the real sense যাকে আমরা মাস্টার প্ল্যান বলে থাকি, তা আংশিকভাবে না করে সামগ্রিকভাবে রূপায়িত করার পথে অন্তরায় কোথায়? আপনি শুধু পোস্ট মনসুন স্কীম সম্বন্ধে বলেছেন, তাই এই প্রশ্ন।

**শ্রী ননী ভট্টাচার্য :** এ পর্যন্ত যা করা হয়েছে, তা বিশেষজ্ঞ কমিটিই করেছেন। বিশেষজ্ঞ কমিটি যেভাবে বলেছেন, সেই ভিত্তিতেই ময়না বেসিন ড্রেনেজ স্কীম করা হয়েছে। বিষয়টি বহু বিশেষজ্ঞ কমিটির হাত ঘুরে তারপরে আমাদের হাতে এসেছে। তাঁদের ক্লিয়ারেন্স পাওয়ার পর আমরা বিচার বিবেচনা করে দেখছি যে কত তাড়াতাড়ি এটা কার্যকর করা যায়।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** যাইহোক, আপনি যেটা বলেছেন সেটা হচ্ছে ম্যাটার অফ অপিনিওন। সামগ্রিক পরিকল্পনার মধ্যে আংশিক পরিকল্পনার কথা আপনি বলেছেন। এর সঙ্গে আরও বলেছেন যে এটি অ্যাডমিনিস্ট্রিটিভ অ্যাপ্রোভালের পর্যায়ে আছে, আমার প্রশ্ন হচ্ছে যে, বিবেচনাধীন পর্যায় থেকে কার্যকর করার স্তরে পৌঁছুতে বাস্তবিক পক্ষে কত সময় লাগবে? এই ব্যাপারে আপনার ডিপার্টমেন্ট থেকে কোনো রিমাইন্ডার দেওয়ার ব্যাপারে কতখানি তৎপরতা দেখিয়েছেন—সে সম্পর্কে আমাদের আশান্বিত করতে পারেন কি কত দিনের মধ্যে কার্যকর করা হবে?

**শ্রী ননী ভট্টাচার্য :** বিষয়টি আন্ত বিভাগের কথা, এখানে বলা উচিত নয়। মোট কথা আমাদের দিক থেকে উদ্দোগ নেওয়া হচ্ছে যাতে এই স্কীমটিকে কার্যকর করার ব্যবস্থা তাড়াতাড়ি করা যায়।

**শ্রী পুলিন বেরা ঃ** ময়না, ঘাটাল ইত্যাদি জায়গাগুলিতে ব্যারাজ থেকে অতিরিক্ত জল ছাড়ার ফলে বন্যা দেখা দিচ্ছে। একে রুদ্ধ করার কোনো পরিকল্পনা আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** কংসাবতী থেকে মাঝে মাঝে জল ছাড়া হয়, কারণ ব্যারাজগুলির অবস্থা খুব ভাল নয়। তবে খুব সংযত থেকে, পরিমাণ মতো জল ছাড়া হয়ে থাকে। এটা করা হয়ে থাকে কেবলমাত্র ভবিষ্যতে বড় ধরনের বিপদ থেকে বাঁচার জন্য, অন্য কোনো কারণে নয়। এবং তার জন্য নিশ্চয় অতি বর্ষণের ফলে যে জলবন্দী অবস্থা ময়নায় হয় তার ফলে সেখানে আরো জলপ্লাবন দেখা যায় এবং সেখানকার নদীগুলি ফুলে উঠে বাঁধ ভাঙ্গে। এটা কংসাবতীর জল ছাড়ার জন্য ভেঙ্গেছে এটা বললে ভুল করা হবে।

## Closed coal mines

***51.** (Admitted question No. *169.) **Shri Gopal Krishna Bhattacharyya :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to State—

(a) what is the number of closed coal mines in this State ; and

(b) whether the State Government is contemplating to operate these coal mines in view of the recent judgment of the Supreme Court allowing the Government of Bihar to operate two closed coal mines the Khas Jageswar Colliery and Jageswar Colliery in that State?

**Shri Nirmal Kumar Bose :**

(a) It has been reported by the Chief Mining Officer that according to information available to him 170 Coal Mining Units are lying closed in different districts of West Bengal.

(b) No.

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** এই সমস্ত বন্ধ কয়লাখনি থেকে প্রতিদিন হাজার হাজার টন কয়লা পাচার করা হচ্ছে—এটা সত্যি হলে এর প্রতিকারের কি ব্যবস্থা করা হচ্ছে?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** এটা কেবল অভিযোগ নয়, ঘটনাটা সত্যি। পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় যেখানে কয়লাখনি ছিল এবং এখনও আছে সেই সব জায়গায় বে-আইনি আছে। কোল ইন্ডিয়ার পক্ষে ই. সি. এল. অন্য প্রতিষ্ঠান চালাচ্ছে না। এই রকম অ্যাবানডানড পিটস থেকে হাজার হাজার কেন লক্ষ লক্ষ টাকার কয়লা বে-আইনিভাবে চলে যাচ্ছে। প্রতিদিন দেড় হাজার মেট্রিক টন কয়লা এইভাবে তোলা হচ্ছে যার থেকে রাজ্যসরকার কয়লার রয়ালটি বাবদ ৫০ হাজার টাকা লোকসানের সম্মুখীন হচ্ছেন। এটাকে বন্ধ করা দরকার। সেই কারণে আমাদের সুনির্দিষ্ট প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে যে ১৯৭৩ সালে কয়লাখনিগুলি জাতীয়করণ করবার পর পশ্চিমবাংলার সমস্ত কয়লাখনি কেন্দ্রীয় সরকারের

হাতে চলে যায় বলে কিছু কয়লাখনি লাভজনক নয় বলে মনে করে ফেলে রাখা হয়েছিল সেগুলো সম্বন্ধে কি হবে? কারণ এই ফেলে রাখা কয়লাখনি থেকে দিনের বেলাতেই অসংখ লোকেরা কয়লা নিয়ে যাবার ফলে ক্ষতি হচ্ছে, কয়লাখনি ধ্বংস হচ্ছে, মানুষের পক্ষে বিপদজনক হচ্ছে, গাছ নষ্ট হচ্ছে, কেন্দ্রীয় সরকারও টাকা পাচ্ছেন না এবং আমরাও আমাদের রয়ালটি পাচ্ছি না। সেই কারণে কেন্দ্রীয় জ্বালানী মন্ত্রীর কাছে এই প্রস্তাব দিয়েছি যে হয় কোল ইন্ডিয়া এইগুলি চালান—কয়লাখনি জাতীয়করণের আগে মালিকরা এইগুলি আগে চালাতেন—না হয় রাজ্য সরকারের হাতে দিন আমরা আমাদের যে ওয়েস্ট বেঙ্গল মাইনস ডেভেলপমেন্ট করপোরেশন আছে তাদের দ্বারা চালাতে প্রস্তুত আছি। বিহার, উড়িষ্যায় যেরকম করা হয়েছে সেইরকম ভাবে আমাদের দিন। প্রাইভেট লোকের হাতে দিলে তারা লস দেবে, কিন্তু আমরা আমাদের প্রতিষ্ঠানের দ্বারা চালাব। ২০শে এপ্রিল তারিখে কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে আলোচনা করেছি, চিঠি দিয়েছি তাগাদা দিয়েছি কিন্তু এখনও পর্যন্ত কোনো উত্তর পাইনি। আশা করছি কেন্দ্রীয় সরকার অনুমোদন দিলে বে-আইনি কাজগুলিবন্ধ হবে।

[1-40—1-50 P. M.]

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** সুপ্রীম কোর্ট বিহার স্টেট গভর্নমেন্টকে যখন সেই কোল পিটগুলি চালাতে দিয়েছেন তখন পশ্চিমবঙ্গে যে খনিগুলি আছে সেগুলি চালাবার জন্য সুপ্রীম কোর্টের রায়ের ভিত্তিতে পশ্চিমবঙ্গ সরকার চালাতে পারেন, এজন্য অতিরিক্তভাবে কেন্দ্রীয় সরকারের অনুমতির প্রয়োজন আছে কিনা আমি সরকারের কাছে জানতে চাই? সুপ্রীম কোর্টের রায়ের ভিত্তিতে তাঁরা কয়লা খনিগুলি চালাবার বন্দোবস্ত করতে পারেন।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** সুপ্রীম কোর্টের রায় নিয়ে এবং বিহার সরকারের খবরা খবর নিয়ে তার ভিত্তিতে চালানো যায় কিনা সেটা বর্তমানে আমাদের বিবেচনাধীন আছে। কিন্তু আমি মনে করি ব্যাপারটা কেন্দ্রীয় সরকারের এক্তিয়ারের মধ্যে পড়ে এবং তাঁরা যদি না চালাতে চান তাহলে আমাদের হাতে দিয়ে দিলে আমরা চালাতে পারব এই বিষয়ে কথাবার্তা বলেছি।

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন আসানসোল এলাকায় যে সমস্ত কোলিয়ারী ই. সি. এল. নেয়নি, যেগুলি মাইনিং অপারেশন হয়নি, যেগুলি ব্যক্তিগত মালিকানায় এখনও আছে সেগুলি তারা সুপ্রীম কোর্ট থেকে অর্ডার নিয়ে খুলবার আদেশ পেয়েছেন এবং জেলা শাসকের কাছেও সেই আদেশ পেয়েছেন, কিন্তু জনমতের আপত্তি থাকার জন্য চালাতে দিচ্ছে না। এই বিষয়ে আপনি কি ব্যবস্থা নিতে যাচ্ছেন?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** আমার বক্তব্য এই ব্যাপারে পরিষ্কার। কয়লা খনি জাতীয় করণের ব্যাপারটা সমর্থন করি। আমি মনে করি কয়লা খনির মতো গুরুত্বপূর্ণ ব্যাপারটা ব্যক্তিগত মালিকানার হাতে থাকা উচিত নয়, কেন্দ্রীয় সরকার এটা চালান এটা আমরা চাই। কিন্তু কেন্দ্রীয় সরকার যদি চালাতে না পারেন তাহলে আমাদের সরকারি কর্পোরেশন এটা চালাতে প্রস্তুত আছেন। গোপালবাবু, দেবরঞ্জন বাবু বলেছেন সুপ্রীম কোর্টের আদেশে কিছু কিছু ব্যক্তি চালাতে চেষ্টা করছেন, বিহার করেছে, অনেকে চালাবার চেষ্টা করছে, কিন্তু বাধা

আসছে। আমরা এই সমস্ত আদালতের রায় এবং অন্যান্য কাগজপত্র খুঁটিয়ে দেখছি, দরকার হলে এই সম্বন্ধে যে ব্যবস্থা করা দরকার আমরা করব।

**গোঘাটের 'দলকার জলা' সংস্কার পরিকল্পনা**

***৫২।** (অনুমোদিত প্রশ্ন নং *১১২।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক বিগত ১৩.৩.৮৪ তারিখের প্রশ্ন নং ৫১ (অনুমোদিত প্রশ্ন নং ৮৩২)-এর উত্তর উল্লেখপূর্বক জানাবেন কি—

(ক) গোঘাটের "দলকার জলা" সংস্কারের পরিকল্পনা সংক্রান্ত তথ্য সংগ্রহের কাজ শেষ হয়েছে কি ; এবং

(খ) হয়ে থাকলে ; কবে নাগাদ পরিকল্পনার কাজ আরম্ভ করা যাবে বলে আশা করা যায়?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) না।

(খ) দলকার জলা সংস্কারের জন্য প্রয়োজনীয় তথ্য সংগ্রহ ও অনুসন্ধান করা হচ্ছে। প্রাপ্ত তথ্যের ভিত্তিতে উপযুক্ত বিবেচিত হলে এবং প্রয়োজনীয় অর্থসংস্থানের ব্যবস্থা হলে পরিকল্পনাটি গ্রহণ করার বিষয় যথাযত বিবেচনা করা হবে।

**শ্রী শিবপ্রদাস মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি গত বিধানসভায় আপনি বলেছিলেন যে তথ্য সংগ্রহ হচ্ছে, আপনি আশা দেবেন কি কতদিনে এই তথ্য সংগৃহীত হবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** গত বিধানসভায় অধিবেশনে আমি বলেছিলাম যে তথ্য সংগৃহীত হচ্ছে। কিন্তু মুশকিল হচ্ছে শুধু খরার সময়ের তথ্য দিলে হবে না, বর্ষা এবং খরা মিলিয়ে তথ্য সংগ্রহ করতে হবে। যে প্রাইমারী তথ্য সংগৃহীত হয়েছে তারপর তথ্য সংগৃহীত হওয়ার দরকার আছে, তারপর বিশেষজ্ঞরা স্কীম তৈরি করবেন।

৫৩। (হেল্ড ওভার)

৫৪। (হেল্ড ওভার)

**ডি ভি সি-র মাইথন ও পাঞ্চেত জলাধারের আয়তন বৃদ্ধি**

***৫৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫১।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ডি ভি সি-র মাইথন ও পাঞ্চেত জলাধারের আয়তন বৃদ্ধির জন্য ১৯৭৮ সালে বিহার ও পশ্চিমব- সরকারের মধ্যে যে চুক্তি হয়েছিল তা কতটা কার্যকর হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

ডি.ভি. সি.র মাইথন ও পাঞ্চেৎ জলাধারের আয়তন বৃদ্ধি সম্বন্ধে যে চুক্তি

হয়েছিল, তার কাজ বিশেষ অগ্রসর হয়নি, কেবলমাত্র আলোচনার পর্যায়ে আছে।

**শ্রী অমলেন্দ্র রায় :** মন্ত্রী মহাশয় এটা ভালভাবেই জানেন দক্ষিণবঙ্গে যে সর্বনাশা ব
বার বার হচ্ছে তার অন্যতম কারণ হচ্ছে এই দুটি বাঁধে যে ফ্লাড কুশনিং-এর ব্যবস্থা আ
সেটা যথেষ্ট নয়। এই ফ্লাড কুশনিং অ্যাডিকোয়েট করবার জন্য ১৯৭৮ সালে একটা চু
হয়েছিল। ডি. ভি. সি. একটি সংস্থা এবং তার চেয়ারম্যান আছে, অথরিটি আছে এ
সেখানে পশ্চিমবঙ্গ সরকারের প্রতিনিধিও আছে। আমার প্রশ্ন হচ্ছে, ১৯৭৮ সাল থেকে আ
পর্যন্ত বন্যার এই সর্বনাশা দুর করবার জন্য কেন ব্যবস্থা অবলম্বন করা হয়নি সেটা জানাবেন কি

**শ্রী ননী ভট্টাচার্য :** এটা আলাপ আলোচনার স্তরে আছে। পাঞ্চেতে জলস্থ জমির নি
যে কয়লা আছে তার প্রভূত ক্ষতি হবে সেইজন্য কোল ইন্ডিয়া অথরিটি আপত্তি দেন এ
তার ফলে কেন্দ্রীয় সরকার এই ব্যাপারটি বিচার বিবেচনা করবার জন্য একটা কমিটি নিয়ে
করেন। সেই কমিটি এখনও তাদের রিপোর্ট দেননি।

**শ্রী অমলেন্দ্র রায় :** মন্ত্রী মহাশয় জানাবেন কি, কত জমি এই দুটি বাঁধের জ
অ্যাকোয়ার করবার কথা হয়েছিল ওই ১৯৭৮ সালের চুক্তিতে এবং ভারত সরকারে
কমিটির কথা যা বললেন সেটা কবে নিযুক্ত করা হয়েছিল?

**শ্রী ননী ভট্টাচার্য :** জমির আয়তন এবং ভারত সরকার কবে কমিটি নিযুক্ত করেছে
সেটা এখনই বলতে পারছিনা। নোটিশ দিলে জানিয়ে দেব।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** মন্ত্রী মহাশয় জানাবেন কি, পশ্চিমবঙ্গ সরকার ডি. ভি. সি
পরিকল্পনার জন্য অতিরিক্ত টাকা দেওয়া সত্ত্বেও পশ্চিমবাংলায় যখন জলের প্রয়োজন হ
তখন জল পাওয়া যায়না, বরং দেখা যায় বিহারের জল পশ্চিমবাংলায় ছেড়ে দিয়ে বন্যা
সৃষ্টি করে—এর কারণ কি? আর একটি প্রশ্ন হচ্ছে, বিহার থেকে এই যে জল ছেড়ে দেয়
এটা কি পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে পরামর্শ করে ছাড়ে, না হঠাৎ জল ছেড়ে দেয়?

**শ্রী ননী ভট্টাচার্য :** পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে পরামর্শ করেই জল ছাড়া হয়। কোনো তারিখ থেকে কোনো তারিখ পর্যন্ত জল ছাড়া হবে তারজন্য একটা ম্যানুয়াল আছে এবং সেই ম্যানুয়াল গাউড লাইন হিসেবে কাজ করে। তাছাড়া ডি. ভি. সি. যে জল ছাড়ে সেটা একদিকে সেন্ট্রাল ওয়াটার কমিশনের যে গাইডলাইন এবং অন্যদিকে পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে অর্থাৎ সেচ দপ্তরের সঙ্গে আলাপ আলোচনা করেই জল ছাড়ে। এবারেও তারা সেইভাবে জল ছেড়েছে। লোয়ার দামোদরে বন্যার জল যখন বাড়ছে তখন অত্যন্ত ঝুঁকি নিয়ে যাতে জল ছাড়া কমানো যায় সেই ব্যবস্থাও করা হয়েছে।

**শ্রী দেবরঞ্জন সেন :** বাস্তবে দেখা যাচ্ছে ১৯৭৮ সালের চুক্তির পর থেকে এখনও পর্যন্ত সম্প্রসারণ করা গেল না। যাহোক, মন্ত্রী মহাশয় জানাবেন কি, এটা যখন বাস্তবে প্রমাণিত হয়েছে ডি. ভি. সি.-র জলাধারের তলায় ক্রমশ পলি, বালি জমে বেড উচু হয়ে তখন ওই বেড রি-এক্সসাভেট করার ব্যবস্থা হচ্ছে কি না?

**শ্রী ননী ভট্টাচার্য :** ডি. ভি. সি-র মাইথন এবং পাঞ্চেতের জলাধারের যে ক্ষমতা

াছে সেটা কমে গেছে বা সেখানে পলি, বালি ইত্যোদি জমে গেছে এটা ঠিক কথা নয়। সময় ময় এগুলি পরিষ্কার করবার ব্যবস্থা আছে। আসল কথা হচ্ছে জলাধারের ক্ষমতো বাড়ানো রকার। আপনারা বোধ হয় জানেন সম্প্রতি বিহারের মুখ্যমন্ত্রী, সেচমন্ত্রী এবং অফিসারদের সঙ্গে ালাপ আলোচনা করা হয়েছে এবং পরবর্তীকালে আমাদের মুখ্যমন্ত্রীর সঙ্গে বিহারের মুখ্যমন্ত্রীর থাবার্তা হয়েছে এবং এর ফলে আমরা আশা করছি ওই চুক্তি কার্যকর করার ক্ষেত্রে ১৯৭৮ াল থেকে আজ পর্যন্ত যে অচল অবস্থা দেখা দিয়েছে তার অবসান ঘটবে।

**শ্রী শান্তিমোহন রায়ঃ** মন্ত্রী মহাশয় অবগত আছেন যে দেবেন মুখার্জির নেতৃত্বে একটা িভিউ কমিটি হয়েছিল এবং তার রেকমেন্ডেশন কি ছিল সেটা একটু দয়া করে বলবেন ি?

**শ্রী ননী ভট্টাচার্যঃ** সেটা এই মুহূর্তে আমার কাছে নাই, নোটিশ দিলে বলে দেব।

**ডানকুনিতে অবস্থিত গ্র্যান্ড স্টিল এবং এ্যালয় ম্যানুফ্যাক্চারিং কোম্পানি**

*৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৪২।) **শ্রী মলিন ঘোষ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার চন্ডীতলা থানার অন্তর্গত ডানকুনিতে অবস্থিত গ্র্যান্ড স্টিল অ্যান্ড এ্যালয় ম্যানুফাক্চারিং কোং কবে নাগাদ উৎপাদন শুরু করিবে বলিয়া আশা করা যায় ; এবং

(খ) উক্ত কারখানার উৎপাদন বিলম্ব হওয়ায় কারণ কি?

**শ্রী নির্মলকুমার বসুঃ**

(ক) নিশ্চিতভাবে বলা সম্ভব নয়।

(খ) বিদ্যুৎ সরবরাহের জন্য।

[1-50—2-00 P. M.]

**শ্রী মলিন ঘোষঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের নিশ্চয় জানা আছে যে গত ১৯৮৩ সালের মার্চ মাসে স্বর্গত কানাইলাল ভট্টাচার্য মহাশয় এই গ্র্যান্ড স্টিল অ্যান্ড এ্যালয় ম্যানুফ্যাকচারিং উদ্বোধন করেছিলেন এবং তিনি প্রতিশ্রুতি দিয়েছিলেন যে কয়েক মাসের মধ্যে এই কারখানাটি চালু হবে। কিন্তু বার বার আবেদন করা সত্ত্বেও বিদ্যুতের অভাবে সেখানে কাজ না হবার দরুন ৩০০ লোক বেকার হয়ে রয়েছে, এই খবর কি আপনি জানেন?

**শ্রী নির্মলকুমার বসুঃ** ব্যাপারটা হচ্ছে যে কোম্পানী এই কাজ করবে, তারা নিজেরা যদি এই কাজ ঠিক মতো না করে তাহলে কারখানা চালু হবে কি করে? গ্র্যান্ড স্টিল অ্যান্ড এ্যালয় ম্যানুফ্যাকচারিং কোম্পানীর নামে ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স নাই। এর লাইসেন্স ছিল অন্ধ্র স্টিল করপোরেশনের নামে। পরে এই গ্র্যান্ড স্টিল অ্যান্ড এ্যালয় ম্যানুফ্যাকচারিং কোম্পানীর নামে হস্তান্তর হয়—এরা এটা কিনে নেয়। অন্ধ্র স্টিল করপোরেশন যখন চলে যায় তখন রাজ্য বিদ্যুৎ পর্ষদ এই কারখানার থেকে বহু টাকা পেত—তারা টাকা বাকি রেখেছিল। এই

টাকা এখন তারা শোধ দিয়েছে এবং এই টাকা পরিশোধ করার ফলে বিদ্যুতের যে সম ছিল সেই সমস্যা আর নাই। আশা করি কারখানাটি খুব শীঘ্র চালু হবে। এবং কোম্পানি তার নিজের স্বার্থে এটা চালু করবে এবং আমরা তার চেষ্টা করছি।

**শ্রী মলিন ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় জানেন যে হাইকোর্টের অর্ডারে রকম কোনো বাধা নাই। অন্ধ্র স্টিল কর্পোরেশনের কাছ থেকে এরা টেক ওভার করেছে এখন এরা এই কারখানা চালু নিশ্চয় করতে পারে। কিন্তু বিদ্যুৎ এখনও পাওয়া যাচ্ছে এই ব্যাপারে কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রি ডিপার্টমেন্টের সেক্রেটারিকে একটা চিঠি দেওয়া হয়েছে ৮/৮/৮৪ তারিখে-এটা আপনি জানেন কি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় সদস্যকে জানাতে চাই যে এই রকম অনেক আমাদের কাছে এসেছে এবং হাইকোর্টের অর্ডার আছে কিন্তু আসলে কার্যকর হয় তবে এখানে যে বিদ্যুতের সমস্যা ছিল সেটা আর এখন নেই কারখানাটি খুব শীঘ্র চ হবে।

### ডি পি এল-এর বন্ধ ইউনিট

***৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২৮৫।) **শ্রী সরল দেব ঃ** রাষ্ট্রীয় সংস্থা বিভাগের ম মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ডি পি এল-এর ৭৫ মেগাওয়াটের একটি ইউনিট সাড়ে তি বছর যাবত বন্ধ আছে ;

(খ) সত্য হলে, তার কারণ কি ; এবং

(গ) ঐ ব্যাপারে দায়ী ব্যক্তিদের বিরুদ্ধে কোনো ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ডি. জি. এল এবং ৩ নম্বর ইউনিটের ১টি ৮৫ এম-ভি এ ট্রান্সফারমার খা হয়ে যাওয়ায় ১৯৮১ সালের ডিসেম্বর মাস নাগাদ বাঙ্গালোরের নিউ গভর্নমে ইলেকট্রিক ফ্যাক্টরীতে উহাকে মেরামতি করার জন্য পাঠানো হয়। অনেক চে সত্ত্বেও অদ্যাবধি তাহা ফেরত না পাওয়ায় ইউনিটটি বন্ধ আছে।

(গ) এ ব্যাপারে কোনো ব্যক্তি বিশেষকে দায়ী করা যায় না। তাই দায়ী ব্যক্তি বিরুদ্ধে কোনো ব্যবস্থা গ্রহণ করার প্রশ্ন ওঠে না।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এই যে ট্রান্সফরমারটা ৩/সাড়ে তিন বছর ধরে পড়ে আছে, তার রিপেয়ারিংয়ের কাজে কিছু মাত্র অগ্রগতি হ না। ডি পি এল-এর কর্তৃপক্ষের তরফ থেকে এটা স্ক্রুটিনি করার দরকার ছিল। কিন্তু অ পর্যন্ত তা করা হয় নি। যার ফলে কাজের কোনো অগ্রগতি হয় নি এবং যার জন্য আম প্রায় ৭৫ মেগাওয়াট বিদ্যুৎ থেকে বঞ্চিত হচ্ছি।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় সদস্যের অভিযোগ সত্য নয়। বাঙ্গালোরের যে কারখানার কাছে এটা পাঠানো হয়েছে, সেই কারখানা খুব ভাল কারখানা। কিন্তু এর ভিতব যে ক্রটি সেটা খুবই গুরুতর ক্রটি এবং এর জন্য যে স্পেয়ার পার্টস-এব দরকার সেটা ঠিক মতো পাওয়া যাচ্ছে না। এ ব্যাপারে আমাদের তরফ থেকে বার বার খোঁজ খবর নেওয়া হচ্ছে একথা ঠিক। আপনি নোটিশ দিলে বলে দিতে পারব যে কবে এবং কিভাবে এ সম্বন্ধে খোঁজ খবর নেওয়া হয়েছে। আমাদের ম্যানেজিং ডিরেক্টার শ্রী রাঘবন সেখান থেকে সম্প্রতি ঘুরে দেখে এসেছেন। এবং তাঁর রিপোর্ট আমাদের কাছে খুব শীঘ্র আসবে। আশা করি আমরা এটা খুব শীঘ্র চালু করতে পারব।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দেবেন কি, যোগ্যতা বা অযোগ্যতা যে কোনো কারণেই হোক, ৭৫ মেগাওয়াট এর একটা ইউনিট ৩ বছর বন্ধ হয়ে রয়েছে। এই ইউনিটের জন্য ডি.পি.এল. থেকে বাঙ্গালোরে ব্যাপারটা এক্সপিডাইড করাব ব্যাপারে আপনি কবে চিঠি দিয়েছেন?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাস খানেক আগে ম্যানেজিং ডিরেক্টার, যিনি চেয়াবম্যান তিনি বাঙ্গালোরে গিয়েছিলেন এবং তাঁর সঙ্গে গিয়েছিলেন এই ব্যাপারে বিশেষজ্ঞ মিঃ কে কে বোস।

### হলদিয়া ইলেকট্রনিক ইন্ডাস্ট্রিয়াল এস্টেট স্থাপন

***৬১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩০।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হলদিয়ায় ইলেকট্রোনিক ইন্ডাস্ট্রিয়াল এস্টেট স্থাপনের কোনো পরিকল্পনা সরকারেব আছে কি ; এবং

(খ) থাকিলে, উক্ত ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী প্রলয়চন্দ্র তালুকদার ঃ**

(ক) এই দপ্তরের পক্ষ থেকে নাই।

(খ) এ প্রশ্ন উঠে না।

### ইলেকট্রনিক শিল্প স্থাপন

***৬২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের কয়টি জেলায় ইলেকট্রনিক শিল্প গড়ে তোলার ব্যবস্থা হচ্ছে ; এবং

(খ) ঐ পরিকল্পনা রূপ পরিগ্রহ করতে কত সময় লাগতে পারে?

**শ্রী নির্মলকুমার বসু ঃ**

(ক) কলকাতা ও কল্যাণীর বাইরে রাজ্যের আরও পাঁচটি জেলায় আপাতত ইলেকট্রনিক

শিল্প গড়ে তোলার ব্যবস্থা হচ্ছে। পর্যায়ক্রমের সব কয়টি জেলাতেই এ কাজ করা হ'বে।

(খ) আনুমানিক এক বছরের মধ্যে এই পরিকল্পনার প্রাথমিক কাজ সম্পন্ন হবে বলে আশা করা যায়।

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, ফার্স্ট ল্যাপে কোনো কোনো জেলায় ইলেকট্রনিক্স শিল্প স্থাপন করার পরিকল্পনা করেছেন?

**শ্রী নির্মলকুমার বসুঃ** বর্তমানে আমাদের সরকারের সঙ্গে যে ১৪টি ইলেকট্রনিক্স ইন্ডাস্ট্রিজ ডেভেলপমেন্ট কর্পোরেশন আছে, তার কয়েকটি হচ্ছে পুরোপুরি রাষ্ট্রীয় উদ্যোগ, কয়েকটি যৌথ উদ্যোগ তার মধ্যে ১৩টি কলকাতায় এবং একটি নদীয়ার কল্যাণীতে। পশ্চিমবাংলার অন্যান্য জেলায় আর নেই। তাই স্থির করা হয়েছে সব জেলাতেই একটা করে এই রকম কেন্দ্র স্থাপন করতে হবে। প্রাথমিক স্তরে পাঁচটি জায়গা স্থির করা হয়েছে, যেমন দার্জিলিং, জলাপাইগুড়ি, ডায়মন্ডহারবার, খড়গপুর এবং বড়জোড়া।

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে কয়টি জেলা বা জায়গা বেছে নিয়েছেন, এটা কি ভিত্তিতে নেওয়া হয়েছে?

**শ্রী নির্মলকুমার বসুঃ** এই বিষয়ে ইলেকট্রনিক ইন্ডাস্ট্রিজ ডেভেলপমেন্ট কর্পোরেশন এবং সরকারের শিল্প বাণিজ্য দপ্তর এক সঙ্গে বসে আলাপ আলোচনা করে সব দিক বিবেচনা কবা হচ্ছে এবং অগ্রাধিকার ভিত্তিতে করা হচ্ছে। যেমন মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গায় এই মুহূর্তে চিনি কলটা চালু করার ব্যবস্থা হচ্ছে। এক একটা ডিস্ট্রিকটে এক একাট প্রোগ্রাম আছে, সেই রকম ভাবেই এখানে পরিকল্পনা করা হয়েছে।

**শ্রী অম্বিকা ব্যানার্জিঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি হয়ত জানেন যে ইলেকট্রনিক্স ইন্ডাস্ট্রিজ সারা পৃথিবীতে টপ প্রায়রিটি পাচ্ছে। ইলেকট্রনিক্স হচ্ছে হাই টেকনলজিক্যাল সাবজেক্ট। এই সাবজেক্টে টেকনলজিস্টের সংখ্যা কম। এমন কি আমেরিকার মতো জায়গায়, সেখানেও কম। আমার প্রশ্নটা হচ্ছে, আপনি যে ইলেকট্রনিক্স ইন্ডাস্ট্রিজ স্থাপন করছেন, এটা বেসিক নয়, আপনি এমন একটা স্টেজ থেকে করছেন, সেই সমস্ত মানুষ যার এই ব্যাপারে সাহায্য করছেন, তাদের হায়ার টেকনলজিক্যাল ট্রেনিং আছে কি না এবং যদি না থাকে তাদের ট্রেনিং দেবার ব্যবস্থা করেছেন কি।

**শ্রী নির্মলকুমার বসুঃ** সরকারি উদ্যোগেও করা হচ্ছে এবং বেসরকারি উদ্যোগেও কাজ হচ্ছে এবং ভাল সাড়া পাওয়া যাচ্ছে। বিদেশ থেকেও এই ব্যাপারে সাড়া পাওয়া গেছে। সম্প্রতি মুখ্যমন্ত্রী মহাশয় যখন আমেরিকায় গিয়েছিলেন, ওখানকার অনেক প্রবাসী তারা এখানে ইলেকট্রনিক্স শিল্প গড়ে তোলবার আগ্রহ প্রকাশ করেছেন। আমাদের যে ইলেকট্রনিক্স কর্পোরেশনগুলো আছে এবং ভারত সরকারের যে রিজিওনাল স্টেটিং ল্যাবরেটরি আছে, তারা ইলেকট্রনিক্সের প্রশিক্ষণের ব্যাপারে অগ্রসর হয়েছেন।

## Starred Questions
## (to which answers were laid on the table)

### নথিভূক্ত বর্গাদারের সংখ্যা

*৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *২১৪।) শ্রী **বিভূতিভূষণ দে** ঃ ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৭৭ সাল হইতে ১৯৮৪ সালের ৩১শে মার্চ পর্যন্ত সময়ে এ রাজ্যে মোট কতজন বর্গাদারেব নাম নথিভুক্ত করা হয়েছে?

**Minister-in-charge of the Land and Land Reforms Deptt. :**

দশ লক্ষ আটত্রিশ হাজার তিনশত ছিয়াত্তর।

### নিম্ন দামোদর পরিকল্পনা

*৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩।) **শ্রী শিবপ্রদাস মালিক** ঃ সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক গত ২৮.৩.৮৪ তারিখের প্রশ্ন নং *৩৫১ (অনুমোদিত প্রশ্ন নং *২৫১৭)-এর উত্তর উল্লেখপূর্বক জানাবেন কি, "নিম্ন দামোদর" পবিকল্পনা বর্তমানে কি অবস্থায় আছে?

**Minister-in-charge of the Irrigation and Waterways Deptt. :**

নিম্ন দামোদর পরিকল্পনা বর্তমানে ভারত সরকারে গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ কমিশন অফিসে বিবেচনাধীন আছে।

### ন্যায় পঞ্চায়েত গঠন

*৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *১২৯।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ** ঃ গত ২৩-৪-৮৩ তারিখের প্রশ্ন নং ৫০৪ (অনুমোদিত প্রশ্ন নং ৩৩২)-এর উত্তর উল্লেখপূর্বক পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে ন্যায় পঞ্চায়েত গঠনের কোন পরিকল্পনা সরকারের আছে কি না?

(খ) থাকলে উক্ত ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে; এবং

(গ) উক্ত পরিকল্পনা কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়।

**Minister-in-charge of the Panchayat and Community Development Deptt. :**

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইন, ১৯৭৩ এর আওতায় ন্যায় পঞ্চায়েত গঠনের কোনো পরিকল্পনা সরকারের নাই।

(খ) ও (গ) প্রশ্ন উঠে না।

## Sick Industrial Units run by State Government

***68.** (Admitted Question NO. *280.) **Shri Kamal Sarkar :** Will the Minister-in-charge of the Industrial (Reconstuction) Department be pleased to state—

(a) the names of the sick industrial units which are at present being run under the management of the State Government;

(b) the number of workers employed in the units mentioned under (a) above ;

(c) the total capital investment unitwise for each of the units mentioned under (a) above ; and

(d) the names of the units out of those mentioned under (a) which are earning profits and the quantum of profit in each unit?

**Minister-in-charge of the Industrial Reconstruction Deptt.**

1. Krishna Silicate & Glass works Limited
2. Eastern Distilleries Limited.
3. Britannia Engg. Co. Ltd.
4. Indian Health Institute & Laboratory Ltd.
5. Sree Saraswaty Press Ltd.
6. Apollo Zipper Co. (P Ltd.
7. Dr. Paul Lohmann (I) Ltd.
8. Alok Udyog Vanaspati & Plywood Ltd.
9. National Iron & Steel Co. Ltd.
10. Gluconate Limited.
11. India Belting & Cotton Mills Limited.
12. Engel India Machines & Tools Ltd.
13. Lily Biscuit Co. (P) Ltd. & Lily Barley Mills (P) Limited.
14. The Shalimar works (1980) Limited.
15. NEO pipes & Tubes Ltd.
16. Indian Paper Pulp Co. Limited.
17. Bharat Jute Mills Ltd.

No. of workers - 12,560

(Rs. in lakhs)

| | | | | |
|---|---|---|---|---|
| 1. | Krishna Silicate & Glass works Ltd | Rs. | 695.18 | lakhs |
| 2. | India Belting & Cotton Mills Ltd. | Rs. | 70.95 | " |
| 3. | Eastern Distilleries Pvt Ltd. * | Rs. | 19.50 | " |
| 4. | Gluconate Limited | Rs | 152.06 | " |
| 5. | Engel India Machines & Tools Ltd. | Rs | 170.75 | " |
| 6. | Britannia Engg. Co. Ltd. | Rs | 449.55 | " |
| 7 | Alok Udyog Vanaspati & Plywood Ltd | Rs | 48.00 | " |
| 8. | Dr. Paul Lohmann (I) Ltd | Rs | 153.08 | " |
| 9. | Lily Biscuit Co. (P) Ltd. | Rs | 62.59 | " |
| 10. | Apollo Zipper Co. (P) Ltd. | Rs | 116.35 | " |
| 11. | Indian Health Institute & Lab. Ltd. | Rs | 134.44 | " |
| 12. | National Iron & Steel Co. Ltd | Rs | 237.50 | " |
| 13. | Sree Saraswaty Press Ltd. | Rs | 16.57 | " |
| 14. | Shalimar Works Ltd | Rs. | 242.50 | ' |
| 15 | NEO Pipes & Tubes Co. Ltd. | Rs | 153.25 | " |
| 16. | India Paper Pulp Co Ltd. | Rs. | 933.95 | " |
| 17. | Bharat Jute Mills Ltd | Rs | 404.64 | " |

* The unit repaid the entire amount along with interest accrued thereon.

In the year 1983, the following units made cash profit as under -

(Rs. in lakhs)

| | | | | |
|---|---|---|---|---|
| 1. | Eastern Distilleries Pvt. Ltd | Rs. | 5.13 | " |
| 2. | Engel India Machines & Tools Ltd. | Rs. | 33.00 | " |
| 3. | Britannia Engg. Co. Ltd. | Rs. | 72.22 | " |
| 4. | Alok Udyog Vanaspati & Plywood Ltd. | Rs. | 9.11 | " |
| 5. | Indian Health Institute & Lab. Ltd. | Rs. | 14.35 | " |
| 6. | Sree Saraswaty Press Ltd. | Rs. | 25.63 | " |

### চব্বিশ-পরগনার ডিস্ট্রিক্টি ইন্ডাস্ট্রিয়াল এস্টেটের হেড অফিস

*৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৭।) **শ্রী সরল দেব :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, চব্বিশ-পরগনা জেলার ডিস্ট্রিক্টি ইন্ডাস্ট্রিয়াল সেন্টার-এর হেড অফিস কলকাতার পরিবর্তে বারাসাতে স্থাপনের কোনো পরিকল্পনা সরকারের আছে কি না?

**Minister-in-charge of the Cottage and Small Scale Industries Deptt. :**

২৪-পরগনা জেলার ডিস্ট্রিক্টি ইন্ডাস্ট্রিজ সেন্টার এর হেড অফিস কলকাতার পরিবর্তে বারাসাতে স্থাপনের কোনো পরিকল্পনা সরকারের নেই। তবে এই ডিস্ট্রিক্ট ইন্ডাস্ট্রিজ সেন্টারের একটি শাখা অফিস বারাসাতে স্থাপনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন রহিয়াছে।

### 'চোখ' চলচ্চিত্র থেকে সরকারের—আয়

*৭০। (অনুমোদিত প্রশ্ন নং *২১২।) **শ্রী বিভূতিভূষণ দে :** তথ্য ও সাংস্কৃতিক বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শ্রী উৎপলেন্দু চক্রবর্ত্তী পরিচালিত 'চোখ' চলচ্চিত্র থেকে এ পর্যন্ত সরকারের কত আয় হয়েছ ; এবং

(খ) 'চোখ' চলচ্চিত্রটিকে প্রমোদ কর মুক্ত করার কোনো পরিকল্পনা সরকারের আছে কি না?

**Minister-in-charge of the Information and Cultural Affairs Deptt. :**

(ক) শ্রী উৎপলেন্দু চক্রবর্তী পরিচালিত 'চোখ' চলচ্চিত্র থেকে এ পর্যন্ত অর্থাৎ ২৫.৮.৮৩ থেকে ২৬.৭.৮৪ পর্যন্ত সরকারের মোট ১১,৩৭৫.০২ টাকা আয় হয়েছে।

(খ) বর্তমানে নেই।

### মেদিনীপুর জেলার সুতাহাটা ২ নং ব্লকে বন সৃজন

*৭১। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৬।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার সুতাহাটা ২নং ব্লকের এলাকাধীন হলদি নদীর চরে বন সৃজনের কোনো পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, উক্ত ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**Minister-in-charge of the Forests Deptt. :**

(ক) হ্যাঁ।

(খ) বর্তমানে বৎসরে (১৯৮৪-৮৫) ১০ হেক্টর জমিতে বন সৃজন করা হয়েছে।

[2-00—2-10 P. M.]

## Adjournment Motion

**Mr. Speaker :** Today, I have received three notices of adjournment motion.

The first is from Shri Kashinath Misra which deals with the subject of absense of motivations for setting up industries in Bankura district. The second is from Shri Deoki Nandan Poddar which deals with the subject of supply of contaminated and infected milk under Calcutta Milk Supply Scheme and the last one is from Shri Sk. Anwar Ali which deals with the subject of inadequate and partisan distribution of relief materials in the flood affected districts in West Bengal.

The subject matters of all the motions are not such which call for adjournment of the House. Moreover, the Members may ventilate their grievances through calling Attention, Mention Cases etc.

I, therefore, whithhold my consent to all the notices. One Member of the party may, however, read out the text of the motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয় আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

বাঁকুড়া জেলাকে ভারত সরকার নো-ইন্ডাস্ট্রি ডিস্ট্রিক বলে ঘোষণা করার পরও আজ পর্যন্ত এই জেলায় কোনো শিল্পপতি শিল্প স্থাপনের জন্য এগিয়ে আসছেন না। সম্ভাব্য লাইলন ৬, স্পিনিং মিল, পেপার মিল এর কাজ এখনও আরম্ভ করা হয় নাই। বাঁকুড়া জেলাতে ১০০ বছরের এ গ্রেডেড আসানসোল-রাণীগঞ্জ সীম কলয়া ভান্ডার থাকা সত্ত্বেও কালিদাসপুর সহ অন্যান্য কোলিয়ারিগুলির কাজ আরম্ভ হয় নাই। গঙ্গাজলঘাটীর নিকটবর্তী লোটিয়াবনিতে ভারত সরকার অনুমোদিত ৬৩০ মেগাওয়াটের ডি. ভি. সি. পরিচালিত বিদ্যুৎ উৎপাদনকেন্দ্রে কাজ আরম্ভ হবার কথা। বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রের জন্য প্রয়োজনীয় জমি দিতেও প্রশাসন উদগ্রীব হয়ে আছেন। কিন্তু কোনো উন্নতি ঘটছে না।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received four notices of Calling Attention namely :-

1. Reported affairs in Presidency College from Shri Anil Mukherjee and Shri Deba Prasad Sarkar.

2. Alleged mal-distribution of relief materials amongst the flood-stricken people of North Bengal from Shri Satya Ranjan Bapuli.
3. Missing of 100 West Bengal Patients from Kanke Mental Hospital Bihar from Shri Kashinath Misra.
4. Flood situation in Cooch Behar and Jalpaiguri from Sm. Aparajita Goppi.

I have selected the notices of Smt. Aparajita Goppi on the subject of flood situation in Cooch Behar and Jalpaiguri.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকের মধ্যেই জবাব দিয়ে দেব।

**Mr. Speaker :** I now call upon the Minister-in-charge of Irrigation and Waterways Department to make a statement on the subject of sufferings of flood affected people of Moyna due to inadequate relief measures, attention called by Shri Deba Prasad Sarkar on the 17th September, 1984.

## REPLY TO CALLING ATTENTION

**শ্রীমতী নিরুপমা চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের জানাতে চাই যে, মেদিনীপুর জেলার তমলুক মহকুমার অন্তর্গত ময়না ব্লকের বন্যা বিষয়ে রাজ্য সরকার সম্পূর্ণ অবহিত আছেন এবং বন্যা কবলিত দুস্থ মানুষের ত্রাণ সাহায্যের জন্য সীমিত সম্পদের মধ্যে যতদূর সম্ভব প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, কংসাবতী, চন্ডিয়া, খেরাই, কেলেঘাই এই চারটি নদী দ্বারা পরিবৃত ময়না ব্লকের আকৃতি একটি সরার মতো। গত জুন মাস থেকে অবিরাম বর্ষণে এই নদীগুলির প্রবল জলস্ফীতির ফলে এই ব্লকের ৯২ বর্গ কিলোমিটার এলাকার ১১টি গ্রাম পঞ্চায়েতের ১লক্ষ ৩৯ হাজার মানুষ বন্যা কবলিত হয়েছেন। জুন মাস বন্যার ফলে ক্ষতিগ্রস্ত বাঁধগুলি ক্ষীপ্রতার সঙ্গে সংস্কার করার পরে আগস্ট মাসের বন্যায় এগুলি পুনরায় ভেঙ্গে যাওয়ায় সংকট তীব্র থেকে তীব্রতর হয়েছে। দুর্গত মানুষদের উদ্ধারের জন্য ১৩০ টি দেশি নৌকা ও ৩৫টি মোটর চালিত নৌকা নিয়োজিত করা হয়েছে ও প্রায় ৫০ হাজার মানুষকে নিরাপদ স্থানে আশ্রয়দান করা হয়েছে। ত্রাণ কার্যের সুবিধার্থে ১১টি গ্রাম পঞ্চায়েতকে ৯টি ভাগে বিভক্ত করে সরকারি আধিকারিক ও পঞ্চায়েত সদস্যদের পরিচালনার দায়িত্ব দেওয়া হয়েছে। সংযোগ ব্যবস্থা অব্যাহত রাখার জন্য ৬টি বেতার যন্ত্র বসানো হয়েছে। ত্রাণ বিভাগের পক্ষ থেকে মেদিনীপুর জেলার বন্যা কবলিত দুস্থ মানুষদের ত্রাণ সাহায্যার্থে এ পর্যন্ত ক্ষয়রাতি সাহায্য হিসাব নগদ ২ লক্ষ টাকা ও ৫১ লক্ষ ৬০ হাজার টাকা মূল্যের ২৬২৬ মেট্রিক টন গম, ২৬ লক্ষ ৮২ হাজার টাকা কন্টিনজেন্সী ২২৭০০ ত্রিপল, ৪৭৫০ ধুতি, ৭৬০০ শাড়ী, ১৮৫০ লুঙ্গি, ৩০০টি শিশুদের পোষাক ও ৫ ব্যাগ গুঁড়োদুধ বরাদ্দ করা হয়েছে। এর মধ্যে

১০০০ মেট্রিক টন খাদ্য শস্য ২০ লক্ষ টাকা কন্টিনজেন্সি ১৫,৫০০ ত্রিপল ময়নাতে আগস্ট মাসে নতুন করে বন্যা হওয়ার পর দেওয়া হয়েছে। রাজ্য সরকার ময়না এলাকার বন্যা পরিস্থিতি বিষয়ে সজাগ দৃষ্টি রেখেছেন এবং প্রয়োজনে যথা সম্ভব ত্রাণ ব্যবস্থা গ্রহণ করবেন। পরিস্থিতির গুরুত্ব উপলব্ধি করে রাজ্য সরকার সদ্য আগত কেন্দ্রীয় সমীক্ষক দলের ময়না পরিদর্শনের ব্যবস্থা করেছেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়া মন্ত্রী মহোদয় এখানে বললেন, ময়নার জন্য যথাসাধ্য করা হচ্ছে অথচ আমি আপনাকে ছবি দিয়ে দেখিয়ে দিচ্ছি এক মাসের উপর তারা বাঁধের উপর বসে আছে, কোনো রিলিফ তারা পাচ্ছে না। স্যার, আমি এ দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

## Mention Cases

**শ্রী শান্তিমোহন রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ১৫.৯.৮৪ তারিখে অপরাহ্ন ১টা ৪০ মিনিটে আরামবাগ নেতাজী মহাবিদ্যালয়ে এস এফ আই-এর ছেলেরা ভাড়াটে গুন্ডা এনে ছাত্র পরিষদের কর্মীদের কাটারি, টাঙ্গি, রড, চেন, লাঠি নিয়ে আক্রমণ করে। অধ্যাপকদেরও ভীতি প্রদর্শন করে। তাদের প্রচন্ড মারধোর করার ফলে ছাত্রগণ যথা-লক্ষীকান্ত বিশ্বাস, আশীষ কুমার রায়, সাজাহান খাঁ, মৃনাল আলু, ভবানী পাল, আব্দুল মদুদ, তাপস বসু, রঞ্জন রায়, মহঃ আখতার আরামবাগ মহকুমা হাসপাতালে ভর্তি হতে বাধ্য হয়। আমি ১৬ তারিখ পর্যন্ত দেখে এসেছি তাদের স্যালাইন দেওয়া হচ্ছে। স্যার, আমি এই বিষয়টির প্রতি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

[2-10—2-20 P. M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ওন্দার সাবরেজিস্ট্রি অফিসের যে অবস্থা হয়েছে, সেই সম্পর্কে মাননীয় বিচার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ওখানে ১৯৭৯ সালে যে সমস্ত দলিল তৈরি হয়েছিল, সেখানে প্রথম দলিল তৈরির পরে সাব-রেজিস্ট্রার চলে যান। তারপরে ফাইনাল সই করার জন্য সেখানে রেজিস্ট্রার না থাকাতে বহু মানুষের দলিল আজ পর্যন্ত সই হচ্ছে না। সেখানকার সাব-রেজিস্ট্রার অফিসে এখনও একজন রেজিস্ট্রার নিয়োগ করা হয়নি। ফলে ওন্দার সাধারণ মানুষ যারা দলিলের কাজ করেন বা দলিল লেখক, সাধারণ মানুষ যারা জমি হস্তান্তর করেন তারা দুর্বিসহ অবস্থার মধ্যে আছেন। এখন যিনি আছেন তিনি অন্য থানার সাব-রেজিস্ট্রার। তিনি অফিসিয়েট করার মতো মাঝে মাঝে আসেন। অথচ দীর্ঘদিন ধরে এখানে সাব-রেজিস্ট্রার অফিসে রেজিস্ট্রার নেই। আমি আপনার মাধ্যমে অনুরোধ করব যে সেখানে একজন সাব-রেজিস্ট্রার দেওয়া হোক এবং এই দলিলগুলি সই করার ব্যবস্থা করা হোক।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। কৃষ্ণনগর গভর্নমেন্ট কলেজে জীব বিজ্ঞান শিক্ষা চালু হবার পরে সেখানে ছাত্রাবাসে স্থান সংকুলানের সমস্যা দেখা দিয়েছে। এই ব্যাপারে যিনি প্রফেসার ইনচার্জ আছেন তিনি সহানুভূতিমূলক ব্যবস্থা নিচ্ছেন না। এর ফলে ছাত্রদের মধ্যে

একটা বিক্ষোভের সৃষ্টি হয়েছে। কলেজ থেকে অভিভাবকদের চিঠি লিখে জানানো হচ্ছে আপনাদের ছাত্রদের অন্য কলেজে নিয়ে যান। এই ব্যাপারে অভিভাবকদের মধ্যেও একটা উত্তেজনা এবং উদ্বেগের সৃষ্টি হয়েছে। ছাত্রাবাস সম্পর্কে জেলাশাসকের কাছেও এস. এফ. আই থেকে ডেপুটেশন দেওয়া হয়েছে। তাই,. আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয়ের কাছে একটি বিষয়টি রাখছি যাতে অবিলম্বে ছাত্র আবাসনের ব্যবস্থা করা হয়।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের ভারপ্রাপ্ত মন্ত্রী বিশেষ করে শ্রম দপ্তরের মন্ত্রী এবং শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে। বর্ধমান জেলার রাণীগঞ্জ যে পেপার মিল আছে, ১৯৮৩ সালের নভেম্বর মাস থেকে সেটা বন্ধ হয়ে আছে। সেখানে প্রায় ৪ হাজার শ্রমিক কর্মচারি নিযুক্ত ছিলেন। ১৯৮৩ সাল থেকে আজ পর্যন্ত সেটা বন্ধ থাকাতে সেখানে কয়েকজন শ্রমিক কর্মচারি ইতিমধ্যে মারা গিয়েছে এবং এটা দুর্বিসহ অবস্থার মধ্যে দিয়ে চলেছে। রাণীগঞ্জ পেপার মিলে প্রতিদিন ১৫০ মেট্রিক টন কাগজ উৎপাদন হত এবং তার জন্য আরো আনুষঙ্গিক যে সব মেটেরিয়াল অন্যান্য রাজ্য থেকে আনা হত, অন্যান্য জেলা থেকে আনা হত সেটাও প্রচন্ডভাবে ব্যহত হচ্ছে। এই অবস্থায় সরকারের এই কারখানাটা খোলার ব্যবস্থা করা উচিত। আজকে যারা দীর্ঘদিন ধরে এই কারখানাটা বন্ধ রেখেছেন তাদের সঙ্গে একটা বোঝাপড়া করে একটা ব্যবস্থা করুন। তা না হলে সরকার অধিগ্রহণ করে অবিলম্বে এই পেপার মিলটিকে চালু করার ব্যবস্থা করুন। এইটুকু আপনার মাধ্যমে শ্রম দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় খাদ্য ও সরবরাহ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আজ প্রায় দু'মাস যাবত হাওড়া জেলায়, বিশেষ করে উলুবেড়িয়া মহকুমায় কয়লার অভাব দেখা দিয়েছে। ফলে সাধারণ মানুষের মধ্যে একটা বিক্ষোভ সৃষ্টি হচ্ছে। অথচ সাব-ডিভিশনাল কন্ট্রোলার বা ডিস্ট্রিক্ট কন্ট্রোলার এই কয়লার অভাবের কোনো সঠিখ ব্যাখ্যা দিতে পারছেন না। ফলে সাধারণ মানুষদের গুল কয়লা দিতে সমস্যার সমাধান করতে হচ্ছে। গ্রামের সাধারণ মানুষ এই কয়লার অভাবে অসন্তুষ্ট হচ্ছে এবং এই অভাবকে নিয়ে আজকে ইন্দিরা কংগ্রেস ও অন্যান্য বামফ্রন্ট বিরোধী রাজনৈতিক দলগুলি নানারকম চক্রান্ত করবার চেষ্টা করছে। তাই আমি বিষয়টির প্রতি মাননীয় খাদ্য ও সরবরাহ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁকে অনুরোধ করছি যে, তিনি এ ব্যাপারে সংবাদপত্রে একটা বিবৃতি দিয়ে প্রকৃত তথ্য জনসাধারণকে অবগত করুন। তিনি পেপার স্টেটমেন্ট দিয়ে বলুন যে, এই কয়লা সমস্যা কারা সৃষ্টি করছে, কাদের জন্য কয়লার অভাব দেখা দিয়েছে এবং তিনি ডিস্ট্রিক্ট কন্ট্রোলারদের, সাব-ডিভিশনাল কন্ট্রোলারদেরও পরিষ্কারভাবে এ বিষয়ে ব্যবস্থা গ্রহণ করবার জন্য নির্দেশ দিন।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি 'যুগান্তর' পত্রিকায় গত ১০ তারিখ একটি সংবাদ দেখে আতঙ্কগ্রস্ত হয়েছি। স্যার, আমরা জানি কিছু দিন আগেই গোটা পশ্চিমবাংলায় আন্ত্রিক রোগে আক্রান্ত হয়ে হাজার হাজার মানুষ মারা গেছে। এখন আবার গত ১০ তারিখের 'যুগান্তর' পত্রিকা লিখছে যে, বর্তমানে পশ্চিম দিনাজপুর জেলায় ব্যাপক

হারে কালাজ্বরের প্রকোপ দেখা দিয়েছে এবং পশ্চিমবাংলার অন্যান্য বিভিন্ন জেলাতেও এই জিনিস দেখা দিচ্ছে। অবিলম্বে এ বিষয়ে যদি কোনো রকম ব্যবস্থা গ্রহণ করা না হয় তাহলে কালাজ্বরের প্রকোপ পশ্চিমবাংলার সমস্ত এলাকায় ছড়িয়ে পড়বে। স্যার, আপনি নিশ্চয়ই সংবাদপত্রে দেখেছেন যে, পশ্চিম দিনাজপুর জেলার চারটি ব্লকে ইতি মধ্যে ১২ জন কালাজ্বরে আক্রান্ত রোগী মারা গেছেন এবং বহু লোক আক্রান্ত হয়েছেন। জেলা শাসক সেখানে অসহায় বোধ করছেন। ডিস্ট্রিক্ট হেল্‌থ অফিসার বলছেন, "আমার এমন কিছু নেই যে, আমি গ্রামে গ্রামে গিয়ে রোগীদের রক্ত নিয়ে পরীক্ষা করে দেখতে পারি, আমি অসহায় অবস্থার মধ্যে রয়েছি।" উত্তরবঙ্গের পশ্চিম দিনাজপুর জেলায় আজকে এই অবস্থা চলছে। আজকে যদি কালাজ্বর সমগ্র পশ্চিমবাংলায় ছড়িয়ে পড়ে তাহলে আন্ত্রিক রোগের মতো হাজার হাজার মানুষ এই রোগও আক্রান্ত হবে। অতএব এই অবস্থায় আমি আপনার স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে, তিনি এ ব্যাপারে এই হাউসে অবিলম্বে একটা স্টেটমেন্ট দিন। কালাজ্বরে পশ্চিম দিনাজপুর জেলায় এখন পর্যন্ত যে সমস্ত মানুষরা আক্রান্ত হয়েছে তাদের অধিকাংশই আদিবাসী। তাদের জীবন রক্ষার জন্য মন্ত্রী মহাশয় কি ব্যবস্থা গ্রহণ করছেন এবং এই রোগ যাতে গোটা পশ্চিমবাংলায় ছড়িয়ে না পড়ে তার জন্যও কি ব্যবস্থা গ্রহণ করছেন তা অবিলম্বে হাউসকে জানান। সুতরাং আমি এ বিষয়ে আপনাদের মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর একটি বিবৃতি দাবি করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার স্যার, মুর্শিদাবাদ জেলায় গত সাত দিন ধরে প্রবল বর্ষণ হচ্ছে। এই ধরনের বর্ষণ সাম্প্রতিক কালে হয়নি। এর সঙ্গে জলঙ্গী নদীর জলস্ফীতির ফলে মুর্শিদাবাদ জেলার ব্যাপক অংশ বন্যা কবলিত হয়ে পড়েছে। আমি গত কাল মুর্শিদাবাদ জেলায় ছিলাম, আমি সেখানকার অবস্থা দেখে এসেছি। আমার নির্বাচনী কেন্দ্র নওদা, হরিহরপুর, বেলডাঙ্গা প্রভৃতি লক্ষাধিক বন্যা এবং অতি-বর্ষণে বিপর্যস্ত হয়ে পড়েছে। লক্ষাধিক মাটির বাড়ি ঘর ভেঙে পড়েছে। অথচ আজ পর্যন্ত সেখানে কোনো রকম ত্রাণ সামগ্রী পৌঁছয় নি। আমি জেলা শাসকের সঙ্গে দেখা করেছি, তিনি আমাকে বলেছেন, "ত্রাণ সামগ্রী নেই, আমি কি করতে পারি।" আজকে ত্রাণমন্ত্রী এখানে যে বিবৃতি দিয়েছেন তাতে আমরা লক্ষ্য করছি যে, তিনি বলছেন এক লক্ষের উপর মানুষ গৃহহীন হয়ে পড়েছে, অথচ সেখানে 'তারপলিন' যাচ্ছে মাত্র তিন হাজার। এই হচ্ছে বাস্তব অবস্থা। জেলা শাসক বলছেন, তাঁর কাছে নেই, তিনি কি করবেন। এই অবস্থায় পঞ্চায়েত সদস্যরা এবং অন্যান্য জনপ্রতিনিধিরা সব চেয়ে বেশি বিপদে পড়ছেন, সাধারণ মানুষ বিক্ষুব্ধ হয়ে তাঁদের কাছে অভিযোগ এবং দাবি জানাচ্ছে, ডেপুটেশন দিচ্ছে। ক্ষুধার্ত বুভুক্ষু মানুষ বিক্ষুব্ধ হয়ে উঠেছে, ফলে অবস্থা মারাত্মক আকার ধারণ করতে পারে। মেদিনীপুরে বন্যা হয়েছে, নিশ্চয়ই তাকে গুরুত্ব দিতে হবে, কিন্তু মুর্শিদাবাদের বন্যা যে অবস্থায় গিয়ে পৌঁছেছে সেরকম গুরুত্ব পাচ্ছে না। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণমন্ত্রীর কাছে দাবি করছি অবিলম্বে উপযুক্ত পরিমাণ ত্রাণ সামগ্রী মুর্শিদাবাদ জেলায় পাঠাবার ব্যবস্থা করা হোক। ত্রাণ সামগ্রী না পৌঁছলে সেখানে হাজার হাজার মানুষ না খেয়ে মারা যাবে। যদি ত্রাণ-সামগ্রী অবিলম্বে পৌঁছাতে দেরি হয় তাহলে ওখানকার মানুষকে আর আটকানো যাবে না। সেখানে অনবরত বৃষ্টি হয়ে যাচ্ছে। রাস্তার উপর মানুষ পড়ে থাকবে এ জিনিস হতে পারে না। সেইজন্য

সরকারের কাছে দাবি জানাচ্ছি, অবিলম্বে এর প্রতিবিধান করতে হবে অন্যথায় ওখানকার মানুষকে আর কোনো কথা বলে রাখা যাবে না।

[2-20 - 2-30 P.M.]

**Shri Rajesh Khaitan :** Mr. Speaker, Sir, I wish to draw the attention of the Hon'ble Chief Minister to a very serious matter which occurred on 10th July, 1984. Tarab Bhai Damangaonwalla was brutally murdered at Clive Row which is one furlong away from the Writer's Buildings. Mr. Subrata Mukherjee and myself along with the people of that area went to see Mr. Benoy Krishna Chowdhury who was officiating in absence of Shri Jyoti Basu, Chief Minister. Mr. Benoy Krishna Chowdhury assured us that police will act and culprits will be apprehended and investigation will be carried on fairly. Mr. Milan Das Gupta, Secretary of the C.P.I.(M) union who was pin pointed by a son of Tarab Bhai Damangaonwalla to be involved in the murder has not been apprehended. Secondly, the learned P.P. acting contrary to the postmortem report and contrary to the police instruction is helping the accused by supporting their bail application. Is this administration? Is the investigation going on fairly? It is most unfortunate that anti-socials are being protected, in one instance by the police, and in other instance by the administration. Sir, I myself humbly request that as assured by the Chief Minister as well as by Mr. Benoy Krishna Chowdhury the law and order situation should be such that if brutal murders are committed the culprits are immediately apprehended, otherwise, I am afraid, people will take law in their own hands. I also demand that removal of the P.P., Shri Sarajesh Mukherjee who is acting contrary to the instruction of the Police Commissioner and the D.C., Central. How can he lodge the case? How can he make submission contrary to the instruction ? This is a serious matter. I hope that the Hon'ble Cheif Minister will look into the matter.

**শ্রী দেবীপ্রসাদ বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি বন্যার ব্যাপারে। ১৯৭৮ সালে বন্যা হয়েছিল আর এবারেও বন্যা হয়েছে। কিন্তু দুটি বন্যার চরিত্রগত পার্থক্য আছে। ১৯৭৮ সালে যে বন্যা হয়েছে সেটা অনেকটা চেঙ্গিস খাঁর মতোন ঝড়ের বেগে ভাঙতে ভাঙতে। চেঙ্গিস খাঁ যেমন লুঠ-তরাজ করে খুন-খারাপি করে ধ্বংস করে দিয়ে গিয়েছিল, ঠিক তেমনি ১৯৭৮ সালের বন্যা এই রকম ধ্বংস করে দিয়েছিল, ১৪দিন জল ছেড়ে দিয়ে বেরিয়ে চলে গেল। কিন্তু তখন দিল্লিতে ছিলেন জনতা সরকার। তাঁরা সংবিধান অনুযায়ী রাজ্যের প্রাপ্য হিসাব অকৃপণ হস্তে যে ত্রাণ-সামগ্রী দিয়েছিলেন তাতে পশ্চিমবাংলার মানুষের কোনো কষ্ট হয়নি। কিন্তু এবার যে বন্যা এসেছে সেই বন্যা ইন্দিরা গান্ধীর রাস্তায়, অর্থাৎ শ্রীমতী ইন্দিরা গান্ধী যেমন একটার পর একটা মেম্বার কিনে কিনে বিভিন্ন রাজ্যের গভর্নমেন্টকে পতন করার চেষ্টা করছেন অথবা

অর্থনৈতিক অবরোধ করে সরকারকে জব্দে ফেলা যায় কিনা সেই পথে যেমন ধীরে ধীরে এগিয়ে যাচ্ছে ঠিক তেমনি এবারের বন্যাও সেই পথ নিয়েছে ৫ই জুন থেকে শুরু হয়েছে। ওয়াটার লগিং করে সমস্ত জায়গায় জল ভর্তি করে দিয়েছে। আর তারপরে কোথাও জল ধারণের স্থান নেই। তারপর মাঝে মাঝে ঐ জলাধারগুলি খুলে দিতে বাধ্য হচ্ছে আর ডুবে ডুবে যাচ্ছে এবং তার ফলে এবারের বন্যায় অসীম ক্ষতি হচ্ছে। আমি জানি যে ১৪৬ কোটি টাকা চাওয়া হয়েছে, কেন্দ্রীয় সরকার বলবেন এক আর চার বাদ দিয়ে বড় জোর ৬ কোটি টাকা নাও। তবুও অনুরোধ জানাচ্ছি কেন্দ্রীয় সমীক্ষক দল যাঁরা এসেছেন তাঁদের বক্তব্য শ্রীমতী ইন্দিরা গান্ধী শুনবেন না, তিনি ওঁদের চোখে চশমা পরিয়ে দিয়েছেন। ঐ দলটিব নদীয়ায় যাবার কথা ছিল, কেন বন্ধ হয়ে গেল, নদীয়াটা কেন প্রোগ্রাম থেকে বাদ পড়ল সেটা ঠিক বুঝতে পারছিনা। সেটা জানাবেন, এই হচ্ছে আমার অনুরোধ।

**শ্রী শিশির অধিকারী ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়ের নজরে আনতে চাইছি। ঘটনাটি হচ্ছে তমলুক দিঘা রেলপথ গত ৩ মাস আগে মাননীয় মুখ্যমন্ত্রী কথা দিয়েছিলেন যে ৭০০ একর জায়গার জন্য, কিন্তু মাত্র ১৭ একর জায়গা রাজ্য সরকার রেলদপ্তরকে দিতে পেরেছেন। অদ্ভুত কথা। কিন্তু একই সঙ্গে উড়িষ্যার তালচেরে উড়িষ্যা সরকার মাত্র এক মাসের নোটিশে ৫০০ একর জায়গা দিয়েছেন। আজকে উন্নয়নের স্বার্থে মাত্র ১৭ একর জায়গা নয়, ৭০০ একর জায়গা যাতে দেওয়া যায় সেই ব্যবস্থা করুন। মেদিনীপুর ভেসে গেছে, রাজ্য সরকার জমি অধিগ্রহণ করে রেলকে হস্তান্তর করছেন না, ৭০০ একর জায়গা হস্তান্তর করলে বন্যাক্লিষ্ট মেদিনীপুরের মানুষ মাটি খুঁড়ে অন্তত যাতে দিনপাত করতে পারে সেজন্য আমি আপনার মাধ্যমে ভূমিরাজস্ব মন্ত্রী, মুখ্যমন্ত্রী এবং মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি যাতে তমলুক-দিঘা রেলপথের জায়গা এই সেপ্টেম্বর মাসের মধ্যে হস্তান্তর করা হয় তার আশু ব্যবস্থা করা হোক।

**উমাপতি চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভার একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। চন্দ্রকোনা বিধানসভা কেন্দ্রে মাতরা কোল্ডস্টোরেজে যেসব আলু ছিল সমস্ত আলু পচে নষ্ট হয়ে গেছে। ঐ নষ্ট হয়ে যাবার ফলে চাষীরা আর কোনো পথ পাচ্ছেন না। তাঁরা মালিকের কাছে বার বার ধর্ণা দিচ্ছেন কিন্তু মালিক শেষ পর্যন্ত এলাকা ছেড়ে পালিয়ে গেছে। কৃষকেরা আলুর বীজ পাচ্ছেন না ক্ষতিপূরণও পাচ্ছেন না। অন্য আর একটা বিপদ দেখা দিয়েছে, সেই পচা আলুর দুর্গন্ধে ঐ এলাকায় রোগ দেখা দিচ্ছে। পরিবেশ দূষিত হচ্ছে। তাই আমি পরিবেশ দূষণের হাত থেকে এলাকার মানুষদের রক্ষা করার জন্য এবং কৃষকেরা যাতে আলু বীজ এবং ক্ষতিপূরণ পান সেজন্য কৃষি মন্ত্রী এবং পরিবেশ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি ঘটনার প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। সঙ্গে সঙ্গে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৫শে জুলাই হাওড়া ইউকো ব্যাঙ্কে ডাকাতি হয় এবং সেই ডাকাতির কেসে রীতা বৈদ্য নামে একজন ভদ্র মহিলাকে ধরা হয়। ভদ্রমহিলাকে কোনো আসামি হিসাবে ধরা হয়নি, রীতা বৈদ্যকে ধরা হয়েছিল স্বপন নামে একজন ডাকাতি কেসের আসামির বান্ধবী হিসাবে। দমদমের সুভাষনগর এলাকায় এই আসামিরা থাকেন এবং সেখানে হাওড়ার পুলিশ সুপার

কমরেড সুলতান সিং দমদম থানায় গিয়ে রীতা বৈদ্যকে লাই ডাইরেকটর বলেছেন। ঐ থানার ডি. আই. জি. সি. আই. ডি. সদানন্দ চক্রবর্তীর সামনে রীতাকে ইলেকট্রিক শক দিয়েছেন। পরের দিন প্রতিটি সংবাদপত্রে ঐ নারকীয় ঘটনার কথা বেরোয়। রীতা অসুস্থ হয়ে যায়, রীতাকে দমদম থেকে হাওড়া জেনারেল হাসপাতালে ভর্তি করতে হল এবং তাঁর পিতা দীর্ঘদিন ধরে হাওড়া পুলিশ সুপারের কাছে যান। রীতা অসহায় অবস্থায় হাওড়ার হাসপাতালে রয়েছে। এসবই কমরেড সুলতান সিংয়ের কীর্তি। ডি. আই. জি. সি. আই. ডি. ডি. জি. কে রিপোর্ট দিয়েছেন যে তাঁর সামনে ঐ সুলতান সিং রীতা বৈদ্যকে ইলেকট্রিক শক দিয়েছে।

[2-30—2-40 P. M.]

আমি বুঝতে পারছিনা কোনো অজ্ঞাত কারণে এই কমরেড সুলতান সিং হাওড়াতে সন্ত্রাসের রাজত্ব চালাচ্ছে, কি গাঁটছড়া বাঁধা আছে সি. পি. এমের সঙ্গে এবং যার ফরে তার বিরুদ্ধে কোনো অ্যাকশন নেওয়া হচ্ছে না? একটি মহিলাকে শক দিয়ে পঙ্গু করে দেওয়া হল, প্রতিটি সংবাদপত্রে তার নিউজ বেরোলো, কিন্তু সরকার চুপ করে বসে আছেন! তাই আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, অবিলম্বে কমরেড সুলতান সিংয়ের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হোক কারণ দিনের পর দিন হাওড়ায় যেসব ঘটনা ঘটে চলেছে তাতে হাওড়ার মানুষ আজ ভীত সন্ত্রস্ত।

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এর আগের বিধানসভা অধিবেশনে পশ্চিম দিনাজপুর জেলায় যে কালাজ্বর দেখা দিয়েছে সে সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করেছিলাম। আপনি জানেন যে ইতিমধ্যে কালাজ্বরে বেশ কয়েকজন লোক মারাও গেছেন। বংশীহারী, কুশমন্ডী, করণদিঘী ইত্যাদি জায়গায় ব্যাপক আকারে কালাজ্বর দেখা দিয়েছে। গতবার যখন এই জ্বর দেখা দেয় তখন স্বাস্থ্য দপ্তর অল্পসংখ্যক জায়গায় স্প্রে করার ব্যবস্থা নেয়। কিন্তু তা যথেষ্ট ছিলনা। তাই আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ করছি, অবিলম্বে যাতে সমস্ত জায়গায় স্প্রে করার ব্যবস্থা নেওয়া হয়, কেন্দ্রীয়ভাবে সেখানে যাতে টিম্ পাঠানো হয় এবং এ-নিয়ে পরীক্ষা-নিরীক্ষা করে উপযুক্ত ব্যবস্থা নেওয়া হয় সেই মতো ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার আজকের অভিযোগ পশ্চিমবাংলার বর্তমান মুখ্যমন্ত্রী মাননীয় জ্যোতি বসুর বিরুদ্ধে। গতকাল এসপ্লানেড ইস্টে বক্তৃতা দেবার সময় তিনি কংগ্রেস সম্বন্ধে কতগুলো অশালীন উক্তি করেছেন। তিনি বর্তমানে ধর্মের ষাঁড় হয়েছেন। ধর্মের ষাঁড়ের মতো চারিদিকে তিনি চরে বেড়াচ্ছেন এবং বলছেন, কংগ্রেস চোরাকারবারীর কাছ থেকে টাকা নিচ্ছে, ওরা অসভ্য। যুব সংগঠনের জমায়েত বক্তৃতা দেবার সময় তিনি বলেছেন, কংগ্রেস বরাবরের অসভ্য। পশ্চিমবাংলার মাননীয় মুখ্যমন্ত্রী প্রকাশ্য রাজপথে, প্রকাশ্য মিটিংয়ে একটা সর্বভারতীয় দলের প্রতি অসভ্য, বর্বর ইত্যাদি অশালীন উক্তি করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রয়োজন হলে আমরা এই মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে, এই [***] বিরুদ্ধে দলবদ্ধ হব। আমরা দেখছি দিনরাত উনি গালাগাল দিচ্ছেন, অশোক মিত্রও গালাগাল দিচ্ছেন। আমি আপনাকে অনুরোধ করছি, মুখ্যমন্ত্রী মহাশয়কে বলুন এই গালাগাল দেওয়া বন্ধ করতে। তিনি ভদ্রলোক ; ভদ্রলোকের মতো আচরণ করতে বলুন তাঁকে। তা নাহলে আমরাও কিন্তু শালীনতা বজায় রাখতে বাধ্য থাকব না।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় অর্থ, পূর্ত ও সেচ মন্ত্রী মহোদয়দের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই ; আপনি জানেন যে এই বছর এবং গত কয়েক বছরই ডি.ভি.সির অতিরিক্ত জল ছাড়ার ফলে এবং অতিবৃষ্টির ফলে বন্যা দেখা দিচ্ছে, বিশষ করে এর ফলে হুগলি জেলায় ক্ষয় ক্ষতি হচ্ছে। যে নদীগুলির বাঁধ ভেঙ্গে গেছে সেগুলো মেরামতো করা প্রয়োজন। রাস্তাঘাটের শোচনীয় অবস্থার ফলে প্রতিনিয়ত দুর্ঘটনা ঘটছে। এই ব্যাপারে বিরোধীপক্ষ এবং সরকারপক্ষ উভয়েই একমতো হবেন। কিন্তু যেহেতু কেন্দ্রীয় সরকার অর্থ কমিশনের সুপারিশ না মেনে ৩২৫ কোটি পাওয়া টাকা থেকে পশ্চিমবাংলাকে বঞ্চিত করেছে তার জন্য রাজ্য সরকার আজ সঙ্কটের সম্মুখীন। তবুও যাতে অগ্রাধিকারের ভিত্তিতে রাস্তাগুলি মেরামতো হয় তার জন্য অনুরোধ করছি এবং বন্যার যা মূল কারণ, বিশেষ করে হুগলি জেলায়, নিম্ন দামোদর পরিকল্পনাটিকে কার্যকর করবার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছি মাননীয় সেচমন্ত্রীর মারফত। সঙ্গে সঙ্গে আর একটা কথা জানাতে চাই যে ঘিয়াকুন্তী স্কীম হুগলি জেলার একমাত্র স্কীম। এই স্কীম ১৯৭৬ সাল থেকে শুরু হয়েছে। এই স্কীমের কাজ ৬০ ভাগ শেষ হলেও ৪০ ভাগ কাজ টাকার অভাবে হচ্ছে না। সেই জন্য আমি দাবি করছি যেন বাজেট বরাদ্দের টাকা অতি শীঘ্র পাওয়া যায়। কেন্দ্রীয় সরকারের নিকাশি প্রকল্পের জন্য যে ঋণ অনুদান পাওয়া যায় তা যেন মার্চ মাসের মধ্যে আসে। ঘিয়াকুন্তী স্কীম তাড়াতাড়ি শেষ করা যায় তার জন্য অনুরোধ জানাচ্ছি। কেন্দ্রীয় সরকারের যে সমীক্ষক দল এসেছেন তাঁরা এটা দেখছেন এবং হুগলিতে তাঁরা যাবেন। তাঁরা যে এই ব্যাপারে কবে রিপোর্ট দেবেন তারও ঠিক নেই। আগামী শীতের মধ্যে এটা শেষ করতে হবে। তা না হলে এই এলাকার বোরো এবং রবি শস্য নষ্ট হয়ে যাবে। এই বাঁধগুলি যদি মেরামতো না হয়, ঘিয়াকুন্তী স্কীম যদি শেষ না করা যায় তাহলে এখানে সময় কোনো ফসল করা সম্ভব হবে না।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** স্যার, একটু আগে মাননীয় সদস্য সত্যবাপুলী মহাশয় কতক গুলি অসভ্য এবং অশালীন মন্তব্য করেছেন। তিনি মাননীয় মুখ্যমন্ত্রীকে বরাহনন্দন বলেছেন। আমি এই কথাটি এক্সপাঞ্জ করার জন্য দাবি জানাচ্ছি। ভবিষ্যতে তিনি যেন এই ধরনের কথা না বলেন তার জন্য প্রতিশ্রুতি দিতে বলুন। এই ধরনের কথা বললে আমাদের কাছ থেকে সেই ধরনের রিটার্ন পাবেন। নিজে আয়নার সামনে দাঁড়িয়ে যেটা দেখছেন সেই কথাই তিনি বলছেন। এই পবিত্র বিধানসভায় দাঁড়িয়ে এই ধরনের উক্তি করার কোনো অধিকার তাঁর নেই। গণতন্ত্র হত্যাকারী, মানুষের রক্ত নিয়ে তাঁদের খেলা। আমি আশা করি আপনি এই সব কথাগুলি এক্সপাঞ্জ করে দেবেন।

**মিঃ স্পিকার ঃ** বরাহনন্দন কথাটি এক্সপাঞ্জ করা হবে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই সভায় এক পুত্র হারা মায়ের করুণ আবেদনের কাহিনীর দ্বারা আপনার মাধ্যমে এই সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি অবাক হয়ে যাবেন গত ৯.৭.৮৪ তারিখে বেশি দিনে ঘটনা নয়—১২টা থেকে সাড়ে বারটার সময় ভাতছাড়া গ্রামের দেবাশীষ ব্যানার্জি নামে একটি ছেলেকে, তার বয়স ২৩

বৎসর, পুলিশ গিয়ে তার বাড়ি থেকে ডেকে এনে গুলি করেন। সেই ছেলেটার বিরু কোনো এফ. আই. আর. ছিল না। জবরদস্ত কায়দায় তাকে গ্রেপ্তার করে হত্যা করেন। আপ্রাণ বাঁচার চেষ্টা করছিল। তার মায়ের নাম সরস্বতী ব্যানার্জি। তার মা এবং আত্মীয় স্বজনরা তাকে বাঁচাবার চেষ্টা করে। ছেলেটি বাঁচবার জন্য একটি গাছে উঠে পড়ে। কিন্তু সেখানকার এস. আই. অফিসার সমর কুন্ডু এবং সমর দাস সেই ছেলেটিকে গাছ থেকে নামিয়ে তার মায়ের সামনে ঠাণ্ডা মাথায় গুলি করে। তারপর জ্যোতিবাবু থেকে আরম্ভ করে সকলকে এই পুত্রহারা মা আবেদন জানায়। এই রকম অনেক পুত্রহারা মা তাঁর কাছে আবেদন করেছেন। কিন্তু তাদের বিরুদ্ধে কোনো মামলা দায়ের করা হয় নি। আমরা অনেক অনুরোধ করা সত্ত্বেও কারো বিরুদ্ধে আইন সংক্রান্ত কোনো ব্যবস্থা সরকারের তরফ থেকে নেওয়া হয় নি। ঠাণ্ডা মাথায় পুলিশ তার মায়ের সামনে বুকে দুটো গুলি করে তার ছেলেকে হত্যা করল, কোনো প্রতিকার হল না! এই ব্যাপারে প্রধানমন্ত্রীকে চিঠি দেন এবং ১০ই সেপ্টেম্বর তার উত্তর আসে। সেই চিঠির অনুলিপি মুখ্যমন্ত্রীর কাছে পাঠিয়ে দেন। এই আবেদনের একটা কপি আপনাকে দিচ্ছি। এই হত্যার ব্যাপারে পোস্ট মর্টেম রিপোর্টে পরিষ্কার বলা আছে যে পুলিশের গুলিতে নিহত হয়েছে। তার ফটোস্টাট কপি আপনাকে দিচ্ছি। এই ব্যাপারে সরকার কোনো গুরুত্ব দেন নি। এখানে বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে। প্রতিদিন যদি এইভাবে চলতে থাকে তাহলে একটা ভয়ঙ্কর দিন আসছে যেখানে কারো রেহাই নেই।

[2-40—2-50 P. M.]

আমি সেই পুত্রহারা মায়ের পক্ষ থেকে তাঁর সমস্ত আবেদন, যা গত কয়েক মাস ধরে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে লেখা সত্ত্বেও সুবিচার পান নি, সেগুলো আপনার কাছে সুবিচারের জন্য পেশ করছি।

**শ্রীমতী অঞ্জু কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে এই যে, কালনার একটি গ্রাম গোবিন্দবাটী, এই গ্রামের উপর দিয়ে বেহুলা নদী বয়ে গিয়েছে। এই নদীর উপর একটি স্লুইস গেট ও ব্রিজ ছিল। সেটি সম্পূর্ণরূপে ধ্বসে পড়েছে। তার ফলে দুটি এলাকা সম্পূর্ণ বিচ্ছিন্ন অবস্থায় রয়েছে এবং এই এলাকার পঞ্চায়েত অফিসটি মানুষের কাছ থেকে সম্পূর্ণ বিচ্ছিন্ন রয়েছে। শুধু তাই নয়, এর চাইতে সবচেয়ে বড় অসুবিধা যা দেখা দিয়েছে তা হচ্ছে এই যে, উক্ত স্লুইস গেট এবং ব্রিজটি অবিলম্বে যদি সংস্কার করা না যায় তাহলে গোটা এলাকার প্রায় ৪ হাজার বিঘা চাষের জমি ভীষণ ভাবে ক্ষতিগ্রস্ত হয়ে পড়বে। সেজন্য অবিলম্বে উক্ত ব্রিজটির সংস্কার সাধনের জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেওকীনন্দন পোদ্দার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিমবাংলা সরকার কিভাবে এখানকার জনসাধারণকে বিষ খাইয়ে মারছে সে সম্বন্ধে আপনি কয়েকদিন আগের সংবাদপত্রে নিশ্চয়ই দেখে থাকবেন। এই বিষয়ে টেলিগ্রাফেও বেরিয়েছিল। পশ্চিমবাংলা সরকার পরিচালিত যে ডেয়ারী ফার্ম চলছে, সেখানকার গরুগুলির শতকরা ৫০ ভাগ গরু টিউবারকিউলোসিস্ রোগে ভুগছে। এই রোগগ্রস্ত গরুর দুগ্ধ উঠতি বাচ্চা ও জনসাধারণের মধ্যে বিতরণ করা হচ্ছে। আমরা বইতে

ও কাগজে পড়ে জেনেছি যে টি. বি. রোগগ্রস্ত গরু দুগ্ধ মানুষ খেলে তারও টি. বি. হয়। মার্কস্‌বাদী সরকার স্লো পয়জন্‌ করে ও নানা প্রকারে অত্যাচার, নিপীড়ন চালিয়ে যাচ্ছে। এঁরা দুগ্ধ বিতরণের সময়ে মানুষকে স্লো পয়জন করে মারতে চাইছেন এবং উঠতি বাচ্চা ও জনসাধারণকে শেষ করে দিতে চাইছেন। আমি এই নির্মম অত্যাচারের বিরুদ্ধে জুডিশিয়াল এনকোয়ারী দাবি করছি।

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্ধমান জেলার গলসী থানায় যে সমস্ত রাস্তাঘাট আছে তার অবস্থা এমন পর্যায়ে এসেছে যে সেখানে বাসগুলো ঠিকমতো প্লাই করতে পারছে না। ওখানে অবিলম্বে যদি রাস্তাঘাটের মেরামতো করা না হয়, তাহলে শীঘ্রই এক চরম অব্যবস্থা দেখা দেবে।

আমার মেনশন ছাড়া এখানে আর একটি বিষয়ের উল্লেখ করতে চাই। সেটি হচ্ছে এই যে, কিছুক্ষণ আগে মাননীয় সদস্য সুব্রতবাবু এখানে যে কথাগুলো বললেন, তা সম্পূর্ণ অসত্য। উনি যে স্থানের ঘটনা উল্লেখ করলেন সেটা হচ্ছে আমার পাড়া। আমার বাড়ি বর্ধমান জেলায়। আমার পাড়ার কাছেই ঘটনাটি ঘটেছিল, সেজন্য আমি তা খুব ভালভাবেই জানি। উক্ত দেবাশীষ ব্যানার্জি বহু দিনের একজন কুখ্যাত ডাকাত। ডাকাতি করার জন্য যখন সে প্রস্তুত হচ্ছিল, তখন পুলিশ খবর পেয়ে যায়। পুলিশের সঙ্গে গুলি বিনিময় করার সময়ে পুলিশের গুলিতে সে মারা যায়। সুতরাং সুব্রতবাবুর উল্লিখিত বক্তব্যের বিরুদ্ধে আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

(গোলমাল)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি কি মেনশনের উপরে কোনো উত্তর দিতে পারেন?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** এটা কি হল—অন হোয়াট গ্রাউন্ড অ্যান্ড আন্ডার হুইচ রুল হি ইজ স্পিকিং?

**শ্রী ননী কর ঃ** হাউসে যা খুশি তাই বলব, এটা কি করে হয়? (গোলমাল)

**শ্রী সুনীতি চট্টারাজ ঃ** স্যার, সরকারিপক্ষের সদস্যরা আমাদের পক্ষের সদস্যরা নিবেদন করছেন রাস্তাঘাট বন্ধ, ডি. পি. এল. বন্ধ, ব্যান্ডেল বন্ধ, বিদ্যুৎ, শিল্প খাদ্য বন্ধ অর্থাৎ পশ্চিমবাংলায় বন্ধ হয়ে যাচ্ছে। এই বন্ধকে অফিসিয়াল বন্ধ ডিকলেয়ার করলেন ৪ ঠা সেপ্টম্বর। এই বন্ধের দিন যেসব সরকারি কর্মচারি যারা জনসাধারণের দুঃখের সঙ্গে নিজের দুঃখকে এক করে দেখেন সেই বন্ধের বিরোধিতা করবার জন্য সরকারি অফিসে যোগদান করতে এসেছিলেন—রাইটার্স বিল্ডিং বা বিভিন্ন সরকারি অফিসে—জ্যোতি বাবুর পুলিশ এবং কো-অর্ডিনেশন কমিটি তাদের উপর অত্যাচার করেছে। যারা কাজ করতে চায় তাদের কাজ করতে দেবেনা। আমরা ভেবেছিলাম মুখ্যমন্ত্রী হাউসে এসে ক্ষমা চাইবেন এই বলে যে আমি অনুতপ্ত আমার সরকারি কর্মচারিদের উপর অত্যাচার হওয়ায়। কিন্তু দেখলাম সি. পি. এমের মুখ্যমন্ত্রী তা নীরবে সহ্য করলেন অর্থাৎ কিনা সমর্থন জানালেন। এই জিনিস পশ্চিমবাংলায় হতে পারে না।

**শ্রী সুব্রত মুখার্জিঃ** জয়নাল আবেদিন সাহেব এই কথা বলবার চেষ্টা করেছিলেন।

(গোলমাল)

**শ্রী সুনীতি চট্টারাজঃ** এই জিনিস যদি হয় তাহলে পশ্চিমবাংলার মানুষ একে বরদাস্ত করবেনা। যে সমস্ত সরকারি কর্মচারি যারা মানুষের সেবা করতে চান তাদের যদি ন্যূনতম প্রোটেকশন না দেওয়া যায় তাহলে কি হবে? পশ্চিমবাংলায় কি কোনো গণতন্ত্র নেই? সরকারি কর্মচারিদের কি কোনো ডেমোক্র্যাটিক রাইট নেই? পশ্চিমবাংলায় কাজ কিভাবে হবে? তাদের দিয়ে কাজ করাবেন? (গোলমাল)

**শ্রী সুব্রত মুখার্জিঃ** স্যার গতকাল জয়নাল সাহেব একই বিষয়ে বলতে চেয়েছিলেন। এ বিষয়ে ডিবেট হোক। (গোলমাল)

**শ্রী সুভাষ গোস্বামীঃ** স্যার, পশ্চিমবাংলার গ্রাম ও শহরে যে সমস্ত সংগঠিত প্রাথমিক বিদ্যালয় চলে আসছিল সেই সমস্ত বিদ্যালয়গুলিকে স্বীকৃতি দেবার জন্য এবং সংগঠিত শিক্ষক যারা ছিলেন তাদের স্বীকৃতির জন্য গত ৭/৮ বছর ধরে তাঁরা আন্দোলন করে আসছেন। বিভিন্ন সময় তাঁরা সরকারের কর্তাব্যক্তি—যথা শিক্ষামন্ত্রী ও মুখ্যমন্ত্রীর সঙ্গে একাধিকবার দেখা করেছেন। মুখ্যমন্ত্রী তাঁদের আশ্বাস দিয়েছেন যে তাঁদের বিষয়টা বিবেচনা করে দেখবেন। এই কথাটা আমরা কাগজে দেখেছি কিন্তু আজ পর্যন্ত কিছু না হওয়ায় তাঁরা রাজভবনের সামনে অবস্থানের সামিল হয়েছেন। বিভিন্ন সময় শিক্ষক নিয়োগ বন্ধ হওয়ার ফলে প্রাথিমিক শিক্ষাক্ষেত্রে এক অচল অবস্থার সৃষ্টি হয়েছে। কোনো শিক্ষক নিয়োগ করা যাচ্ছেনা, কোনো শিক্ষককে বদলি করা যাচ্ছেনা। সুতরাং বিষয়টি দীর্ঘদিন ধরে ঝুলিয়ে না রেখে সমগ্র মন্ত্রিসভার কাছে আমার আবেদন যে অবিলম্বে এই বিষয়টা একটা কিছু করা যায় কি না তার চিন্তা ভাবনা আপনারা করুন।

[2-50 - 3-00 P.M.]

**Mr. Speaker :** Now Shri Subhas Basu. (Shri Subhas Basu rose to speak) .......... (noise)

(Several members of Cong. (I) Bench rose in their seats)

**Mr. Speaker :** Please take your seats. You have made your mentions. Other members have also mention cases. They have also right to speak. Let them speak. Please take your seats.

........ (pause) ...... Now Shri Subhas Basu.

**শ্রী সুভাষ বসুঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১১ তারিখ থেকে নদীয়া জেলার চাকদহ ব্লকের অন্তর্ভুক্ত ৫টি পঞ্চায়েত এলাকার সমস্ত জমি প্লাবিত হয়ে গেছে এবং ২০ হাজার লোক জলবন্দী হয়ে ছিল। আমরা খবর পেলাম যে চাকদহ ব্লকে যেসব বাড়ি-ঘর, জমি প্লাবিত হয়েছে তা কেন্দ্রীয় সমীক্ষক দল আগামী ২০ তারিখে দেখতে আসবেন এবং দেখে তাঁরা দিল্লিতে রিপোর্ট দেবেন এবং সেই রিপোর্টের ভিত্তিতে দিল্লি থেকে সাহায্য আসবে। কিন্তু

দুঃখের বিষয় গতকাল জানতে পারলাম যে দিল্লি থেকে সমীক্ষক দল আসছেন না এবং দিল্লির সমীক্ষক দল না আসলে ঐ রিপোর্ট দিল্লিতে যাবে না। কিন্তু আমাদের সরকার দিল্লিতে ইতিমধ্যে রিপোর্ট পাঠিয়েছেন, দিল্লি থেকে সাহায্য যদি না আসে তাহলে এই সমস্ত লোকেরা বিপদের মধ্যে পড়বে। এবারকার বন্যার বৈশিষ্ট হচ্ছে এই ফসল সমস্ত নষ্ট হয়ে গেছে। সংবিধানে আছে কোনো প্রাকৃতিক বিপর্যয় ঘটলে কেন্দ্রীয় সাহায্যের মাধ্যমে সেই সমস্যার সমাধান হবে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মিঃ স্পিকার, স্যার আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি মাননীয় স্বরাষ্ট্র তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে সারা দেশ ব্যাপি সিটু ইউনিয়নের ডাকে পোস্ট অ্যান্ড টেলিগ্রাফ ধর্মঘট চলছে। ধর্মঘট করার অধিকার আছে তাঁরা করুন, কিন্তু হাওড়ার বিভিন্ন জায়গায় আমরা দেখেছি ধর্মঘটীরা অফিসের সামনে ধর্মঘট করছেন, ওখানকার মেজরিটি ইউনিয়ন হচ্ছে কংগ্রেস ইউনিয়ন, ইচ্ছুক কর্মচারিরা যখন কাজে যেতে চাইছেন তখন তাদের শুধু বাধা দেওয়া নয় তাদের এমনভাবে মার দেওয়া হয়েছে যে তাদের মধ্যে ১৫ জনের হাসপাতালে চিকিৎসার ব্যবস্থা করতে হয়েছে। আমরা জেলা ম্যাজিস্ট্রেটকে গিয়ে বললাম যে যারা ইচ্ছুক কর্মী আছে তাদের অফিসে ঢোকবার ব্যবস্থা করে দিন, তার উত্তরে জেলা ম্যাজিস্ট্রেট বললেন এটা সেন্ট্রাল গভর্নমেন্টের ব্যাপার, আমি স্টেট গভর্নমেন্টের লোক, আমি তাঁদের নির্দেশ অনুযায়ী চলব। আমার মনে হয় কোনো সুস্থ মস্তিষ্কের আই এ এস অফিসারের মুখে এই ধরনের কথা শোভা পায় না। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব এই ধরনের উক্তি কোনো আই এ এস অফিসারেব মুখ থেকে যাতে না বেরোয় সেটা যেন দেখেন এবং এই অফিসারের সম্বন্ধে যেন ইনকোয়ারি করে দেখেন।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ঘটনা এখানে উল্লেখ করতে চাই। গতকাল আমি হাউসে ছিলাম না সেই অবসরে রামনগরের এম. এল. এ. শ্রী অবন্তী মিশ্র মহাশয় এখানে একটি অসত্য ভাষণ পরিবেশন করেছেন। নন্দীগ্রাম—চৌখালি বাজারে যারা দোকান করেছে তাদের সেই দোকান কংগ্রেসিরা সমাজবিরোধীদের নিয়ে লুঠপাট করেছে এবং শঙ্কর প্রধানকে খুন করেছে এবং আর একজন গ্রাম প্রধানকে হত্যা করার চেষ্টা করেছে। জায়রা নামে একজন গুন্ডা এবং ডাকাত তার দলবল নিয়ে নানা রকম উস্কানী দিয়েছে এবং কংগ্রেস নেতা অমিয় ভট্টাচার্য, বাপি মিশ্র এবং সেখ নুরু একত্রিত হয়ে সেখানে সাম্প্রদায়িক দাঙ্গা লাগাবার চেষ্টা করেছে ৭.৯.৮৪ তারিখে। শঙ্কর প্রধানকে খুন করেছে একটা পুকুরে ফেলে। অথচ এখানে বলা হয় সি পি এম এই কাজ করেছে। ওখানে যাতে সাম্প্রদায়িক দাঙ্গা না হয় তারজন্য সমস্ত দল মিলে শান্তি রক্ষা কমিটি করা হয়েছে। কাজেই অবন্তিবাবু এখানে অসত্য ভাষণ পরিবেশন করেছেন। আমি দাবি করছি অবিলম্বে শঙ্কর প্রধানের হত্যাকারীদের গ্রেপ্তার করে শাস্তির ব্যবস্থা করা হোক।

**শ্রী উপেন কিস্কু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রতি বছর রিলিফ খাতে লক্ষ লক্ষ টাকা ব্যয় হয় এবং এই টাকা বাঁকুড়া জেলাতেও যায়। কিন্তু এবারে বৃষ্টি হওয়া সত্ত্বেও দেখছি বাঁকুড়ায় সাংঘাতিক অবস্থা। আমরা জানি প্রতি বছর হাজার হাজার লোক বাঁকুড়া থেকে বর্ধমান, হুগলিতে কাজের জন্য আসতে বাধ্য হয়। সামনে পূজা, মানুষ কি খাবে সেটা একটা

সমস্যা হয়ে দাঁড়িয়েছে। কাজেই আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ করছি বাঁকুড়া জেলায় যাতে টাকা পাঠানো যায় তার ব্যবস্থা করুন।

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এবছর অনেক আগে বৃষ্টি নামার ফলে এবং অতিবৃষ্টির ফলে প্রথম দিকে চাষীদের বীজ ধানের ক্ষতি হয়েছে। এই ব্যাপারে সরকারের তরফ থেকে সাহায্য না পেলেও চাষীরা নিজেরা উদ্যোগ নিয়ে চাষবাসের ব্যবস্থা করেছিল। সুন্দরবন এলাকায় দেখেছি অতিবর্ষণ এবং বীজের অভাব হওয়া সত্ত্বেও চাষীরা নিজস্ব উদ্যোগে চাষবাসের ভাল ব্যবস্থা করেছে। কিন্তু হঠাৎ দেখা গেল সুন্দরবনের বনাঞ্চলের নিকটবর্তী বিস্তীর্ণ এলাকায় জলের উপর ধান গাছের যে সবুজ অংশ থাকে সেটা পোকায় খেয়ে নিচ্ছে এবং তার ফলে প্রচুর ক্ষতি হচ্ছে। আমরা এই ব্যাপারে জেলা শাসকের দৃষ্টি আকর্ষণ করে বলেছিলাম সরকারের তরফ থেকে যাতে পোকা মারার ব্যবস্থা করা হয়। কিন্তু দেখলাম কোনো ব্যবস্থা হয়নি। এই পোকার আক্রমণের ফলে আমার কুলতলি এবং বাসন্তি এলাকায় ব্যাপকভাবে ধান গাছের ক্ষতি হচ্ছে। কাজেই আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ জানাচ্ছি অবিলম্বে এই পোকা মারার ব্যবস্থা করুন।

[3-00—3-10 P. M.]

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে চাষীদের একটি গুরুতর সমস্যার কথা এখানে উল্লেখ করতে চাই। রাষ্ট্রীয় কেমিক্যালস অ্যান্ড ফার্টিলাইজার কনসার্ন-এতে যত সার উৎপাদন হয় বিভিন্ন জেলায় সেই সার পাঠিয়ে দেবার ব্যবস্থা আছে। কিন্তু রাষ্ট্রীয় কেমিকালস অ্যান্ড ফার্টিলাইজার কনসার্ন বীরভূম জেলাতে গত ৭/৮ মাস ধরে কোনো সার পাঠায় নি। সমস্ত সার কাশীপুর গুদামে চালান দেওয়া হচ্ছে। বীরভূমের যেসব ডিলার আছে তাদের কাশীপুর গুদাম থেকে এই সার নিয়ে যেতে প্রত্যেক চাষীকে বস্তায় ১৫ টাকা করে বেশি দিতে হচ্ছে। এইভাবে আজকে চাষীদের এক্সপ্লয়েট করা হচ্ছে। এইভাবে রাষ্ট্রীয় কেমিক্যালস অ্যান্ড ফার্টিলাইজার কনসার্ন তাদের উৎপাদনের মাধ্যমে বীরভূমের চাষীদের নানাভাবে নির্যাতন করছে। আগামী রবি মরশুমে যে সার লাগবে আমার মনে হয় বীরভূমে সেই সার পাওয়া যাবে না। এই যে অন্যায়ভাবে কাশীপুরে পাঠাবার ব্যবস্থা হচ্ছে। বীরভূমে যে রেট পয়েন্ট রয়েছে, সাঁইথিয়া, এবং রামপুরহাট সেখানে পাঠানো হচ্ছে না। এই রকম রেট পয়েন্ট থাকা সত্ত্বেও কাশীপুর গুদামে পাঠাবার কি কারণ তা জানি না। এবং এতে ১১৫ টাকার সার ১৩০ টাকায় কিনতে হবে। এই দিকে আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং চাষীরা যাতে এই নির্যাতন থেকে পরিত্রাণ পায় তার ব্যবস্থা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী স্বাত্তিককুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বীরভূমের সিউড়ি-মোরারবই, সিউড়ি-লোহাপুর, এবং নলহাটি-ভবানন্দপুর যেসব রাস্তা রয়েছে, সেগুলির এমন অবস্থা যে সেখানে বাস চলাচল একেবারে বন্ধ হয়ে গেছে। এখানে অনেকেই এ সম্বন্ধে বারবার বলেছেন। আমি এখান থেকে কিছু টাকা নিয়ে গিয়েছিলাম। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে নাই, থাকলে ভাল হত। খুবই দুঃখের কথা যে ওখানকার যে একজিকিউটিভ ইঞ্জিনিয়ার (হাইওয়ে) তিনি এক মাসের মধ্যে

২৫ দিন জেলাতেই থাকেন না। আমি ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে বলেছিলাম। তিনি বললেন যে ওনাকে নাকি আর টি এ-র মিটিংয়ে কোনো দিন পান না। তাঁর থাকার কোনো ঠিক নাই। আমি বলতে পারি যে, যে কিছু টাকা আছে তাই দিয়ে বেশ কিছু সমস্যার সমাধান করা যায়। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে তিনি যদি জেলায় গিয়ে জেলার এম. এল. এ. এবং জেলা প্রশাসনের সঙ্গে বসেন তাহলে অনেক সমস্যা সমাধান হয়ে যাবে। আমাদের জেলার রাস্তাগুলির অবস্থা খুবই খারাপ। যা কিছু টাকা রয়েছে তা দিয়ে অনেকটা সমস্যা আমরা ঠিক করে নিতে পারব বলে আশা করি। আমার মনে হয় মন্ত্রী মহাশয় জেলা প্রশাসন এবং লোক্যাল এম. এল. এ-দের সঙ্গে কোনো দিন এই ব্যাপারে আলোচনা করেন নি।

**শ্রী হবিবুর রহমন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্টের নেতারা পরিকল্পিত পদ্ধতিতে কিভাবে সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট করার অপচেষ্টা চালিয়ে যাচ্ছেন তারই একটি নজীর আপনার মাধ্যমে এই সভায় উত্থাপন করছি। আপনি জানেন কিছুদিন পূর্বে মুর্শিদাবাদ জেলার চক-ইসলামপুর-এ স্থানীয় সি. পি. এম. এর এম. এল. এ. ও পঞ্চায়েত সমিতির সভাপতির চাপে ও প্ররোচনায় এবং মহকুমা শাসকের নির্দেশে পুলিশ একটি মসজিদ ভেঙ্গে চুরমার করে দেয়। স্বাভাবিক কারণেই সেখানে উত্তেজনা সৃষ্টি হয়। সেই উত্তেজনা থামাতে গিয়ে পুলিশের বেপরোয়া গুলিতে কয়েকটি তাজা প্রাণ চলে গেল। প্রায় অনুরূপ ঘটনার পুনরাবৃত্তি ঘটার সমূহ সম্ভাবনা দেখা দিয়েছে ২৪ পরগনার দেগঙ্গা থানায়। উক্ত থানার কৃষ্ণচন্দ্রপুর মৌজার ১৫০ নং খতিয়ানে ৬৬৯ দাগে দীর্ঘদিন থেকে একটি মসজিদ আছে। মসজিদে প্রতিদিন নিয়মিতো নমাজ হয়। মসজিদের নামে উক্ত দাগে .২৩শতক জায়গা রেকর্ড হয়ে আছে এবং ঐ রেকর্ড পরিমাণ ঘেরা আছে। কিন্তু আশ্চর্যের বিষয় মসজিদের ২৩ শতক জায়গার মধ্যে .০৯ শতক জায়গা জনৈক রঞ্জনকুমার দাস, পিতা জগন দাস এর নামে পাট্টা দেওয়া হয় এবং স্থানীয় জে. এল. আর. ও. উক্ত শ্রী দাসকে তার পাট্টার জায়গা বুঝিয়ে দিতে সরেজমিনে আসলে জনসাধারণ জানতে পারেন এবং উত্তেজিত হন। গত ২৮/৮/৮৪ তারিখে কৃষক কংগ্রেসের নেতা শ্রী আশীষ রায়ের নেতৃত্বে বিপুল জনতা এই পাট্টা বাতিলের দাবিতে জে. এল. আর. ও. অফিস ঘেরাও করেন এবং দাবি রাখেন ঐ পাট্টা বাতিল করে স্থানীয় সাম্প্রদায়িক সম্প্রীতি অক্ষুন্ন রাখার। জে. এল. আর. ও. সাহেব তাদের আশ্বাস দেন যে ৭ দিন এর মধ্যে ঐ পাট্টা বাতিল করে সব সংশোধন করে দেবেন। কিন্তু স্থানীয় সি. পি. এম. নেতাদের চাপে জে. এল. আর. ও. এখনও ঐ পাট্টা বাতিল করেননি। বুঝতে পারছি না, মসজিদে রেকর্ডভুক্ত জমি যাকে পাট্টা দেওয়া হয়েছে, তিনি দু বছর পূর্বে বাংলাদেশ থেকে এখানে এসেছেন। আপনার মাধ্যমে আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, তিনি খোঁজ খবর নিন এবং ঐ পাট্টা বাতিল করার ব্যবস্থা করুন।

**শ্রী নবনী বাউরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসের এবং বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন চাষের কাজকর্ম শেষ হয়ে গেছে। ফলে বাঁকুড়া, পুরুলিয়া এবং মেদিনীপুর জেলার বহু অংশের মানুষ আজকে কাজ পাচ্ছে না। কারণ এখন কাজকর্ম থাকে না ফলে তারা অনাহারে, অর্ধাহারে দিন যাপন করছে। সুতরাং এখনই তাদের পঞ্চায়েতের মাধ্যমে কাজের ব্যবস্থা করা হোক এবং এই সব খেটে খাওয়া মানুষদের বাঁচার সুযোগ দিন। তাছাড়া এই বছর প্রবল বৃষ্টির জন্য অনেক

গরিব মানুষের ঘর বাড়ি পড়ে নষ্ট হয়ে গেছে, তার জন্য অনুদান দেবার দরকার আছে। এই সম্বন্ধে আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি আপনার মাধ্যমে।

**ডাঃ সুকুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত ১৪ তারিখে আমার নির্বাচনী কেন্দ্র পুরুলিয়া মফস্বল থানার কীড়রগড়া গ্রামে একজন রাজোয়ার যুবককে নৃশংস ভাবে খুন করা হয়েছে। সে যখন রাত্রিবেলায় হরি মন্দিরে ঘুমোচ্ছিল তখন তাকে খুন করা হয়। তার পাশে যে লোকটি শুয়েছিল, খুনীরা সেই লোকটিকে তার চোখ বেঁধে দুরে সরিয়ে নিয়ে যায় এবং আশেপাশের যে সব ঘরবাড়ি রয়েছে, সেই সব বাড়ির শিকল তুলে দিয়ে এই বেদন রাজোয়ার নামে লোকটিকে হত্যা করা হয়। পুলিশ কিন্তু এই ব্যাপারে কাউকে এখনও অ্যারেস্ট করেনি। আমি শুনতে পাচ্ছি পুলিশ ইনফ্লুয়েন্সড হয়ে খুনীদের কেসটাকে ঘোরাতে চেষ্টা করছে। আমি মুখ্যমন্ত্রীর কাছে আপনার মাধ্যমে জানাতে চাই, এই ব্যাপারে একটা তদন্ত করুন এবং প্রকৃত দোষীদের শাস্তি দেবার জন্য এখানকার প্রশাসন কর্তৃপক্ষকে ওখানে নির্দেশ দেবার জন্য আদেশ দিন। একজন নিম্ন শ্রেণীর যুবক যে গরু চরিয়ে খায়, রাত্রিতে সে ঘুমিয়ে যখন আছে, তখন তাকে হত্যা করা হয়।

**শ্রী রামপদ মান্ডি ঃ** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার রায়পুর, রাণীবাঁধ এলাকা, যেটা ফুলকুসুমা বারিকুল এলাকা, সেখানে কংগ্রেসিদের মদতে ঝাড়খন্ডী গুন্ডা, ডাকাতরা ঐ এলাকায় খুন, জখম, ডাকাতি করে বেড়াচ্ছে এবং সেই এলাকায় একটা সন্ত্রাসের ভাব সৃষ্টি করেছে। গত ২১ শে জুন তারিখে বারিকুল গ্রাম পঞ্চায়েতের প্রধান এর বাড়ি তারা লুঠপাট করে এবং আরও চারটে বাড়ি তারা লুঠপাট করে এবং তিনজনকে ধরে নিয়ে যায় এবং মারধোর করে তাদের ছেড়ে দেয়। ২৫ তারিখে ভারত ব ্র দিনে বারিকুল গ্রামে ডাকাতরা ঢুকলে গ্রামবাসী এবং রক্ষী বাহিনীর সঙ্গে একটা সংঘর্ষ হ: এবং একজন ডাকাত মারা যায়। ঝাড়খন্ডীরা বলছে ঐ ডাকাতরা তাদের কর্মী। এই ভাবে ঐ এলাকায় তারা সন্ত্রাস সৃষ্টি করে চলেছে এবং ঐ গুন্ডারা কংগ্রেসি এবং ঝাড়খন্ডী পঞ্চায়েত সদস্যদের বাদ দিয়ে অন্য সদস্যদের বাড়ি গিয়ে বলছে খুন করব, ডাকাতি করব। সেই জন্য আমি দাবি করছি ঐ এলাকায় একটা স্থায়ীভাবে পুলিশ ক্যাম্প বসানো দরকার এবং যারা দোষী ব্যক্তি তাদের অবিলম্বে গ্রেপ্তার করে শাস্তি দেবার ব্যবস্থা করা দরকার।

[3-10—3-45 P. M. including adjournment]

**শ্রীমতী রেণুলীনা সুব্বা ঃ** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা সবাই জানেন দার্জিলিং ডিস্ট্রিক্টে বিরাটভাবে ধস নেমেছে। ২ মাসের ভিতরে দার্জিলিং মিউনিসিপ্যালিটি এরিয়ায় ৪ জন মারা গেছে, কার্শিয়াং মিউনিসিপ্যালিটি এরিয়ায়ও দুজন মারা গেছে। রাস্তা-ঘাট বন্ধ হয়ে গেছে। মুখ্যমন্ত্রী ও রিলিফ মিনিস্টারের সঙ্গে এই বিষয়ে আলোচনা হয়েছিল। বিষয়টি খুব গুরুত্বপূর্ণ বলে আমি হাউসে মেনশান করলাম। রাস্তা-ঘাট বন্ধ থাকায় খাদ্য, কেরোসিন তেল, পেট্রোল ইত্যাদি কিছুই পাচ্ছি না। অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী এবং ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি, আবার ৩-৪৫ মিঃ-এ হাউস বসবে।

[3-45—3-55 P. M.] (After Adjournment)

**শ্রী আতাহার রহমান ঃ** অন এ পয়েন্ট পারসোনেল এক্সপ্লানেশন, স্যার, আজ বিধানসভায় মাননীয় সদস্য শ্রী হবিবুর রহমান আমার নাম করে একটি অসত্য ঘটনার কথা উল্লেখ করেছেন, আমি তার প্রতিবাদ করে আমার বক্তব্য রাখতে চাই। স্যার, ঘটনাটি, হচ্ছে ইসলামপুর বাজারে একটি সরকারি জায়গা কিছু লোক চেষ্টা করেছিলেন জোর করে দখল করার। সেখানে তারা একটা ঝুপড়ি মতোন তৈরি করেছিলেন। সে ব্যাপারে জে. এল. আর. ও. একটা মামলা করেন, তার নাম্বার হচ্ছে ১/৮৪/৮৫। সেই মকদ্দমায় তারা হেরে যান। সেই মকদ্দমার নির্দেশ অনুসারে সরকারপক্ষ সেখানে হস্তক্ষেপ করেন। আমরা ঐ এলাকার সাধারণ মানুষরা চেয়েছিলাম ওদের বুঝিয়ে সুঝিয়ে একটা ব্যবস্থা করতে। প্রশাসন থেকে হস্তক্ষেপ করার ফলে সেখানে একাট সাম্প্রদায়িক উস্কানি দেবার চেষ্টা করা হয়। কিছু লোক যাদের পরিচয় হচ্ছে কংগ্রেসি—তাদের মধ্যে যারা মুসলমান তারা মুসলমানদের খেপিয়ে দেবার চেষ্টা করেন আর যারা হিন্দু তারা হিন্দুদের খেপিয়ে দেবার চেষ্টা করেন। এইভাবে তারা একটা সাম্প্রদায়িক দাঙ্গা লাগাবার চেষ্টা করেন। এরজন্য কেন্দ্রীয় অর্থমন্ত্রীকে দিল্লি থেকে ছুটে আসতে হয়েছিল এবং এখান থেকেও অনেক মাননীয় সদস্য সেখানে গিয়েছিলেন। যাইহোক, সেখানে তারা সেই সাম্প্রদায়িক দাঙ্গা লাগাতে পারে নি কারণ তারা জনগণ থেকে বিচ্ছিন। সেখানে অবস্থা শান্ত আছে।

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি ইনফরমেশন দেবার জন্য আমি উঠে দাঁড়িয়েছি। স্যার, আপনি জানেন, ভারতবর্ষের পোস্টাল ডিপার্টমেন্টের ৬ লক্ষাধিক কর্মচারি আজ একদিনের ধর্মঘট করছেন। এই ৬ লক্ষের মধ্যে ৩ লক্ষ একস্ট্রা ডিপার্টমেন্টাল কর্মচারি। তাদের মাহিনা দেওয়া হয়না, তাদের মাসিক ভাতা ১৬০/১৭০ টাকা। একজন ই. ডি. পোস্ট মাস্টারের অধীনে একজন নিচের তলার কর্মচারি মাহিনা পান ৮/৯ শো টাকা। স্যার, এই ৩ লক্ষ মানুষ দীর্ঘদিন ধরে এইভাবে কাজ করে আসছেন। সেই ইংরাজ আমল থেকে আরম্ভ করে তাদের দাস শ্রমিক হিসাবে কাজ করানো হচ্ছে। ভারত সরকার এইভাবে একটি শ্রমিক বিরোধী তথা জনবিরোধী কাজ করছেন। পোস্টাল ডিপার্টমেন্টের এই কর্মচারিদের ব্যাপারে ভারত সরকারের যে নীতি সে ব্যাপারে আমি চাই স্যার, আপনার বাঁ দিকে আমার বন্ধুরা, যাঁরা বসে আছেন তাঁরা অন্তত শ্রমিকদের সমর্থন করুন এবং ভারত সরকারের এই শ্রমিক নীতির প্রতিবাদ করুন। স্যার, পশ্চিমবঙ্গের সর্বত্র ওঁদের প্রতিবাদ এবং চেষ্টা সত্ত্বেও এই ধর্মঘট সফল হয়েছে। আজ সারা ভারতবর্ষের শ্রমিকরাও ধর্মঘট করছেন। স্যার, আপনাকে আমার অনুরোধ আমাদের অভিমতো আপনি কেন্দ্রীয় সরকারকে জানিয়ে দিন যে এই যে "দাস শ্রমিকের" মতোন ব্যবহার এটা আমরা সমর্থন করি না। আমরা চাই, এদের কেন্দ্রীয় সরকারের অন্যান্য কর্মচারিদের মতোন বেতন ও ভাতা দেওয়া হোক।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে পশ্চিমবাংলার একটি ঐতিহ্যপূর্ণ শিক্ষা প্রতিষ্ঠান হচ্ছে প্রেসিডেন্সি কলেজ। সেই কলেজ আজকে ডুবতে বসেছে। এই বিষয়ে আমি গতকালও সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছিলাম। এবং এই হাউসে একটি বিবৃতি দেবার জন্য

দাবি করে রেখেছিলাম। আজও আপনি নিশ্চয়ই সংবাদ পত্রে এই সম্পর্কে দেখেছেন যে কি অবস্থা হয়েছে। এই কলেজে ইতিপূর্বে ভর্তির সমস্যাকে কেন্দ্র করে, শিক্ষকদের যদৃচ্ছা বদলিকে কেন্দ্র করে এবং বিভিন্ন ল্যাবরেটরীর ব্যাপার নিয়ে গোটা শিক্ষা প্রতিষ্ঠানটিতে আজকে অচলাবস্থার সৃষ্টি হয়েছে। এতদিনের একটা ঐতিহ্যপূর্ণ প্রতিষ্ঠান, এখান থেকে আমরা বহু কৃতি সন্তান পেয়েছি। এই রকম একটা শিক্ষা প্রতিষ্ঠান শেষ হতে বসেছে। ফলে এই রকম গুরুত্বপূর্ণ বিষয়ে আমি মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে একটা বিবৃতি চেয়েছিলাম। তিনি বাইরে বিভিন্ন জায়গায় এই সম্পর্কে বলছে এবং গতকালও বলেছেন। আমরা এই বিষয়ে খুবই উদবিগ্ন। এটা হয়ত তাঁর কাছে ম্যানডেটরী নয়। আমরা এখানকার প্রতিনিধিরা এই ব্যাপারে খুবই উদবিগ্ন। এই প্রতিষ্ঠানের বর্তমান যে অবস্থা অধ্যক্ষ এবং অধ্যাপকরা পরস্পর পাল্টা বিবৃতি দেওয়ায় একটা জটিল অবস্থার সৃষ্টি করেছে। এই সম্পর্কে আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে একটা বিবৃতি দেবার জন্য অনুরোধ করছি এবং আশা করছি তিনি একটা বিবৃতি হাউসে দেবেন এবং আমাদের যে উদ্বেগ সেটাকে নিরসন করবেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার দৃষ্টি একটা বিষয়ের প্রতি আকর্ষণ করছি এবং আপনি আশা করব ব্যবস্থা নেবেন। আজকে আপনি দেখেছেন যে একটা গেজেট ডিস্ট্রিবিউট হয়েছে। সেটা হচ্ছে, দি নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি (অ্যামেন্ডমেন্ট) অর্ডিন্যান্স, ১৯৮৪, এটা পাবলিশড হয়েছে সেপ্টেম্বর ১১ এবং গভর্নর সই করেছেন সেভেন্থ সেপ্টেম্বর। আপনি জানেন যে অ্যাকর্ডিং টু দি কনসটিটিউশন, আপনি যদি কনসটিটিউশনের ২১৩ আর্টিকেল দেখেন তাহলে দেখবেন যে সেখানে ক্যাটেগোরিক্যালি লেখা আছে যে No ordinance can be promulgated at a time when the Assembly is in session.স্যার, এটা এমন কি গুরুত্বপূর্ণ বিষয় হল যে অ্যাসেম্বলী ডাকার পরে সেভেন্থ তারিখে গভর্নর সই করলেন। এটা কোনো ইকনমিক্যাল ইস্যু নয়। এটা এমন কিছু জরুরি নয়, এর গুরুত্ব কম। তাসত্ত্বেও আজকে এই ধরনের বেআইনি কাজ করা হল। আমি এটা উল্লেখ করে বলছি যে লোকসভায় এই ব্যাপারে রুলিং আছে এবং এমন কি আপনি মাঝে মাঝে স্পিকার, মভলঙ্কারের কথা বলেন। আপনি যদি প্র্যাকটিস অ্যান্ড প্রসিডিওর অব পার্লামেন্ট, কাউল অ্যান্ড শকধরের ৫২২ পাতা দেখেন তাহলে দেখবেন সেখানে তিনি বলেছেন When some Members again raised the matter on November 22nd. 1971, particularly in regard to Ordiance which had imposed certain levies, the Speaker observed: If you think there should be some distinction between financial and non-financial, tax and non-tax ordinance, there is nothing in my knowledge on which I can base my ruling. All I can say is this that I do not approve of the Ordinance just at the time when the House is about to meet. স্যার, হাউস যখন অ্যাবাউট টু মিট তখন এই ধরনের একটা কম গুরুত্বপূর্ণ অর্ডিন্যান্স পাশ করার নজির সৃষ্টি হচ্ছে, আমি আশা করব যে আপনি এটাকে অ্যাভয়েড করে দেবেন, এটাকে বাতিল করে দেবার চেষ্টা করবেন। আমি আর একটা রেফারেন্স দিচ্ছি। এর পরের প্যারাগ্রাফটা আরো গুরুত্বপূর্ণ। সেখানে again the Speaker observed, 'Ordinances by themselves are not very welcome, specially so when the date (for session of the House) is very clear. It is not only clear but also near. In such cases, unless

there are very special reasons ordinances should be avoided. This is the ruling which I gave on the 22nd November, 1971 and the same was given by my predecessors. আপনার কাছে হাম্বল সাবমিশন, এটা শুধু সংবিধান বিরোধীই নয়, এটা একটা ব্যাড প্রিসিডেন্ট অব দি হাউস। এই বিধানসভার একটা ঐতিহ্য আছে এবং সেই ঐতিহ্য আপনি রক্ষা করবেন। এটা এমন জরুরি বিষয় নয়, আমি মনে করি এর জন্য অর্ডিন্যান্সের প্রয়োজন নেই। আমি বলিনা যে অর্ডিন্যান্স জারি করার কোনো অধিকার নেই। কিন্তু হাউস ডাকার পরে ৭ তারিখে সই করা হল এবং ১১ তারিখে সেটা পাবলিশ হল এবং পরে বিল আকারে সেটা নিয়ে আসা হল! আমি মন্ত্রী মহাশয়-এর কাছে জানতে চাই যে এমন কি গুরুত্বপূর্ণ ছিল যে হাউসে বিল আকারে আনার জন্য দুই দিন পরে করা যেত না, অর্ডিন্যান্সের কি প্রয়োজন ছিল? যদি প্রয়োজন না থাকে তাহলে অর্ডিন্যান্সকে অপব্যবহার করার যে টেনডেন্সি সেটাকে আপনি রুলিং দিয়ে মন্ত্রী মহাশয়কে বারণ করবেন, এটা আমরা আশা করতে পারি। এটাকে অ্যাভয়েড করুন, এটা সংবিধান বিরোধী হচ্ছে, এটাকে বাতিল কবে নতুন করে আইন করার চেষ্টা কববেন।

[3-55—4-05 P. M.]

**Mr. Speaker:** What is the date of the Ordinance?

**Shri Subrata Mukherjee:** The Ordinance has come to us on the 7th September. The House was summoned on the 2nd September.

**Mr. Speaker:** The House met on the 14th September.

**Shri Subrata Mukherjee:** Sir,, the Ruling of Shri Mavalankar which I have quoted just now clearly says that "Ordinances by themselves are not very welcome, specially so when the date is very clear." It is not only clear but also near.

**Mr. Speaker:** The notice has been issued mentioning that the House would be held on such and such date. The House met on the 14th September. Now the points are-whether the Ordinance has been issued during the session of the House and whether was any urgency in the matter? If you read the Objects and Reasons of he Bill, you will understand the matter. I think something has to be expired on the 16th. It is up the Minister to decide.

**Shri Subrata Mukherjee:** Sir, it is up to you to decide. I want your opinion. Do you encourage this parctice ? Do you agree with the ruling of Mr. Mavalankar ?

**Mr. Speaker:** To that extent I agree with Shri Mavalankar. This practice is not encourageable. But at the same time we have to see the circumstances.

**Shri Subrata Mukherjee:** There is noting urgent excepting the urgency of the people.

**Mr. Speaker :** Let me go through the matter. I will give my ruling to-morrow.

**Shri Satya Ranjan Bapuli :** Sir, Mr. Mukherjee has raised a very important point, and you have already stated that you would give your ruling to-morrow. Sir, as regards amendments I find that only some changes of words are made. I do not know whether these are so much necessary violating the norms of the Constitution.

**Mr. Speaker :** I think there was something to be expired on the 16th. The concerned minister will clear the matter to-morow.

**Shri Subrata Mukherjee :** Sir, may I know your opinion in this regard ?

**Mr. Speaker :** I have just said that the practice is not encourageable. However, I will give my ruling to-morrow.

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে আমাদের সামনে যে বিসনেস আছে সেটা হচ্ছে লেজিসলেশান। এই লেজিসলেশান সম্পর্কে আমি পয়েন্ট অফ্ অর্ডার ফরমুলেট করছি এবং সেটা আমি হাউসের সামনে উপস্থিত করছি। লেজিসলেশান সংক্রান্ত ব্যাপারে আমাদের যে রুল্‌স আছে আপনি জানেন—রুল্‌স ৬৬ থেকে রুল্‌স ১২৯ এবং রুল্‌স ১৩০ থেকে ১৫৩ পর্যন্ত এই রুল্‌সের কোনো রুল যদি ইগনোরড্ হয়, যদি নেগলেক্‌টেড হয়, যদি ভায়োলেটেড হয়, যদি ইনফ্রিনড্ হয় এবং সঙ্গে সঙ্গে কনস্টিটিউশনের যে বিধান আছে যেটা আর্টিকেল ১৫৪, ১৬২, ১৬৩ এবং ২০০ তে যে বিধান আছে সেগুলি যদি একইভাবে ইগনোর্ড হয়, নেগলেক্‌টেড হয়, ভায়োলেটেড হয় কিম্বা ইনফ্রিন্‌জড হয় তাহলে যে লেজিসলেটার পাওয়ার আছে এই হাউসের এবং আপনি জানেন, লেজিসলেটিভ পাওয়ার মানে হচ্ছে তাৎক্ষনিক একজিকিউটিভ পাওয়ার—এই দুটি মিলিয়ে কনস্টিটুটিউশনের স্টেট অটোনমি গ্যারেন্টড আছে। সুতরাং আমাদের দেখতে হবে যে লেজিসলেশান আমরা এখানে করছি সেই লেজিসলেশান শেষ পর্যন্ত লেজিসলেশান পরিণত হচ্ছে কিনা এইটাই মস্ত বড় প্রশ্ন। যদি তা না হয় তাহলে পরে লেজিসলেশানের ক্ষেত্রে, লেজিসলেটিভ পাওয়ার ক্ষেত্রে এই লেজিসলেচারের যে সুপ্রিমেসি সেই সুপ্রিমেসি থাকে না। এর অর্থ হচ্ছে, আমাদের স্টেট অটোনমি কনস্টিটিউশনে গ্যারেন্টেড হয়েছে। সেই অটোনমি অনুসারে যে একজিকিউটিভ পাওয়ার আমরা এন্‌জয় করি সেটা থাকে না। সুতরাং এই পরিস্থিতিতে আজকে আমার এই পয়েন্ট অফ্ অর্ডার আপনাকে বিবেচনা করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গোড়াতেই বলে রাখতে চাই, আমরা চাইছি অন্তত-পক্ষে আপনি এই লেজিসলেচারের সুপ্রিমেসি আপ্-হোল্ড করবেন। আজকে ভারতবর্ষে পার্লামেন্টারী ডেমোক্রাসির সামনে অমাবস্যার অন্ধকার ঘনিয়ে এসেছে। এখন আপনি এই হাউসের অধ্যক্ষ হিসাবে কিছুটা আশার আলো দেশের সামনে তুলে ধরতে পারেন এবং সেই আলো যতই ক্ষীণ হোক না কেন সেটা দেশের সামনে বেক্‌ন-লাইট হিসাবে কাজ করতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে পয়েন্ট অফ্ অর্ডার আপনার সামনে রাখতে চাইছি, নিয়ম হচ্ছে এই পয়েন্ট অফ্ অর্ডার ফরমুলেট করতে হবে এবং সেই হিসাবে পয়েন্ট অফ্ অর্ডার ফরমুলেট করা হয়েছে। আমাদের দায়িত্ব হচ্ছে আমাদের

কেস এসটাবলিশ করা। আমি হাউসের সামনে সবিনয়ে নিবেদন করি এটা ধীর-স্থিরভাবে বিবেচনা করে দেখুন এই পয়েন্ট অফ্ অর্ডার সম্পর্কে আপনার ডিসিসান কাম্য কি কাম্য নয়? আপনি আমাকে অনুমতি দিয়েছেন সেইজন্য আমি বলছি, ১২ পৃষ্ঠার একটি ফরমুলেশন এটা আপনি দেখবেন।

[4-05—4-15 P. M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে অনুমতি দিয়েছেন, আমি গোটাটা এখানে পড়তে পারি, তবে যদি আপনি বলেন গোটাটা পড়ার দরকার নেই সেটা আলাদা কথা। আমি এই কথা বলতে চাইছি যে আমাদের—

(গোলমাল)

(The Congress (I) Members rose in their seats)

**Shri Satya Ranjan Bapuli :** Sir, under what rule you have allowed this? How he can speak?

**Mr. Speaker :** Under the same rule I have allowed him.

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আমার বক্তব্য হচ্ছে যে বিশেষ বিশেষ ক্ষেত্রে সেই লেজিসলেটিভ পাওয়ার কার্টল হচ্ছে, কার্টল হয়েছে। কোথায় হয়েছে সেটা বলার জন্য আমি সুনির্দিষ্টভাবে এখানে সেই পয়েন্ট অফ অর্ডার তুলেছি। আমি বলছি যে আমি যে আইন পড়েছি সেই আইন যে কোনোভাবেই হোক না কেন সেই আইন আমাকে আইনে পর্যবসিত করতে দেওয়া হয়নি এবং বিশেষ করে আমি আমার ফরমূলেশনের শেষ অংশ এখানে পড়ে শোনাচ্ছি।

**Shri Suniti Chattaraj :** This is a bad precedent. You cannot allow this.

**Shri Satya Ranjan Bapuli :** This is against the rules and norms of this House. You cannot allow this. You should not tolerate.

**Shri Subrata Mukherjee :** Is it the procedure that he can read such a long written thing?

**Shri Satya Ranjan Bapuli :** Sir, you are the butcher of the Constitution of Inida.

**Shri Suniti Chattaraj :** We are challenging this.

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** প্রশ্ন উঠেছিল যে ঐ বিলটিতে রাষ্ট্রপতির পূর্ব মঞ্জুরি প্রয়োজন কিনা। সরকার আইনজ্ঞদের পরামর্শ নিলে তাঁরা বললেন, দরকার নেই। এই পরামর্শের যাথার্থ সম্বন্ধে স্পিকারের মনে সন্দেহ থাকা সত্ত্বেও তিনি বিলটির আলোচনায় অনুমতি দিলেন এই কারণে যে, যদি ত্রুটি থাকে তবে তা রাষ্ট্রপতির অ্যাসেন্ট পর্বে সংশোধন হয়ে যাবে। বিধানসভার ডিসলিউশনের সঙ্গে সঙ্গে স্থগিত বিলগুলো বাতিল হয়ে যায়। কিন্তু যদি কোনো বিল অ্যাসেন্ট পর্যায় থাকে তবে তা বেঁচে যায়।

উপরে বর্ণিত এই সার্বিক পটভূমিতে কলিকাতা বিশ্ববিদ্যালয় (সংশোধনী) বিল, ১৯৮৪

বিধানসভায় গৃহীত সিলেকট কমিটিতে বিবেচিত (এবং কনস্টিটিউশনাল লেজিসলেটিভ কনটিনেনসের প্রশ্ন না ওঠা অবস্থায়) হবার পরে নিয়মাবলীর ১২৯ ধারা অনুসারে অ্যাসেন্টের জন্য রাজ্যপালের কাছে প্রেরিত হয়েছিল। কিন্তু রাজ্যপাল সংবিধানে ২০০ অনুচ্ছেদ অনুসারে বিলটিতে সম্মতি না দিয়ে বা বিলটি বিধানসভায় ফেরত না পাঠিয়ে এবং মন্ত্রিপরিষদের সঙ্গে কোনো পরামর্শ না করে বিলটিকে রাষ্ট্রপতির বিবেচনার জন্য রিজার্ভ করেন। রাজ্যপাল সরকারিভাবে ঘোষণা না করলেও শোনা গিয়েছে এ কাজ তিনি ২০০ অনুচ্ছেদ অনুসারে করেছেন। কিন্তু মন্ত্রিপরিষদের সঙ্গে পরামর্শ করেন নি। অথচ ২০০ অনুচ্ছেদ রাজ্যপালকে কোনো ডিসক্রিসনারী পাওয়ার দেয় নি। ২০০ অনুচ্ছেদের বিধান যেখানে সুস্পষ্ট সেখানে রাজ্যপাল ১৬৩(২) অনুচ্ছেদকে কাজে লাগাতে পারেন না। প্রচলিত রীতি ও নজির অনুসারে রাষ্ট্রপতি ১ থেকে ১৩ দিনের মধ্যে অথবা ২ থেকে ৪ সপ্তাহের মধ্যেও বিলটিতে সম্মতি দেন নি। অ্যাজ সুন অ্যাজ পসিবল বিলটি বিধানসভায় মেসেজ সহ অথবা ছাড়া এবং সংশোধনের নির্দিষ্ট সুপারিশ সত্ত্বেও ফেরত পাঠানোর জন্য রাজ্যপালকে কোনো নির্দেশ দেওয়া হয়েছে কিনা তাও জানা যায় নি। ফলত নিয়মাবলীর ১২৯ ধারা অসম্পূর্ণ থেকে গিয়েছে এবং বিধিসম্মতভাবে বিধানসভায় গৃহীত আইনটি পরিণত হতে পারে নি। এই ঘটনার সুদূরপ্রসারি তাৎপর্য এই যে, আইনটিকে এইভাবে শেষ পর্যায়ে আটকে দেওয়ার ফলে সংবিধানের অনুচ্ছেদ ২৪৬, ১৫৪, ১৬২ ও ১৬৩ কে লঙ্ঘন করা হয়েছে যার দরুন রাজ্যে বিধানসভার নির্দিষ্ট লেজিসলেটিভ পাওয়ার এবং রাজ্য সরকারের নির্দিষ্ট একজিকিউটিভ পাওয়ার তথা স্টে অটোনমির ওপর আঘাত হানা হয়েছে ও হচ্ছে। গৃহীত পন্থা শুধু প্রসিডিউরলী কারেক্ট নয়, তাই নয়। যদি প্রসিডিউরলী হোত তাহলেও এরূপ কার্যকলাপ কনস্টিটিউশনাল প্রপার্টির সীমা অবশ্যই লঙ্ঘন করে।

অতএব, বিষয়টি বিধানসভার ক্ষেত্রে অতীব গুরুতর বলে এই পয়েন্ট অফ অর্ডার দাখিল করছি এবং মাননীয় অধ্যক্ষ মহাশয়ের এ বিষয়ে যথাযথ এবং সুস্পষ্ট ডিসিসন প্রার্থনা করছি।

**Mr. Speaker :** মিঃ অমল রায়, এ-ব্যাপারে রুলিং আমি আগামীকাল দেব। I will consider all the aspects.

I now call upon the Minister-in-charge of Irrigation and Waterways Department to make a statement on the subject of sufferings of flood affected people of Moyna due to inadequate relief measure.

(Attention called by Shri Deba Prasad Sarkar on the 17th September, 1984).

[4-15—4-25 P.M.]

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Nani Bhattacharya :** Mr. Speaker, Sir, In the month of June, 1984 there had been heavy rainfall in the catchments of river Kangsabati, Damodar, Silabati, Darakeswar etc. as well as in the lower areas. Due to heavy inflow in the reservoirs water had to be released from the D.V.C. and Kangsabati Dams. These releases combined with run-off

from the uncontrolled catchments lower down caused heavy discharges through all those channels. The water level at Midnapur Anicut rose to the highest level of 84.95 ft. against the danger level of 84.49 on 25.6.84 at 24.00 hrs. The discharge through Midnapur Anicut at that time has been calculated to be in the order of 76149 cusecs. This period of flooding coincided with the spring tide and consequential drainage congestion in the Rupnarayan and the Haldi rivers lower down.

Due to the heavy floods in the Kangsabati, the New Cossaye was also running full to the brim treatening P.S. Debra, Panskura, Moyna and Tamluk. This flood water of the New Cossaye breached its right forward embankment at two places on 25th June. The Taccavi Embankment (TE 16H 14) opposite to this place was also threatened severely causing formation of 4 nos. ghogs which ultimately turned into breaches. There had been 3 nos. small breaches/cuts and one main breach in the Taccavi Embankment near Chongra upto July.

Closing of the breaches both in the forward and Taccavi Embankments were taken up with right earnest and against all odds. As most of area was inundated earth was not easily available. It had to be begged from the people who had plots of land in high regions. Some refused completely but others were pursuaded and earth had to be carried in boats from a distance and at a great cost. The breaches in the forward embankment and 3 nos. breaches in Taccavi Embankment were closed by 24.7.84.

There had been a recurrence of flood again in the 2nd week of August due to heavy rainfall in the upper catchments synchronised with heavy precipitation in the lower vally. The uncontrolled catchment of the Kangsabati measuring about 959' Sq. miles below the dam itself contributed about 1,00,000 cusecs of run-off. A rainfall of 194 m.m. was recorded between 6.8.84 to 10.8.84 at Midnapur. Simultaneously due to tidal bore there was drainage congestion in the lower outfall channels. A maximum discharge of about 1,00,390 cusecs passed down the Midnapur Anicut on 10th August when a release of about 30,000 cusecs was allowed through the Kangsabati Dam. A part of this water passed through river New Cossaye towords Panskura when the gauge level at Panskura was 10.48 M on 11.3.84 which crossed the recorded highest level of 1975 which was 10.33 M. At the same time the Kherai and Buxi Khals, the tributories of the New Cossaye were also in high spate due to the heavy run-off from their local catchments and drained in the New Cossaye near Moyna Basin. Situation below Panskura on 10.8.84 was very grave. The flood waters started to overtop practically all along the left and right forward embankments of the New

কেন আপনি নমিনি পাঠাননি তার উত্তর আপনি নিশ্চয়ই দেবেন। ১ বছরের মধ্যে নমিনি পাঠাতে হবে এটা সংশোধনী আছে। সেখানে a time bound government programme within so and so date and with such and such procedure government nominee should be appointed. বিধানসভায় যে রকম গভর্নমেন্ট নমিনির ব্যাপারে-যে ক্লাস রিপ্রেজেন্ট করে না, পারলামেন্টে যে ক্লাস রিপ্রেজেন্ট করে না তাদের তরফ থেকে নমিনি পাঠানো হয়। সেই নমিনির ভোটিং রাইট থাকে। এখানে সেই ভোটিং রাইটকে অস্ত্র হিসাবে ব্যবহার করা হচ্ছে। সেই জন্য কোথাও পাঠাচ্ছেন, কোথাও পাঠাচ্ছেন না। সেই জন্য আমি বলতে চাই ভোটিং রাইট থাকা উচিত নয়। নয় এই কারণে বলছি যে এই রাইটকে অস্ত্র হিসাবে ব্যবহার করা হচ্ছে বলে। এটা ভাল কথা নয়।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** আপনি হয়ত নিয়মটা জানেন না। এই নিয়ম কেউ কোথাও করে নি। যে নতুন নিয়ম হয়েছে তাতে আছে যেখানে কংগ্রেস আছে সেখানে গভর্নমেন্ট কংগ্রেস নমিনি পাঠাবে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি আপনার কাছে জানতে চাই কতগুলি গ্রাম পঞ্চায়েতে নমিনি পাঠিয়েছেন? এই ব্যাপারে আমি আপনার সঙ্গে চ্যালেঞ্জ করতে পারি। কতকগুলি বিশেষ জায়গায় আপনি নমিনি পাঠান নি। আবার অনেক জায়গায় ডিনাইল অফ দি রেকমেনডেশন অফ দি বডি, নমিনি পাঠিয়েছেন আজকে সেই প্রশ্ন উঠেছে।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** এই সব প্রশ্ন জিজ্ঞাসা করার অন্য জায়গা আছে। আপনি যদি এই সব প্রশ্নের উত্তর জানতে চান তাহলে প্রশ্ন-উত্তর পর্বে নোটিশ দেবেন তাহলে জানিয়ে দেব। আপনি একজন পুরানো পার্লামেন্টারিয়ান হয়ে এই সব কথা এখানে জিজ্ঞাসা করছেন?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আজ আমরা দেখছি পেনাল্টি প্রথা নেই এই প্রসঙ্গে আমি উদাহরণ দিচ্ছি—আপনি মাসে একটা মিটিং করতে বাধ্য করেছেন। আমরা কোনো পেনাল্টি প্রভিসন দেখতে পাচ্ছি না। there is chance of censaring because you have got the brutalities as the police force is at your disposal আমরা দেখছি এই যে পেনাল্টি ভায়োলেশন অফ দিস রুল্—আপনি আলটিমেট পাওয়ারকে সাপ্রেসনের মধ্যে রেখেছেন। কারণ এর মধ্যে যে কৈফিয়ৎ দিতে হবে। সুতরাং পেনাল্টির ব্যাপার আশা করব, he must explain his reason why the meetings have not been held according to the rules and the legislation এটা তো আপনি কোথাও জবাবদিহির ব্যবস্থা করেন নি? আমরা মনে করি—ইন্সপেকশন—রেগুলার ইন্সপেকশন, যেমন অডিটের ব্যবস্থা যা করেছেন, তা সমর্থনযোগ্য। আপনারা যে ইনটারনাল অডিটের ব্যবস্থা করেছেন তা সমর্থনযোগ্য। যেখানে District Magistrate associated with the body কিম্বা বি. ডি. ও., এস. ডি. ও. যাঁরা অ্যাসোসিয়েটেড্ উইথ দি বডি—পঞ্চায়েত সমিতির ক্ষেত্রে এস. ডি. ও. এবং জেলা পরিষদের ক্ষেত্রে বি. ডি. ও., অফিস অফ দি কমিশনার্স—ইন্সপেকটিং অথরিটি করতে পারতেন। তাহলে তো জবাবদিহির ব্যবস্থা হত। সেইদিক থেকে বলা যায় যে এই বিল উদ্দেশ্য মূলকভাবে আনা হয়েছে। এটা বিবেচনা করে বলতে হচ্ছে সমর্থনের অযোগ্য। গান্ধীজী পঞ্চায়েতকে স্বনির্ভর করে গড়ে তুলতে চেয়েছিলেন, অথচ এঁরা তা চান কি—এমনকি সিলেক্ট কমিটিতেও নয়। সি. পি. এম. এর দলীয় স্বার্থে, বামফ্রন্টের লেজুড়দের

দলীয় স্বার্থে পঞ্চায়েতকে ব্যবহার করতে চেয়েছেন বলে অংশ বিশেষের বিরোধিতা করে, এঁদের আদর্শ ও নীতির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। থ্যাংক ইউ স্যার।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় স্পিকার মহোদয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে পঞ্চায়েত সংশোধনী বিল এনেছেন, আমি তাকে পরিপূর্ণ সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে যে, বামফ্রন্ট সরকারের যে ঘোষিত কর্মসূচী এবং কর্মনীতি, তার বাস্তব রূপায়ণের ব্যবস্থা করে ক্ষমতার প্রকৃত গণতান্ত্রিক বিকেন্দ্রীকরণের জন্য এবং তাকে বাস্তবে প্রয়োগ নিষ্ঠার সঙ্গে করে চলেছেন। এই কাজ করে চলেছেন ত্রিস্তর পঞ্চায়েতী ব্যবস্থার মাধ্যমে বিভিন্ন উন্নয়নমূলক কর্মসূচী ও প্রকল্পের বাস্তব রূপায়ণের মধ্যে দিয়ে। এই কাজ অত্যন্ত আন্তরিকতার সাথে করে চলেছেন। সেজন্য অভিনন্দন জানাচ্ছি। মাননীয় জয়নাল আবেদিন সাহেবের বক্তৃতা স্ববিরোধিতায় পূর্ণ এবং আত্মপ্রবঞ্চনা রোগে আক্রান্ত। অস্থির রাজনীতির ঝুলন্ত রাজনীতিতে মানসিক ভারসাম্য রক্ষায় অসমর্থ ডাঃ জয়নাল আবেদিন' এর বক্তব্য। ওঁর বক্তব্য আমি মন দিয়ে শুনলাম। বেশ কয়েক বছর ধরেই আমি ওঁর বক্তব্য শুনছি। ওঁর বক্তব্যের ধার আর নেই। একই কথা বার বার বলছেন। আমি কেন এই কথাগুলো বলছি, তার পক্ষে যে যুক্তি তা আমি আপনার সামনে তুলে ধরব। এই প্রসঙ্গে আমি একটা কথা শুধু বলতে চাই আমাকে আপনারা এত ইরিটেট করে তুলছেন যে আমি প্রসঙ্গান্তরে যেন চলে যাই, তা বুঝতে পারছি—যে, আবেদিন সাহেবের সেই মানসিক ভারসাম্য হীনতার কথা বলতে গিয়ে আমাকে বলতে হয়, প্রত্যেকটি ক্ষেত্রে এবারেও যা দেখলাম—পঞ্চায়েতের উপরে আলোচনা করতে গিয়ে দুর্নীতির কথাটা মুখ খুলে একবারও তুললেন না। এটাই কিন্তু আমার উপরিউক্ত বক্তব্য রাখার কারণ। ১৯৭৮ সালে পঞ্চায়েতের নির্বাচন হয়েছিল। তখনকার রাজনৈতিক পটভূমিকার পরিপ্রেক্ষিতে ওঁরা কংগ্রেসের নাম নিয়ে নির্বাচনে দাঁড়ান নি। আসলে সাহস ছিল না ইন্দিরা কংগ্রেসের নামে নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতা করার। শ্রীমতী ইন্দিরাজী তখন রাজনীতি থেকে ক্ষমতা থেকে অপসারিত। সেজন্য নির্দল সদস্য হিসাবে অনেক জায়গায় নির্বাচনে দাঁড়িয়েছিলেন। বর্তমানে কিছু পঞ্চায়েতে ওঁদের সদস্য আছে বা ওঁদের দখলে আছে। সেইজন্য এই সমস্ত কথা বলা খুবই মুশকিল। ওঁরা বারবার করে পঞ্চায়েতের বিরুদ্ধে অভিযোগ তুলেছেন। বর্তমানে কিছু পঞ্চায়েত ওঁদের দখলে আছে একথা সত্য। পরিসংখ্যানে দেখা যায়। শতকরা ৯০টি পঞ্চায়েত তাঁদের অডিট রিপোর্ট ডিপার্টমেন্টের কাছে পেশ করেছেন।

[5-35—5-45 P. M.]

শুধু তাই নয় গত ৭ বছরে এই পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে বামফ্রন্ট সরকার গ্রাম উন্নয়ন প্রকল্পের জন্য ৪০০ কোটি টাকা খরচ করেছেন। ভারতবর্ষের কংগ্রেস শাসিত রাজ্যে এই জিনিস হয়নি। কেন বলছিলাম আত্মপ্রবঞ্চনার রোগ সেটা বলি। ১৯৭৬ সালে যখন সাজানো এবং * বিধানসভা এখানে ছিল (**ডাঃ জয়নাল আবেদিন ঃ** জোচ্চরদের বিধানসভা এখানে ছিল এই কথাটা আপনি এক্সপাঞ্জ করে দিন) বিধানসভায় তৎকালীন অর্থমন্ত্রী শ্রী শংকর ঘোষ .................।

**মিঃ স্পিকার ঃ** জোচ্চর শব্দটা বাদ যাবে।

---

Note :- * [Expunged as ordered by the chair]

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** যে মন্ত্রিসভায় ডাঃ জয়নাল আবেদিন, সুনীতি চট্টরাজ, অতীশ সিংহ ছিলেন সেই সভায় উনি কি বলেছিলেন সেটা শুনুন। তিনি বলেছিলেন গত চার বছরে পশ্চিমবাংলায় কেন্দ্রীয় সাহায্যের পরিমাণ বাড়েনি। চতুর্থ পরিকল্পনার শেষে ১৯৭৩-৭৪ সালে যখন পরিকল্পনা ছিল ৯০ কোটি টাকা তখনও অর্থ বাড়েনি। তারপর ১৯৭৪-৭৫ সালে ১৫০ কোটি টাকা ১৯৭৫-৭৬ সালে ১৭১ কোটি টাকা অর্থাৎ তখনও কেন্দ্রীয় সাহায্যের পরিমাণ একই থেকে গেল অর্থাৎ ওদের তিন বছরের পরিকল্পনা ১৬০ কোটি টাকাও করা গেলনা। কিন্তু আজ বামফ্রন্ট সরকার ৪০০ কোটি টাকা পঞ্চায়েতের মাধ্যমে খরচা করছেন। তারা তখন মন্ত্রী ছেলেন, ওরা নির্লজ্জ, দেশদ্রোহী, পশ্চিমবঙ্গের জনগণের শত্রু। কেন্দ্রের এত প্রবঞ্চনা সত্ত্বেও ওরা তখনও কেন্দ্রের বিরুদ্ধে বিরোধিতা করেন নি, শুধু মাথা নত করেছেন। কিন্তু পশ্চিমবঙ্গের জনসাধারণের স্বার্থ রক্ষা করবার জন্য দেশপ্রেমী হিসাবে বামফ্রন্ট সরকার কেন্দ্রের লড়াই করে যাচ্ছেন বলে এই সরকারকে অভিনন্দন জানাচ্ছি। পঞ্চায়েতের প্রিন্সিপ্যাল অ্যাক্ট যেটা ১৯৭৩ সালে তার সম্বন্ধে মন্ত্রীমশায় ঠিক বলেছেন যে জনসাধারণের সংগ্রামের মধ্যে দিয়ে অভিজ্ঞতা সঞ্চয় করে এই আইন আনা হয়েছে। ১৬ (১), ১৭ (১)? ১৮ ধারার মধ্যে দিয়ে পঞ্চায়েতকে আরো অনেক ক্ষমতা দেওয়া হয়েছে। সেখানে এই কথা বলা হয়েছে যে আরো নিবিড় সম্পর্ক বজায় রাখুন। মন্ত্রীমশায় এই কথা বলেছেন যে ৫৬ হাজার পঞ্চায়েতের মধ্যে অনেক পঞ্চায়েত আছে যেখানে জনসাধারণের সঙ্গে তাদের কোনো সম্পর্ক নেই। সেখানে আইনে নির্দেশ দেওয়া হয়েছে যে মানুষের কাছে বছরে দুবার করে যেতে হবে। অর্থাৎ বাজেট কি হবে, পরিকল্পনা কি হবে, তার আয়, ব্যয় কি হবে সেইসব মানুষের কাছে তুলে ধরতে হবে। এর মধ্যে দিয়েই কর্মসূচী নিতে হবে, তাদের মতামত নিতে হবে। মানুষেই যেখানে শ্রেষ্ঠ সম্পদ সেখানে তাদের মতামতকে মর্যাদা দেবার জন্য এই আইন করা হয়েছে। ওদের পঞ্চায়েত হলে বাধ্য হয়ে মানুষের কাছে যেতে হবে। তাই গণতন্ত্রের কথা যেখানে আছে, মানুষের কথা যেখানে আছে সেখানে ওরা বিরোধিতা করছেন, কারণ এই হল ওদের রাজনীতি। গত সাত বছর ধরে ওরা পঞ্চায়েতের বিরুদ্ধে নানা রকম ক্ষোভ প্রকাশ করেছেন। কিন্তু বামফ্রন্ট সরকার এই পঞ্চায়েতের মাধ্যমেই মানুষের চেতনা বৃদ্ধি ঘটাতে চেয়েছেন, শিক্ষার উন্নতি ঘটাতে চেয়েছেন, মানুষের চেতনার মান বৃদ্ধির প্রসার ঘটাতে চেয়েছেন। আমরা জানি যে নিত্য নতুন মানুষের চাহিদা বাড়ছে কিন্তু নিত্য নতুন সম্পদ সৃষ্টি হচ্ছে না। প্রশাসনিক সীমাবদ্ধতার কথা ওরা বিচার করতে পারেন না। কিন্তু একটা কথা জেনে রাখুন গত ৭ বছরের গ্রাম উন্নয়নের যে কর্মসূচী নেওয়া হয়েছে এই কর্মসূচীর মাধ্যমে সারা পশ্চিমবঙ্গে ২৬ কোটি শ্রম দিবস সৃষ্টি হয়েছে। এর মাধ্যমে ক্ষেত মজুরদের বেকারত্বের তীব্রতা কি হ্রাস পায়নি? এর মাধ্যমে সম্পদ সৃষ্টির যে ব্যবস্থা হয়েছে তা ইতিবাচক। এটাই পঞ্চায়েতের বিরাট সাফল্য। অন্যদিকে পশ্চিমবঙ্গের জনগণকে আমরা রাজনৈতিক চেতনায় উন্নতি করতে চাই পঞ্চায়েতী রাজ-এর মাধ্যমে। পঞ্চায়েতী রাজের মাধ্যমে গ্রামের উন্নয়নমূলক কাজকর্মের মধ্যে বেশির ভাগ মানুষের অংশ গ্রহণ করার মধ্য দিয়ে তাদের যে রাজনৈতিক চেতনার প্রসার ঘটেছে সেটা অন্য কোনো মাধ্যমে হলে হত না। If 10,000 schools of law and Political Science had been opened could they have achieved so much political education amongst men and women, young and old all the way into the remote corners of the villages as the Panchayats have

done so far during the last five years, implementing the 36 point programme of the popular Left Front Government. সমগ্র মাঠে ময়দানে গত ৫ বছর ধরে বামফ্রন্ট পঞ্চায়েত রাজ্যের মাধ্যমে মানুষের মধ্যে যে চেতনার উন্মেষ ঘটিয়েছে তারই জন্য আজ মানুষ উদ্বুদ্ধ। এই পুঁজিবাদী রাষ্ট্র কাঠামোয় আমরা জানি মানুষের মৌলিক সমস্যার সমধান হবে না। কিন্তু আমরা এই পুঁজিবাদী ব্যবস্থার মধ্য দিয়ে মানুষের জন্য কিছু ব্যবস্থা করেছি। যদি আরো অর্থ পাওয়া যেত তাহলে বামফ্রন্ট সরকার আরো কিছু করতে পারতেন। কিন্তু সেটা সম্ভব হয়নি। তবে এটা বলতে পারি যে সামগ্রিকভাবে বর্গাদার উচ্ছেদ বন্ধ হয়েছে। আপনারা দেখেছেন কিছুদিন আগে বিহারে সারা ভারতবর্ষের পঞ্চায়েতের ব্যাপারে একটা সেমিনার হল, সেই সেমিনার বলল সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ একমাত্র রাজ্য যেখানে ত্রিস্তর পঞ্চায়েত সফল এবং তাঁরা ঠিক করলেন পঞ্চায়েত রাজের সেলিব্রেশনটা পশ্চিমবঙ্গ থেকে করবেন, সেই সিদ্ধান্তটা সেখানে গৃহীত হল। আজকে বাইরের যত বিদেশি দল আসছে গ্রামবাংলাকে দেখতে কেন্দ্রীয় সরকার তাঁদের পশ্চিমবাংলায় পাঠিয়ে দিচ্ছেন। ওঁরা যদি নির্লজ্জ না হন তাহলে বুঝতে পারবেন কেন কেন্দ্রীয় সরকার বিদেশি দলগুলিকে পশ্চিমবাংলায় পাঠিয়ে দিচ্ছেন। কারণ, এটা একমাত্র রাজ্য যার জন্য বিদেশিদের কছে মাথা উঁচু করা যাবে পঞ্চায়েতের সাফল্যে। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের সাফল্য, পঞ্চায়েতের সাফল্য এইজন্য যে পঞ্চায়েতের জনগণ অংশ গ্রহণ করেন যা ভারতবর্ষের আর কোথাও নেই। আমি তাই মন্ত্রী মহাশয়কে বলব আপনি ঠিকই করেছেন সমন্বয় কমিটি করে। গ্রাম পঞ্চায়েতের কোনো অসুবিধা হলে পঞ্চায়েত সমিতি দেখবে, পঞ্চায়েত সমিতির অসুবিধা হলে জেলা পরিষদ দেখবে, কিন্তু কংগ্রেসি জেলা পরিষদের অধীনে যেসব পঞ্চায়েত আছে তাদের কিভাবে দেখবেন? এই যে বিধ্বংসী বন্যা হয়ে গেল মালদহ জেলায়, জেলা পরিষদ যেটা ওরা পরিচালনা করছেন, জয়নাল আবেদিনের এলাকার যে কংগ্রেস এম পি আছেন তিনি সেই হরিশচন্দ্রপুর জায়গা ঘুরে দেখে এলেন যেখানে পঞ্চায়েত সমিতি সি. পি. এম দ্বারা পরিচালিত। সেখানকার পঞ্চায়েতগুলির ক্ষতি হল কিন্তু সেখানে জেলা পরিষদ গেল না কাজ করতে। সেই কংগ্রেস এম পি বলছেন হরিশচন্দ্রপুর পঞ্চায়েত সমিতি ভীষণভাবে ক্ষতিগ্রস্ত। এটা দেখার কি ব্যবস্থা আছে? এটা দেখতে আমি অনুরোধ করব।

[5-45—5-55 P. M.]

এই জেলা পরিষদকে দেখার কি ব্যবস্থা আছে সেটা আমি জানতে চাইছি। দ্বিতীয় কথা হচ্ছে, পঞ্চায়েতের মাধ্যমে ওঁরা যে সমস্ত দুর্নীতি করছে সেটা দেখার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। মন্ত্রী মহাশয় এই জিনিসটি যেভাবে এনেছেন তার জন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। এটাকে কার্যকর করার ব্যাপারে ওঁরা সাহায্য করল কি করল না তাতে আমাদের কিছু এসে যায়না, কারণ জনসাধারণ এঁদের আস্তাকুঁড়ে ফেলে দিয়েছে আমরা দেখতে পাচ্ছি আজ গ্রাম বাংলার মানুষের মধ্যে নতুন চেতনা এসেছে, তাদের মধ্যে রাজনৈতিক চেতনার উন্মেষ ঘটছে, মানুষ আজ গণতান্ত্রিক আন্দোলনের মাধ্যমে বিরাট শক্তি অর্জন করেছে। ভারতবর্ষের পুঁজিপতি এবং ভূস্বামীদের দ্বারা পরিচালিত এই যে রাষ্ট্রীয় কাঠামো এটাকে ভেঙ্গে দিয়ে তারা নতুন সমাজ সৃষ্টি করবে। অবশ্য আমি জানি এই যে পরিবর্তন হচ্ছে এর দ্বারা আমূল পরিবর্তন হবে না, তবে নতুন একটা চেতনার সৃষ্টি হবে। কাজেই

আমি মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাই এবং বিরোধীপক্ষের বক্তব্যকে নস্যাৎ করে, তার বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পঞ্চায়েত মন্ত্রী দি ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত (অ্যামেন্ডমেন্ট) বিল ১৯৮৪—যেটা এনেছেন আমি তার বিরোধিতা করছি। আমাদের সদস্য ডাঃ জয়নাল আবেদিন যখন বলছিলেন তখন সরকারের তরফ থেকে কিছু কিছু টিকা টিপ্পনী করা হচ্ছিল। এবং দেখলাম ঐ পক্ষের সদস্য রবীনবাবু যা বললেন তাতে তিনি কতকগুলি ভাসাভাসা কথাই বলে গেলেন। পাবলিক মিটিংয়ের ব্যাপারে আমরা কেন আপত্তি করেছি সেটা রবিনবাবু ভালভাবেই জানেন, কিন্তু স্বীকার করছেন না। আমরা কংগ্রেস দল চিরকালই বিশ্বাস করি সমস্ত ক্ষমতার উৎস হচ্ছে জনসাধারণ। আমাদের মিছিল কখনও লাঠি বল্লম টাঙ্গি নিয়ে হয় না। পক্ষান্তরে এদের গ্রামাঞ্চলে যে সভা হয় সেই সভা লাঠি বল্লম টাঙ্গি নিয়ে হয়। কাজেই লাঠি বল্লম এবং টাঙ্গি নিয়ে তদুপরি পুলিশের সহযোগিতা নিয়ে যে মিটিং হয় সেখানে স্বভাবতই আমরা একটু চিন্তা করি যে আমাদের নিরাপত্তা কোথায়। আমার এলাকায় আমি পঞ্চায়েত সমিতি যখন মিছিল নিয়ে আসে তখন তারা ঐ লাঠি বল্লম এবং টাঙ্গি নিয়ে আসে। কাজেই অপনারা যদি আমাদের নিরাপত্তার গ্যারান্টি দিতে পারেন তাহলে কোনো আপত্তি নেই। তবে বাস্তবে আমরা কিন্তু দেখছি খোদ লাল বাজারে আসামিকে পিটিয়ে খুন করা হয়েছে এবং কিছু দিন আগে দেখলাম সরকারি কর্মচারিদের রাইটার্স বিল্ডিংয়ের সামনে মারা হচ্ছে। চিফ সেক্রেটারির সার্কুলার থাকা সত্ত্বেও বহু কর্মচারি অফিসে ঢুকতে পারে নি। যা হোক ১৯৭৩ সালে যে আইন তৈরি হয়েছিল সেই আইনের কিছু কিছু সংশোধন দরকার এটা আমি স্বীকার করি। যখন সিলেক্ট কমিটিতে এটা গেল তখন আমরা ভেবেছিলাম পুঙ্খানুপুঙ্খরূপে বিচার করে সঠিকভাবে এই জিনিসটাকে আনা হবে। যারা পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদের মেম্বার তাদের গ্রাম পঞ্চয়েতে কাজ করবার অধিকার আছে? পঞ্চায়েত সমিতির মেম্বারকে যদি গ্রামপঞ্চায়েতের এক্স অফিসিও মেম্বার করা হত এবং জেলা পরিষদের মেম্বারকে যদি গ্রাম পঞ্চয়েত এবং পঞ্চায়েত সমিতির এক্স অফিসিও মেম্বার করা হত তাহলে তারা পার্টিশিপেট করতে পারতেন। কিন্তু সেটাকে এড়িয়ে গিয়ে ওখানে এম. এল. এ.কে রাখা হল। স্যার, মালদহ পশ্চিম দিনাজপুর এবং মুর্শিদাবাদে আমি একই জিনিস দেখেছি। আমি মনে করি আপনারা এই ব্যবস্থা করেছেন অর্থাৎ একজন এম. এল. এ তিন চারটি পঞ্চয়েত সমিতির এক্স অফিসিও মেম্বার হতে পারবে এবং একজন এম. পি. ১০টি জেলা পরিষদের চেয়ারম্যান হতে পারবে। এর পরিবর্তন করা দরকার। এটা হওয়া উচিত নয়, এর পরিবর্তন হওয়া উচিত। এই সব স্থায়ী কমিটি গুলি কমাবার ব্যাপারে বলা হয়েছিল। আমরা জানি ৯টি স্থায়ী কমিটি বহাল হয়ে গেছে। আগামী দিনে হয়ত শুনব ১৯টা হয়েছে। আমরা দেখতে পাচ্ছি সি. পি. এম. যতগুলি পঞ্চয়েত কমিটি মেম্বার আছে ততগুলিতে এই স্থায়ী কমিটি রাখার দরকার হয়েছে। কারণ সি. পি. এম.-এর মধ্যে ভাঙ্গন ধরেছে। তাই বহু লোককে ক্ষমতায় রাখার চেষ্টা হচ্ছে। বহু জায়গায় সি. পি. এম-এর প্রধান ও পঞ্চায়েত সমিতির চেয়ারম্যানের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আসছে। তাই নিজেদের দলের লোকদের খুশি করার জন্য আরও কমিটি বাড়িয়ে দেওয়া হচ্ছে। এত কমিটি রাখার কি দরকার আছে? অনেক বেশি কমিটি হয়ে গিয়েছে—সেটা কমিয়ে দেওয়া দরকার। ৬টা করে স্থায়ী কমিটি আছে। এই ছয়টি স্থায়ী কমিটির মধ্যে যদি প্রত্যেক দলের মেম্বারদের নেওয়া

যেত তাহলে সেখানে কাজ আরও সুষ্ঠুভাবে করা সম্ভব হত। পঞ্চায়েত সমিতির অফিসে গিয়ে দেখুন এক দিনে ২/৩টি পঞ্চায়েত সমিতির স্থায়ী কমিটির মিটিং। এখন অফিসাররা যদি এই মিটিং নিয়ে ব্যস্ত থাকে তাহলে আর আর কাজগুলি কখন করবেন? এটা পঞ্চায়েত সমিতির ভেবে দেখা উচিত ছিল। আজকে যখন এই বিল নিয়ে এলেন তখন কিন্তু একবারও বললেন না যে পঞ্চায়েতের প্রধান যদি দুর্নীতিগ্রস্ত হয়ে থাকে তাহলে তার বিরুদ্ধে কি কি ব্যবস্থা নেওয়া যেতে পারে। বহু ক্ষেত্রে সেই ব্যবস্থা নাই। উনি জানেন আমার কনস্টিটিয়েন্সির মধ্যে একটি পার্ট পড়ে ২নং পঞ্চায়েত সমিতি যার প্রধানের বিরুদ্ধে ভিজিলেন্স করার কথা বলা হয়েছিল। তার কিছুই করলেন না। তার পর আজকে গ্রাম পঞ্চায়েত এবং পঞ্চায়েত সমিতিগুলিকে একটু বেশি ক্ষমতা দেওয়া হচ্ছে যাতে গ্রাম পঞ্চায়েতগুলিকে একটু কন্ট্রোল করা যায়—জেলা পরিষদকে একটু বেশি ক্ষমতা দেওয়া হচ্ছে যাতে পঞ্চায়েত সমিতিগুলিকে কন্ট্রোল করতে পারে। আমি মন্ত্রী মহাশয়কে পাই নি, আমি একটা কমপ্লেন করেছিলাম গত পরশু দিন। মন্ত্রী মহাশয়, বললেন এটা আমি দেখছি কিছু অন্যায় হয়েছে কিনা। আমাদের ওখানে তিনটি পঞ্চায়েত সমিতি রয়েছে তারকেশ্বর, আরামবাগ এবং খানাকুল ওয়ান। এই তিনটি পঞ্চায়েতে কংগ্রেস জিতেছে এবং জনগণের ভোটে তারা নির্বাচিত হয়েছিল। সেদিন আমরা জনগণকে বলেছিলাম যে ওরা এই যে সব টাকা নিয়ে তছরূপ করছে সেটা আমরা বন্ধ করে দেব। এবং আমরা সুষ্ঠুভাবে কাজ করব। সাধারণ মানুষকে আমরা কথা দিয়েছিলাম এবং সাধারণ মানুষ আমাদের বিশ্বাস করে ভোট দিয়েছিল। কিন্তু তার পর কি দেখতে পেলাম? সেখানে জেলা পরিষদ থেকে বেনিফিসিয়ারি কমিটি করে দেওয়া হল এবং সেই বেনিফিসায়ারি কমিটির চেয়ারম্যান কে? যিনি নির্বাচনের রায়ে হেরে গিয়েছেন পঞ্চায়েত সমিতিতে আগে যিনি চেয়ারম্যান ছিলেন তাকে সেখানে চেয়ারম্যান করে দেওয়া হল। ৩০ জনের কমিটির মধ্যে ২২ জন হচ্ছে সেই হেরে যাওয়া মেম্বার। ওরা হেরে গিয়েছে, আমরা জিতেছি। কিন্তু সেই হেরে যাওয়া কমরেডদের আনা হল এবং হেরে যাওয়া চেয়ারম্যানকে এখানে চেয়ারম্যান করলেন এই বেনিফিসিয়ারি কমিটি। এবং সেই বেনিফিসিয়ারি কমিটিকে ২৩ লক্ষ টাকা দিয়ে দেওয়া হল। আমি জানি আমি একটা পঞ্চায়েত সমিতির মধ্যে রয়েছি। আমাদের পঞ্চায়েত সমিতির চেয়ারম্যান কোনো কাজ করতে পারছে না। এন আর এ পি আই আর সি পি যেটা পঞ্চায়েত সমিতি প্রায় সেই টাকা পঞ্চায়েত সমিতিকে দেওয়া হচ্ছে না। একজন আন অথরাইজড পারসন যার কোনো ক্ষমতা থাকা উচিত নয়—কিন্তু তাকেই ক্ষমতা দেওয়া হল লক্ষ লক্ষ টাকা তার হাতে দেওয়া হল। আপনারা আবার কেন্দ্রের বিরুদ্ধে কথা বলেন। এখন যিনি মুখ্যমন্ত্রী আছে—ইন্দিরা গান্ধী যদি একটা বেনিফিসিয়ারি কমিটি করে দিয়ে বলেন সাত্তার সাহেব আপনাকে বেনিফিসিয়ারি কমিটির চেয়ারম্যান করে দিলাম আপনি কাজ করুন—তাহলে কি রকম অবস্থা হবে? আপনাদের লজ্জা করে না? এই ক্ষমতার মধ্যে থেকে আপনারা যদি ক্ষমতার অপব্যবহার করেন তাহলে আবার আরও ক্ষমতা পেলে আপনারা তার কি রকম অপব্যবহার করবেন। রবীনবাবু বললেন—অবশ্য কি বললেন তা কিছুই বুঝতে পারলাম না। আমি যে প্রশ্ন করছি এর উত্তর যদি মন্ত্রী মহাশয় দেন তাহলে খুশি হব। যে বেনিফিসিয়ারি কমিটিগুলির ফাংশন কি? আজকে পঞ্চায়েত সমিতিগুলি ইনঅ্যাকটিভ করে দিয়ে এই সব বেনিফিসিয়ারি কমিটির মাধ্যমে যে কাজগুলি করা হচ্ছে সেই ক্ষমতা কি মন্ত্রী মহাশয়ের আছে? তার পর আমি দেখতে পাচ্ছি বিভিন্ন

সময়ে পঞ্চায়েতের মেম্বাররা রেজিগনেশন দেন। হয়ত কেউ সরকারি চাকুরি পেয়ে গিয়েছে কেউ মারা গিয়েছে বা অনেক কারণ থাকতে পারে কেউ মারা গিয়েছে, এই রকম অনেক কারণ থাকতে পারে রেজিগনেশন দেবার। কিন্তু সেই রেজিগনেশন দেবার পর তার যে ভেকেন্সি হয় সেই ভেকেন্সিতে নির্বাচন করবার কোনো ব্যবস্থা রাখছেন না। গ্রামাঞ্চলের একটা বুথের রিপ্রেজেন্টেশন নয়। সেখানকার মানুষদের সম্বন্ধে কথা বলবার কেউ থাকল না—সেই অধিকার তাদের আর থাকল না। যদি ভোটে তাদের প্রতিনিধি নির্বাচন করতে পারত তাহলে বুঝতাম। আপনারা তো উপনির্বাচনের ব্যাপারে বাংলা বন্ধ ডাকেন। কিন্তু এই ব্যাপারে তো আপনারা একবারও চিন্তা করলেন না? বহু ভেকেন্সি এই রকম রয়েছে। এই মাত্র কিছু দিন হল নির্বাচন হয়েছে—এর মধ্যেই দেড় হাজার ভেকেন্সি হয়ে গিয়েছে। সেগুলি তাড়াতাড়ি পূরণ করবার কোনো ব্যবস্থা নিচ্ছেন না।

[5-55—6-05 P. M.]

বাই ইলেকশন করা হচ্ছে না, সেইগুলোর একটা প্রভিসন রাখুন। তারপর হাই কোর্টের রায় পেলাম যে টিচাররা নির্বাচনে দাঁড়াতে পারবেন না পঞ্চায়েত নির্বাচনে, আমিও টিচার, আমাদের দলেরও আছেন, অন্যরাও যদি থাকেন, তাহলে হাইকোর্টের রায় তাদের কাছে প্রযোজ্য হবে, তাদের মেম্বারশিপ খারিজ হোক। কিন্তু সরকার আইন কেন করলেন না? এইগুলোকে ভ্যাকান্ট ডিক্লেয়ার করবেন না কেন? ২০ হাজার হোক, ২২ হাজার হোক, কংগ্রেসের যত থাক, কিন্তু সেইগুলো ভ্যাকান্ট ডিক্লেয়ার করবেন না কেন? সুমন্ত বাবু এটা অ্যামেন্ডমেন্ট এনেছেন দেখলাম, হয়ত ওটা অ্যাকসেপ্ট করে নেবেন, কারণ সরকারি দলের অ্যামেন্ডমেন্ট অ্যাকসেপ্ট হয়। উনি ঐ অ্যামেন্ডমেন্টটা দিয়ে বলতে চাইছেন, ''receive remuneration from'' shall be omitted. অমিট করে দিলেন। আমি ধরে নিলাম অ্যামেন্ডমেন্টটা পাস হয়ে গেল, কিন্তু সেই অ্যামেন্ডমেন্টটা পাস হয়ে গেলে যারা সেই সময় নির্বাচিত হয়েছিলেন, অর্থাৎ তখন মনোনয়ন পত্র অবৈধ হয়েছিল, তাদের ক্ষেত্রে এটা কি করে প্রয়োজন হবে? আপনারা তো ১৯৭৬ সালে অনেক লড়াই করেছিলেন, পশ্চিমবঙ্গে জয়প্রকাশ নারায়ণের নেতৃত্বে বিরাট আন্দোলন করেছিলেন, ইন্দিরা গান্ধীকে পদত্যাগ করতে হবে। কারণ ইন্দিরা গান্ধী এলাহাবাদ কোর্টের রায়ে হেরে গিয়েছিলেন, অতএব সেটা কি করে নতুন আইন করে, সেই আইনে হয়? সেদিন যখন আপনারা এই কথা বলেছিলেন, আজকে নতুন করে সেই কথাটা বলছেন না কেন? আপনারা আপনাদের প্রতিশ্রুতি ভুলে গেলেন? যারা টিচার ছিলেন, তাদের যদি কোর্টের রায়ে নির্বাচন বাতিল হয়ে থাকে, আপনি মন্ত্রী মহাশয় বলুন যে ২০/২২ হাজার যে ভ্যাকান্ট হয়ে গেছে, ওদের নির্বাচন অবৈধ হয়ে যাচ্ছে, তা আপনারা বলবেন না। আমরা জানি এই সব ক্ষেত্রে আপনাদের নিজেদের অনেক অসুবিধা আছে। যেহেতু আপনাদের বহু মেম্বার আছেন, এমন অনেকে আছেন, যাদের সরালে দুর্নীতি ফাঁস হয়ে যাবে। আজকে যখন মন্ত্রী মহাশয় বিল আনলেন, আমরাও আশা করেছিলাম বিলটা যখন সিলেক্ট কমিটিতে গিয়েছিল তখন অন্তত এই ক্রটিগুলো দূর করা যাবে, আলোচনা করে একটা সঠিক ভাবে সিদ্ধান্ত নেবেন। আমাকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, আপনারা সেটা মানলেন না। আমাদের মেম্বাররা অনেক অ্যামেন্ডমেন্ট দিয়েছিলেন, সেইগুলোকে আপনারা অ্যাকসেপ্ট করলেন না। তারপর আরও দেখা যাচ্ছে কি, বিভিন্ন জায়গায় প্রধানদের বিরুদ্ধে

অনাস্থা আসছে। চন্ডীতলায় একজন প্রধানের বিরুদ্ধে অনাস্থা এসেছে। আপনি জানেন বহু জায়গায় টস করে প্রধান ঠিক হয়েছে। বহু জায়গায় চেয়ারম্যান হয়েছে টস করে। আমাদের আরামবাগ মহকুমার গোঘাট (১)-এ এই যে পঞ্চায়েত সমিতির চেয়ারম্যানগুলি বা প্রধানরা টসে হচ্ছেন—সব সময় প্রধানদের একটা প্যানিকের মধ্যে থাকতে হয়, কোনো সময় কোনো মেম্বারকে ওরা কিডন্যাপ করে নিয়ে চলে যাবে। সেটা বলুন যে একজন চেয়ারম্যান বা একজন পঞ্চায়েত সমিতির প্রধানের বিরুদ্ধে অনাস্থা আনতে গেলে ২/৩ মেজরিটি লাগবে। এর ফলে প্রধানরা সেখানে নিজেরা একটু সিকিউরিটি ফিল করে এবং তারা কাজ করতে পারে। এছাড়া আর একটা ব্যাপার আমি বলছি, এটা খুব সেন্টিমেন্টের ব্যাপার, আমি জানি মন্ত্রী মহাশয় গ্রামের লোক, ভাল জানেন, কারণ জেলাতে উনি যাচ্ছেন, বহু জায়গাতে পঞ্চায়েত সমিতি এক, পঞ্চায়েত সমিতি দুই, এই রকম বলা হয়। দু নং এলাকার লোকেরা বলে, আমরা দুনং নাকি? যেমন ধরুন খানাকুল (২) পঞ্চায়েত সমিতি, সুতরাং দুনং কেন থাকবে, সেখানে তো অনেক গ্রাম আছে, সুতরাং একটা গ্রামের নামে হোক না? নাম করণগুলো নতুন করে করে দিন না? ওয়ান টু সিস্টেম না রেখে দয়া করে সেইগুলো নাম করণ করুন। তাহলে শুনতে ভাল লাগবে। আজকে এই বলে এই বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** মিঃ স্পিকার স্যার, আজকে যে বিলটা এসেছে সে সম্বন্ধে আলোচনা করতে গেলে, আমাদের প্রথমে মনে করতে হবে যে পশ্চিম বাংলায় এবং ভারতবর্ষের জনগণ পাঁচটি টায়ার দ্বারা শাসিত হচ্ছে । ফার্স্ট টায়ার সেন্ট্রাল গভর্নমেন্ট, সেকেন্ড টায়ার পশ্চিমবঙ্গ সরকার, থার্ড টায়ার জেলা পরিষদ, ফোর্থ টায়ার পঞ্চায়েত সমিতি, এবং ফিফ্‌থ টায়ার হচ্ছে গ্রাম পঞ্চায়েত। আমি এই কথাটা এই জন্য তুললাম, যে আমরা এখন ফার্স্ট টায়ারের যে ইভিল্‌স আছে, সেই ইভিল্‌স হতে মুক্ত হতে পারিনি। অর্থাৎ ধনতান্ত্রিক রাষ্ট্রের যে দুর্ব্যবহার এবং ইভিল্‌স সেইগুলো আমাদের সবচেয়ে উপরে আছে। আমরা ইচ্ছা করলে সেই জন্য থার্ড টায়ার, সেকেন্ড টায়ার এবং ফার্স্ট টায়ার এইগুলোকে ভাল করতে পারি না। কেন না সমস্ত রিসোর্স ঐ ফার্স্ট টায়ারের কাছে আছে। পলিটিক্যাল পাওয়ার ঐ ফার্স্ট টায়ারের কাছে আছে। পচা ফার্স্ট টায়ার হলে পচা আলু হয়। আমরা কষ্ট করে জিনিসটাকে যে রাখতে পেরেছি সেটাই আমাদের বাহাদুরি থার্ড টায়ার, ফোর্থ টায়ার, সেকেন্ড টায়ার, ফার্স্ট টায়ার চেষ্টা করছে যাতে জনগণকে সুবিধা দিতে পারে, কিন্তু পারছে না। তার মূল কারণ হচ্ছে ফিফ্‌থ টায়ার যেটা আছে সেটা একেবারে পচে গেছে। সেই পচাটাকে যতক্ষণ পর্যন্ত উদ্ধার করতে না পারা যাবে ততক্ষণ পর্যন্ত ঠিকভাবে আইনগুলি করতে পারব না। কারণ হচ্ছে এই, ফার্স্ট টায়ারের সব চেয়ে বেশি ক্ষমতা আছে এবং সেটা হচ্ছে কনস্টিটিউশন অব ইন্ডিয়া, এটা আপনাদের মানতেই হবে এই আইন করতে গেলে। সেই জন্য আমরা দেখছি ইচ্ছা থাকলেও অনেকগুলি আইন করা যায় না এবং সেই জন্যই আপনি হয়ত অনেকগুলি আইন করতে পারছেন না, যেটা জনগণের পক্ষে হয়ত আরো ভাল হত। প্রথম যখন আইন করা হয় তখন আমি বলেছিলাম এই আইনটা সিস্টেমের জন্য খুব ভাল হচ্ছে। অ্যাজ এ সিস্টেম সেকেন্ড এবং ফার্স্ট নিশ্চয় খুব ভাল আইন হয়েছে। কারণ গ্রামের গরিব মানুষের কাছে এতটা টাকা পৌঁছে দেওয়া হবে এবং সেই গরিব মানুষ তাদের কাজ অনুযায়ী, তাদের চাহিদা অনুযায়ী কাজ করবে। অ্যাজ এ সিস্টেম এটা ভাল আইন। হয়ত কিছু কিছু মিসইউজ

হয়েছে, কিন্তু অ্যাজ এ সিস্টেম এটা খুব ভাল এবং এটা খুব কারেক্ট সিস্টেম হয়েছিল। কিছু মানুষ এই সিস্টেমের ব্যতিক্রমে গিয়ে কিছু কিছু খারাপ কাজ করে, কিন্তু যদি কিছু সিস্টেম স্ট্যান্ড করে তাহলে দেখা যাবে কিছুদিন পরে এটা ঠিক হচ্ছে। যে কোনো ব্যাপারে আইনে বলা আছে অ্যাট এ মিটিং—কিন্তু বহু জায়গায় প্রধান, সভাপতি এবং অনেকেই ডিসিশন ডিসাইড করে না। ভাবছে সেই বোধ হয় মালিক এবং সেই ভাবেই সে কাজ করার চেষ্টা করেছে। এর জন্য অনেক গোলমাল হয়েছে। ১৯৭৩ সালের আইনেও বলা আছে এটা অ্যাট এ মিটিং হবে। অ্যাট এ মিটিং হলে এই জিনিসগুলি হত না। সেই জন্য আমি দেখছি অ্যাট এ মিটিং প্রায় ডিফার হয়ে গিয়েছেল। কিন্তু এখন কতকগুলি জিনিস করা আছে ফাংসানারি সিস্টেম ঠিক করার জন্য এবং আমি মনে করি অন্ততপক্ষে এই সিস্টেমকে সকলেই সমর্থন করা উচিত। শুধু তাই নয়, এটা সিলেক্ট কমিটিতে গিয়েছিল। সিলেক্ট কমিটিতে সব পার্টিরই লোক ছিল এস. ইউ. সি. বাদ দিয়ে । সব পার্টির লোকই মোটামুটি এটাকে মেনে নিয়েছেন। ডিসেন্ট দেওয়ার প্রয়োজন মনে করলে একটা নোট অব ডিসেন্ট দিতে পারতেন। কিন্তু আপনি লক্ষ্য করে দেখবেন একটি জায়গাতেও তারা নোট অব ডিসেন্ট দেন নি। কাজেই তারা এখন যে কথাগুলি বলছেন এটা একটা ফালতু ব্যপার হয়ে দাঁড়িয়েছে। এখন ওরা বিরোধিতা করছেন। যাই হোক, ওদের ব্যাপার, সেটা ওরাই বিবেচনা করবেন। কিন্তু একজন পার্টি রিপ্রেজনটেটিভ সেখানে যান। তিনি যদি নোট অব ডিসেন্ট না দেন তাহলে এখন তার নোট অব ডিসেন্ট দেওয়া উচিত হবে? সেটা শুধু আইনের দিক দিয়ে নয়, পার্টির যে ভঙ্গিমা আছে সেই ভঙ্গিমার দিক দিয়ে বিচার করলেও মনে হয় এর বিরোধিতা করা উচিত নয়।

[6-05—6-15 P.M.]

আমরা দেখেছি, আপনি কতকগুলি সেকশন বা ক্লজ বলা যেতে পারে যেগুলি ইনসার্ট করাবার চেষ্টা করেছেন যাতে এটা অনেকটা ইমপ্রুভ করবে যেমন ১৬এ, ১৭এ। আমরা জানি, যত মামলা মকদ্দমা এই ১৬-এ হয়েছিল। ১৬, ১৬এ, ১৭এ আপনি যে ভাবে এখন করবার চেষ্টা করেছেন তাতে আমার মনে হয় এটা অনেকটা কমে যাবে। তারপর আর একটি কথা বলি—অর রিসিভ দি রেমুনারেশন এই কথাটা এতবেশি ভেগ—রিসিভ দি রেমুনারেশন বলে যে কোনো লোককে যে কোনো সময় সরিয়ে দেওয়া যায় হাইকোর্টের রায় অনুযায়ী। রিসিভ দি রেমুনারেশন এটা এমন ভেগ টার্ম যে সেই ভেগ টার্মের অ্যাডভানটেজ অনেকে অনেকভাবে নেয়। এই রিসিভ দি রেমুনারেশন কথাটা ডিলিট করা হয়েছে। এটা ডিলিট করার জন্য আমার মনে হয় সত্যিকারের একাট প্রিসাইজড ফরম অব লেজিসলেশন এখানে হয়েছে। তারপর আমি চ্যাপ্টার ১১এ সম্বন্ধে কয়েকটি কথা বলি। চ্যাপ্টার ১১এ যেটা ইনসার্ট করেছেন সেটা সবচেয়ে বড় দেখবার জিনিস। এখানে আমরা দেখছি, একটা সমন্বয় সমিতি করা হয়েছে। এর আগে একজন আর একজনকে না মানলে কিছু বলার ছিল না। এখন এখানে স্ট্যাচুটারি পাওয়ার দেওয়া হচ্ছে এই সমন্বয় সমিতিকে। এই যে পাওয়ারটা দেওয়া হচ্ছে এটা দেখার জন্য এখন তারা সমস্ত জিনিসটা কমপ্রিহেনসিভলি দেখতে পারবেন এবং করতে পারবেন। যে টাকা পঞ্চায়েত সমিতি গ্রামপঞ্চায়েতকে দেয় এই সমন্বয় থাকার জন্য তারা সেটা পরীক্ষা করে দেখতে পারবেন প্রপারলি টাকাগুলি খরচ হচ্ছে কিনা। আমি সেইজন্য বলছি, চ্যাপ্টার ১১এ যেটা ইনসারশন করেছেন এতে আমরা এক ধাপ এগিয়ে

গিয়েছি। যে সব দুর্নীতি হয় সেই দুর্নীতি খানিকটা রোধ করার পথে আমরা বলতে পারি এখন খানিকটা এগিয়ে গিয়েছি। তারপর আর এটা জিনিস যেটা ভাল করেছেন সেটা হচ্ছে, ৬ মাস আর এক বছরের মধ্যে জেনারেল বডির মিটিং হবে। জেনারেল বডির যদি মিটিং হয় তাহলে গ্রামে যারা বাস করেন তারা বুঝবেন এতে ভাল কাজ হবে। গ্রামের লোক জেনারেল বডির মিটিং-এ দাঁড়িয়ে বলতে পারবেন বা জিজ্ঞাসা করতে পারবেন যে এত টাকা খরচ হ'ল কোথায়? যেমন ধরুন একটা রাস্তার কাজের জন্য ৫ হাজার টাকা খরচ হয়েছে বলে বলা হ'ল, সেখানে তা যদি না হয় তাহলে গ্রামের লোক দাঁড়িয়ে বলতে পারবেন, যে, না, এই সামান্য একটু মাটি ফেলেছ, এতে এক হাজার টাকার বেশি খরচ হয়নি। এইসব কথা সেই মিটিং-এ উঠবে এবং সেটা ওঠার জন্য আমার মনে হয় এটা করা হয়েছে এবং এতে আমি মনে করি আমরা এক ধাপ এগিয়ে গিয়েছি। আমরা জানি, করাপশন যারা করে তারা অনেক রকম ফন্দি-ফিকির বার করে। তা সত্ত্বেও আমি মনে করি এতে করাপশনের ফাঁকগুলি খানিকটা প্লাগ করার চেষ্টা করা হয়েছে। এরজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। আমরা অবশ্য জানি এতে করাপশনের সব ফাঁক প্লাগ করা যাবে না তার কারণ, যারা করাপশান করে তারাও এর ভেতরে কিছু ছিদ্র বার করবে, তবে তা সত্ত্বেও বলব, এতে নিশ্চয় অবস্থা খানিকটা ইমপ্রুভ করবে। এখানে একটা চ্যাপ্টার ইনসারশন করা হয়েছে। সেটা হচ্ছে, চ্যাপ্টার ১৬(এ)। চ্যাপ্টার ১৬(এ)-তে অফিস বেয়ারার-এর নাম লেখা আছে। সেখানে পরিষ্কার ভাবে বলা হয়েছে যে কে সেক্রেটারি হবেন এবং তাতে দেখা গেছে চেক্স অ্যান্ড ব্যালেন্স অর্থাৎ ইলেকটেড রিপ্রেজেনটেটিভ আছেন এবং সেই সঙ্গে যারা কাজ করেন, এমপ্লয়িজরাও আছেন। কাজেই এই জিনিসটা চিন্তা করতে হবে এবং অন্য দলের লোকও এর মধ্যে আসতে পারেন। এই জিনিসটা ভাবতে হবে এবং এটা করার চেষ্টা করতে হবে। আমার মনে হয় সেই হিসাবে এটা খুবই ভাল হয়েছে এবং এটা সত্যি কথা যে কোনো জিনিসই স্যাক্রোস্যান্ট নয়, আর কোনো জিনিসই চিরস্থায়ী নয়। যদি দেখা যায় অনেকগুলি খারাপ আসছে তখন আবার নতুন করে আইন করা যাবে। তার কারণ ভারতবর্ষের কনস্টিটিউশন যেমন রিজিড নয়, তেমনি এই আইন করাও খুব রিজিড হবে না যে কোনো সময়ে আইন করা যাবে। কারণ এটা কমপ্রিহেনসিভলি করা হয়েছে এবং এই কমপ্রিহেনসিভলি করার জন্য আমি ধন্যবাদ জানাচ্ছি। আর নমিনি সম্বন্ধে একটা কথা উঠেছে। আমার মনে হয় এই নমিনি সম্বন্ধে যারা বলেছেন, তারা হয়ত কিছু বোঝেন না। কারণ এই কথাটা মনে রাখতে হবে যে মানুষ সাধারণত ঠিকভাবেই চলবে। তা যদি হয় তাহলে যে সিস্টেম আছে, সেটা ঠিকই আছে। কারা নমিনি হবেন? যদি পঞ্চায়েতে একটাও মেয়ে ইলেকটেড না হয় তাহলে ২ জন হবেন। আর যদি শিডিউল কাস্ট ইলেকটেড না হয় তাহলে হবে। পশ্চিমবাংলার বাস্তব চিত্রটা কি? মুখে আমরা যত বড় বড় কথা বলি যে মেয়েদের ভাল করছি, শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবস এদের ভাল করছি, কিন্তু রাজনৈতিক ক্ষমতা তাদের দেওয়া হয়নি। এই কথাটা আজকে স্বীকার করতে হবে যে তাদের রাজনৈতিক ক্ষমতা দেওয়া হয়নি। সে জন্য বলছি যে তাদের যে লেভেলে রাজনৈতিক ক্ষমতা পাওয়া উচিত ছিল, আজ পর্যন্ত সেটা তারা পায়নি। কাজেই গ্রামপঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদে যেখানে শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবস মেয়েরা ইলেকটেড হয়নি সেখানে তাদের যদি নমিনেশন দেই তাহলে কি অন্যায় করছি? কাজেই নমিনির সম্পর্কে যে কথা তারা বলেছেন, আমার মনে হয় তারা পশ্চিমবাংলার বাস্তব অবস্থা, বাস্তব চিত্রটা বোঝেন নি, অথবা বুঝেও না

বোঝার চেষ্টা করেছেন। যা এতদিন হয়ে এসেছে সেটা হচ্ছে, চিরকাল কতগুলি মুষ্টিমেয় ভেস্টেড ইন্টারেস্ট, তারা ক্ষমতা দখল করার কথা ভেবে এসেছে। আজকে আমাদের এমনভাবে চলতে হবে যাতে মেয়েরা আসতে পারে, যাতে শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবস আসতে পারে। সে জন্য নমিনি সিস্টেম যেটা আছে, অ্যাজ এ সিস্টেম যদি এটাকে ক্রিটিসাইজ করতেন তাহলে হয়ত বলার ছিলনা। কিন্তু জিনিসটা বোঝেন নি যে এটা কেন করা হয়েছে। এতেও আমরা খুব বেশি কিছু দিতে পারছি না। কিন্তু আমরা এটা করতে চাই, আমরা এদের জন্য দরদি। কাজেই নমিনি সম্পর্কে যে কথা ওরা বলেছেন, আমার মনে হয় ওরা জিনিসটা বোঝেন নি। আমার ব্যক্তিগত মতো হচ্ছে, আমি সমস্তটা পড়েছি, পড়ে দেখার পরে আমি এই কথা বলতে চাই যে এটা হচ্ছে কমপ্রিহেনসিভ বিল। যে কথা আমি আগেই বলেছি যে আজকে যেটা কমপ্রিহেনসিভ সেটা কিছুদিন পরে দেখা যাবে যে আবার কমপ্রিহেনসিভ করতে হবে। কাজেই আজকে যে বিল এসেছে, এই বিল সত্যিই অনেকটা এগিয়ে গেছে। একজন বললেন যে গান্ধীজীর পঞ্চায়েতকে নস্যাত করছেন। আমি এদের কথা শুনে অবাক হয়ে যাই। ......... গোলমাল ........ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মনে হয় গান্ধীজীকে নাথুরাম গডসে হত্যা করেনি। গান্ধীজীর নীতিকে যদি কেউ হত্যা করে থাকে তাহলে এই যে লোকগুলিকে দেখছেন, এই লোকগুলিই হত্যা করেছে।

[6-15—6-25 P.M.]

স্যার আমি মনে করি গান্ধীজীকে নাথুরাম গড্‌সে হত্যা করেনি, গান্ধীজীকে যদি কেউ হত্যা করে থাকে তাহলে এই লোকগুলি করেছে (কংগ্রেস সদস্যদের আসনের দিকে দেখিয়ে), এই লোকগুলি গান্ধীজীর নীতিকে হত্যা করেছে।

স্যার, আমি আপনাকে যে কথা বলতে চাই তা হচ্ছে, গান্ধীজী যে পঞ্চায়েত রাজের রূপরেখা রচনা করেছিলেন সে রূপরেখা ভারতবর্ষে অচল হয়ে গেছে, ভারতবর্ষ চলেনি এবং কারা চালায়নি জানেন—এই যে লোকগুলিকে দেখছেন (কংগ্রেসি সদস্যদের দেখিয়ে) এরা চালায়নি।

আমি পরিশেষে মন্ত্রী মহাশয়কে বলছি যে, তিনি সমস্ত দিক বিবেচনা করে এই বিলটি এনেছেন, আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি এবং এই বিলকে সমর্থন করছি।

**শ্রী তারাপদ সাধুখাঁ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পঞ্চায়েত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় পঞ্চায়েত আইনের যে সংশোধনী প্রস্তাবটি এই সভায় উপস্থিত করেছেন সেই প্রস্তাবের আমি বিরোধিতা করছি এবং বিরোধিতা করে দু'চারটি কথা আপনার মাধ্যমে এখানে উল্লেখ করছি।

প্রথম কথা হচ্ছে পঞ্চায়েত আইন সংশোধন করার কারণ কি? এ সম্বন্ধে বিভিন্ন বক্তা তাঁদের বক্তব্য রেখেছেন। ভক্তিবাবু এই মাত্র বলে গেলেন যে, এস. সি. এস. টি. এবং ওমেন সদস্যদের নেওয়ার জন্যই এটা করা হচ্ছে। এই দু'ই সেক্টরের মানুষদের প্রকৃত রিপ্রেজেনটেশন যাতে থাকে তার জন্যই নাকি এটা করা হচ্ছে। আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই যে, অনেক দিন আগেই তো ঠিক হয়ে গেছে, কিন্তু এস. সি. এস. টি. বা কোনো মহিলা সদস্য আজ পর্যন্ত কোথাও অ্যাপ্রুভাল পেয়েছে কি? (সরকার পক্ষ থেকে

একটি ধ্বনি ঃ- হ্যাঁ পেয়েছে) একটু আগেই জয়নাল সাহেব বলে গেলেন যে, কোথাও দেওয়া হয়নি। আমি আমার সিঙ্গুর থানার কথা জানি, সেখানে ১৭টি গ্রাম পঞ্চায়েত আছে, একটিতেও দেওয়া হয়নি। যদি কোথাও দেওয়া হয়ে থাকে, তাহলে তা উদ্দেশ্য প্রনোদিতভাবে দেওয়া হয়েছে। আমার অভিজ্ঞতায় আমি দেখছি যে ১৭টি'র একটি-তেও নমিনেশন দেওয়া হয়নি। অবশ্য আমি জানি না মোট ৩৩৪৯-টির মধ্যে কটিতে নমিনেশন দেওয়া হয়েছে।

আমার দ্বিতীয় কথা হচ্ছে, পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েতের মধ্যে এত দিন পর্যন্ত কাজ-কর্ম যেভাবে ভাগ করে দেওয়া ছিল তাতে গ্রাম পঞ্চায়েত সম্পূর্ণ অটোনমাস ছিল, তারা নিজেদের কাজকর্ম নিজেরা করতে পারত, তাদের নিজেদের করবার অধিকার ছিল। কিন্তু এখন এর মধ্যে রাজনীতির অনুপ্রবেশ ঘটানো হচ্ছে। অবশ্য এটা করার কারণ হচ্ছে মোট পঞ্চায়েতের ওয়ান থার্ড কংগ্রেসের দখলে এসে গেছে, সুতরাং তাদের শাসন করবার জন্য গ্রাম পঞ্চায়েতের ক্ষমতার এবং কাজের মধ্যে পঞ্চায়েত সমিতির অনুপ্রবেশ ঘটানো হচ্ছে। দু-একটি উদাহরণ দিলেই বিষয়টি সকলের কাছে পরিষ্কার হয়ে যাবে। আমি ১৯৬২ থেকে ১৯৮২ সাল পর্যন্ত গ্রাম পঞ্চায়েতের প্রধান ছিলাম। ১৯৭৯ সালের নির্বাচনের ১১-টির মধ্যে ১১-টি সিট্ জিতে প্রধান হয়েছিলাম। আমাদের কাজের মধ্যে দিয়ে আমাদের গ্রাম পঞ্চায়েত যখন এগিয়ে যাচ্ছিল তখন পঞ্চায়েত সমিতি রাজনীতি করল। বিশেষ করে টিউবওয়েল মেরামতো এবং বসানোর ব্যাপারে রাজনীতিটা পরিষ্কার হয়ে প্রকাশ পেল। টিউবওয়েল যখন রিপেয়ার করতে হবে, তখন তা গ্রাম পঞ্চায়েত করবে, আর নতুন টিউবওয়েল যখন বসানো হবে তখন তা পঞ্চায়েত সমিতি বসাবে। এই নিয়ে আমার সঙ্গে বিরোধ হয়েছিল, কিন্তু এই নীতি আমাদের ওপর চাপিয়ে দেওয়া হল। এটা নীতি নয়, রাজনীতি এবং চমৎকার রাজনীতি! ক্ষমতা যদি গ্রাম পঞ্চায়েতের হাতে না দেন তাহলে পঞ্চায়েত সমিতি সব সময়ে চেষ্টা করবেন রাজনীতি করার জন্য ওয়ান থার্ড গ্রাম পঞ্চায়েত যেগুলি কংগ্রেসিরা দখল করেছেন সেগুলিকে রাজনীতিগতভাবে দমন করার চেষ্টা করবেন না। রাজনীতিতে অনুপ্রবেশ ঘটিয়ে গ্রাম পঞ্চায়েতের ক্ষমতা নষ্ট করা মোটেই উচিত নয়। এবার আমি দুর্নীতির কথা বলি। আপনারা বলেছেন কংগ্রেসিরা আজকে সভায় দুর্নীতির কথা তুললেন না। আমি দুর্নীতির দু-একটি উদাহরণ দিচ্ছি। হুগলি জেলায় জেলা শাসক যিনি ছিলেন, শ্রী সুমন্ত চৌধুরী তিনি নাকি স্নেহাংশু আচার্যের রিলেটিভ এবং জ্যোতিবাবুর স্নেহভাজন বা ঐ গোষ্ঠীর লোক। তিনি এখন ট্রান্সফার হয়ে হাওড়া জেলায় গেছেন। তিনি হঠাৎ ইলেকট্রিসিটি কো-অপারেটিভ বোর্ডের মিটিংএ আমাকে ডেকেছিলেন। আমি কিন্তু ডায়রেক্টর বোর্ডের মেম্বার নই। সুতরাং ডি. এম. কেন আমাকে ডাকলেন তা বুঝতে পারলাম না। তিনি যাবার সময় আমাকে বলে গেলেন, বেড়াবেড়ি গ্রাম পঞ্চয়েত প্রধানের বিরুদ্ধে কেসটা তুলে গেলাম না। তার উপর ম্যাকসিমাম প্রেসার দেওয়া সত্ত্বেও তিনি কেসটা উইথড্র করলেন না। এইকথা তিনি আমাকে বলে চলে গেলেন। মাননীয় মন্ত্রী মহাশয় বেড়াবেড়ি গ্রাম পঞ্চায়েত প্রধানের ব্যাপারটি নিয়ে তদন্ত করে দেখতে পারেন। আজকে এই বিলে সত্যিকার দুর্নীতিগ্রস্ত প্রধানকে শায়েস্তা করার জন্য যদি এমন কোনো প্রভিসন রাখতেন তাহলে আমার মতোন আর কেউ সুখী হতেন না। আজকে পাবলিক মিটিং তিনি যে করছেন তারজন্য আমি সমর্থন করছি। পাবলিক মিটিং যাতে সুষ্ঠুভাবে অনুষ্ঠিত হতে পারে তার জন্য তিনি নিশ্চয়ই চেষ্টা করবেন। জনসাধারণকে কিছু জানানোই হয় না। সিঙ্গুর ১ নম্বর ব্লকের গ্রাম পঞ্চায়েত ৭

মাস মিটিং করেন নি। আমি ৭ মাস ধরে বি. ডি. ওর কাছে ডেপুটেশন দেওয়ার পর মিটিং ডাকলেন। আমি যখন সিঙ্গুরের প্রধান ছিলাম তখন বাজারের রাস্তাঘাট ড্রেনের কি অবস্থা ছিল আর এখন সি. পি. এমরা কি অবস্থা করেছে সেটা গিয়ে দেখে আসুন। আমি জনসাধারণের কাছ থেকে চাঁদা তুলে ড্রেন পরিষ্কার করেছিলাম কারণ কংগ্রেস আমলে বেশি টাকা না থাকার জন্য। তখন ঐ সি. পি. এমের লোকেরা চাঁদা দিতে বারণ করেছিল। আর এখন তারা চাঁদা তুলতে গেলে ব্যবসায়ী সমিতি বলছে আমরা চাঁদা দেবনা। সি. পি. এমরা কি রকম জনসাধারণের ভালোবাসার পাত্র তার দু-একটি উদাহরণ দিচ্ছি। সি. পি. এমরা সিঙ্গুর স্কুলে পরীক্ষা কমিটির মিটিং ডাকলেন। আমি মেম্বার ছিলাম। সেখানে গোপাল ব্যানার্জি সহ সি. পি. এমের ৬ জন মেম্বার ছিলেন। সেখানে খাবার জন্য ১৫ টাকা করে প্লেট এসে গেল। অথচ সেখানে বছরে অ্যাকাউন্টান্টের ২৫ টাকা অ্যালাউন্স বাড়াবার দাবি উপেক্ষিত হল। ১ মাস আগে ডি. এম. বাঙ্গলোতে ইলেকট্রিক কো-আপরেটিভের মিটিং ডাকা হল। তাতে ৮ জন মেম্বার, আমি একা কংগ্রেস মেম্বার আর বাদবাকি ৭ জন সি.পি. এমের মেম্বার। সেখানে ১৫ টাকা করে প্লেট এল আর বড় বড় সিগারেট এল। সেখানে সি.পি.এমের বলাই ব্যানার্জি ছিলেন। এক একজন ৬টা করে সিগারেট খেলেন আর খাবার খেলেন। কিন্তু যেমনি কো-অপারেটিভ কর্মীদের মাহিনা বাড়াবার দাবি উঠল তখনই ওনারা বললেন এলাহাবাদ কো-অপারেটিভ এর কর্মীরা ১৫০ টাকা মজুরিতে কাজ যখন করছে তখন এখানে বাড়াবার কোনো প্রয়োজন নেই। সুতরাং দুর্নীতির কথা আপনারা বলবেন না, আপনাদের মুখে শোভা পায় না।

[6-25—6-35 P. M.]

আমার আর একটা জিনিস মনে হচ্ছে যেটা উনি লক্ষ্য করেন নি। যেখানে সমান সমান পঞ্চায়েত মেম্বার হয়েছে পঞ্চয়েতের ইলেকশনে, যখন টসে প্রধান ইলেকটেড হলেন কংগ্রেস, তারপরে হয়ত দেখা গেল যে টসে উপপ্রধান ইলেকটেড হলেন সি. পি. এম. তখন চেকে প্রধান এবং উপপ্রধানের সই করার যে রীতি অ্যামেন্ড করা হচ্ছে সেটা বিধি সম্মত নয়। জ্যোতিবাবু এবং সাত্তার সাহেব যদি একই চেকে সই করেন তাহলে কি রাজত্ব চলবে? সেটা কি করে আইন সম্মত হবে। কাজেই চেক সই করার ব্যাপারে কংগ্রেস প্রধান এবং সি.পি. এম উপপ্রধান হলে মুশকিল হবে। কাজেই ইলেকশনের ব্যাপরের প্রধান যে দলের হবেন উপপ্রধানও সেই দলের হওয়া উচিত ছিল এবং এই অ্যামেন্ডমেন্টগুলি আনাবার জন্য অনুরোধ করছি। পঞ্চায়েত পরিচালনায় দু দলের প্রধান ও উপপ্রধান এক সঙ্গে সই করার রীতি চলতে পারে না। এই পয়েন্টগুলির অ্যামেন্ডমেন্ট করার জন্য তাঁকে অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য পঞ্চয়েত সম্বন্ধে কতকগুলি অসত্য কথা বলায় আমি তার প্রতিবাদ করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, দীর্ঘদিন পঞ্চায়েত চালানোর পরে যে অসুবিধাগুলি আমরা দেখলাম সেটার ব্যাপক সংশোধন আমাদের মন্ত্রী মহাশয় এনেছেন সেজন্য আমি তাঁকে সমর্থন করছি। এই বিলে আগে পঞ্চায়েত সমিতি বা গ্রাম পঞ্চায়েতের কোনো সুপারভাইজিং অথরিটি ছিল না। জেলা পরিষদের টাকা দেয়ার পরেও কোনো

সুপারভাইজিং অথরিটি ছিল না। এই আইনের সংশোধন হওয়ার জন্য অনেক দুর্নীতি মুক্ত হওয়ার সম্ভাবনা থাকল। আজকে আপনি আর একটি জিনিস করেছেন সেটা হচ্ছে, যদি প্রধান নো কনফিডেন্সে হেরে যায় তাহলে প্রধানের ইলেকশন করতে ৩০ দিনের মধ্যে উপপ্রধান মিটিং ডাকবে। উপপ্রধান যদি মিটিং না ডাকে তাহলে তার বিরুদ্ধে কোনো পেনাল অ্যাকশন নেই। উপপ্রধান মিটিং ডাকল না সে ক্ষেত্রে কি হবে এই কথাটা পরিষ্কার করে বলে দেবেন পরে। আপনি জানেন যে সি. এইচ. বি. ৫০ টাকা পায়, প্রাইমারী টিচার, মাধ্যমিক শিক্ষক তারা টাকা পাওয়ার ফলে অনেকের চাকরি চলে গেছে। মেম্বারশিপ খারিজ হয়ে গেছে। কিন্তু আপনি এখন যে সংশোধনটা করলেন সেই সংশোধনীতে তাদের মেম্বারশিপ রাখার পক্ষে উপযুক্ত হবে কিনা বিচার করে দেখবেন। ১৯৮৩ সালের ভোটের সময়ে যে আইন ছিল সেই আইনের উপরে বিচার হবে। এটা যদি রেট্রসপেকটিভ এফেক্ট না করেন তাহলে কিন্তু পরবর্তী কালে যে কেসগুলি হবে তাতে কিন্তু তার মেম্বারশিপ থাকবে না, এই কথা আপনি বিচার করে দেখবেন। ইতিমধ্যে অনেকের চাকরি চলে গিয়েছে। আপনি আর একটা জিনিস বিশেষভবে করেছেন যেটা গ্রামের এলাকায় যে মিটিং করা হবে, এবং তার বাজেট বা অডিট রিপোর্ট জানাতে হবে এবং কি কি হল কোথায় কি কাজ হল জানাতে হবে। এটা যাতে ঠিকমতো হয় সেই ব্যবস্থা আপনি নিয়েছেন। তাহলে এই যে বছরে দুবার মিটিং ডেকেছেন এতে অনেক সমস্যার সমাধান হবে। এমনও ধারণা অনেকের আছে যে গ্রামপঞ্চায়েতে অনেক টাকা মারছে। কিন্তু মিটিংয়ে পরিষ্কারভাবে এই সব কথাগুলি বলা দরকার যে কত টাকা পাচ্ছে, কোনো কোনো কাজে খরচ করেছে, তাহলে ধারণাটা অপসারণ হতে পারে। মানুষতো দেবতা নয়, আমাদেরই মতো সাধারণ মানুষ গ্রাম পঞ্চায়েতে নির্বাচিত হচ্ছে। তাদের লোভ থাকতে পারে, তারা যে লোভ মুক্ত হবে এমন কোনো কথা নেই। কিন্তু এইভাবে একটা মিটিং করে অডিট রিপোর্ট এবং সমস্ত কথা খুলে বলার ব্যবস্থা করেছেন এতে অনেক সমস্যার সমাধান হবে। কাজেই যদি আপনি বলেন প্রধান এবং উপপ্রধান দুইজনের এগেনস্টে নো কনফিডেন্স পাস হয়ে যায় সে ক্ষেত্রে কি ব্যবস্থা গ্রহণ করবেন তা কিন্তু পরিষ্কারভাবে বলা নেই। এই ক্ষেত্রে যা দেখা যাচ্ছে একই মিটিংয়ে যদি প্রধান এবং উপপ্রধান দুজনেই হলেন সেখানে ডি. এম. বা যে কোনো অথরিটি যদি থাকেন সেই একজনকে নির্বাচন করুন, এটা আইনগত দিক দিয়ে করা দরকার। আশাকরি সেই ব্যবস্থা গ্রহণ করবেন। যেখানে প্রধান এবং উপপ্রধান দুজন একসঙ্গে অপসারিত হচ্ছে কিম্বা পঞ্চায়েত সমিতির সভাপতি এবং সহসভাপতি একসঙ্গে অপসারিত হচ্ছে সেখানে কি ব্যবস্থা গ্রহণ করবেন সেটা আইনে একটু ব্যাখ্যা করে দেখিয়ে দেবেন, তাহলে আমাদের সুবিধা হবে। আজকে পঞ্চায়েত নিয়ে অনেকের গায়ে জ্বালা আছে। আজকে পঞ্চায়েতের মাধ্যমে দেশে অনেক ভাল জিনিস এসেছে এবং এটাই ছিল মহাত্মা গান্ধীর স্বপ্ন। মহাত্মা গান্ধী বলেছিলেন পঞ্চয়েত-ব্যবস্থার মাধ্যমে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করতে হবে। তিনি বলেননি তো সমস্ত সাধু লোকদের বেছে পঞ্চয়েতের সদস্য কর! দেশের মানুষদেরই পঞ্চায়েতের প্রধান, উপপ্রধান, সদস্য করতে হবে। তিনি বলেছিলেন পাঁচজন মিলে পঞ্চায়েত করতে হবে। তার মধ্যে ভাল মানুষও থাকতে পারে আবার খারাপ মানুষও থাকতে পারে। সেখানে অন্যায় যে কিছু হবেনা একথা বলছি না। কাজেই আজকে আইনের সংশোধনের মাধ্যমে সেই ত্রুটি দূর করবার যে চেষ্টা করছেন এজন্য আপনাকে ধন্যবাদ। পঞ্চায়েত আইন সংশোধন করে যাতে তা মানুষের

স্বার্থে ভালভাবে কাজে লাগানো যায় সেটা বিশেষভাবে দেখতে হবে। ১৯৭৩ সালে তো পঞ্চায়েত আইন চালু করেছিল কংগ্রেস! আমরা তাঁদের আইনই সংশোধন করছি। যে আইন সেদিন তাঁরা তৈরি করেছিলেন, আজকে তার বিরুদ্ধেই এঁরা বলছেন। জয়নাল আবেদিন সাহেব তো সেদিন মন্ত্রী ছিলেন! কিন্তু তখন কিছুই করতে পারেননি, আজকে চিৎকার করছেন। আজকে পঞ্চায়েত বান বন্যায় কত কাজ করছে; সাধারণ মানুষকে টাকা দিচ্ছে, ভাঙ্গা ঘর মেরামতো করে দিচ্ছে। গ্রামবাংলায় পঞ্চায়েত আজ একটা প্রধান শক্তি। আপনারা যদি কোনো দিন ক্ষমতায় আসেনও, পঞ্চায়েতকে নস্যাৎ করতে পারবেন না। আপনাদেরও পঞ্চায়েতের মাধ্যমেই কাজ করতে হবে। আগে সার্কেল অফিসার যে কাজ করতেন, আজকে পঞ্চায়েত সমিতি সেই কাজ করছে। পঞ্চায়েত থেকে আমরা অনেক অনেক ভাল কাজ পেয়েছি। আমরা বন্যায় খরায় দেখছি, পঞ্চায়েত কাজ চালাচ্ছে। এখন গ্রামবাংলায় কাজ বলতেই পঞ্চায়েতের কাজ। তবে চুরি হয়না এটা বলতে পারিনা। চুরি নেই কোথায়? ওঁরা গ্রাম পঞ্চায়েত সম্বন্ধে বলছেন যে খুব নাকি চুরি হচ্ছে। হয়ত কোনো কোনো প্রধান খারাপ হতে পারে। তবে সবাই খারাপ একথা বলা চলেনা। মাননীয় মন্ত্রী মহাশয় টাকা পয়সা বণ্টনের ক্ষেত্রে দুইজন থাকবে বলেছেন। আমার মনে হয়, এ-ক্ষেত্রে প্রধান এবং আব একজন করলে ভাল হয়। প্রধানকে নস্যাৎ করা ঠিক হবে না বলেই আমি মনে করি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী সংশোধনী এনে যে বিল্ উত্থাপন করেছেন তাকে সর্বান্তকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী যে বিলটি উপস্থাপন করেছেন, এখানে আমার দুটি অ্যামেন্ডমেন্ট আছে। আমি অ্যামেন্ডমেন্ট দুটি মুভ করে দিচ্ছি। I beg to move that in clause 24, lines 8-29, for the words beginning with "A Panchayat Samity" and ending with "or information" the words "The directions of the Panchayat Samity referred to in sub-section (1) shall be on matters of policy or planning for development" be substituted. আমার দ্বিতীয় অ্যামেন্ডমেন্ট হচ্ছে, I beg to move that in clause 40, lines 8-28, for the words beginning with "A Zilla Parishad" and ending with "or information" the words "The directions of the Zilla Parishad referred to in sub-section (1) shall be on matters of policy of planning for development" be substituted.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় এখানে যে পঞ্চায়েত বিল উত্থাপন করেছেন—এটা সিলেক্ট কমিটিতে গিয়েছিল। সিলেক্ট কমিটির প্রস্তাবসহ বিল আকারে তিনি যা উত্থাপন করেছেন, এ সম্বন্ধে আমি দু'একটি কথা বলব সরকার পক্ষের মাননীয় সদস্য শ্রী রবীন মণ্ডল মহাশয় এই বিলের আলোচনা করতে গিয়ে ক্ষমতার বিকেন্দ্রীকরণ এবং জনসাধারণের চেতনার বিকাশের কথা আলোচনা করেছেন।

[6-35—6-45 P. M.]

আমাদের এখানে পঞ্চায়েতের যে সিস্টেম তা হল থ্রি টায়ার সিস্টেম। সেইগুলি হ'ল গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদ। এই থ্রি টায়ার সিস্টেমের মধ্যে

সর্বপ্রথম যে কথা বলা হচ্ছে সেটা হ'ল ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা। কথাগুলি খুব ভাল, শুনতে ভাল লাগে। কিন্তু বাস্তবিকই কি ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা হয়েছে? যথাযথ ভাবে সাধারণ মানুষের হাতে কি ক্ষমতা তুলে দেওয়া হয়েছে? এই জিনিস পর্যালোচনা করে দেখার সময় এসেছে। আমাদের অভিজ্ঞতা থেকে বলতে পারি ক্ষমতার বিকেন্দ্রীকরণ ঘটে নি। ক্ষমতা বিকেন্দ্রীকরণ কথাটা সমস্বরে চিৎকার করলেই পালন করা হয় না। এই ক্ষেত্রে আমি সর্বপ্রথম বলতে চাই আমাদের দেশে যে পুঁজিবাদী ব্যবস্থা সেই ব্যবস্থার মধ্যে যে গ্রামপঞ্চায়েত সিস্টেম তার মধ্যে দিয়ে জনসাধারণের হাতে ক্ষমতা তুলে দিতে হবে। গ্রামীণ জীবনে যে সমস্যা রয়েছে তার মধ্যে এই জিনিস প্রবর্তন করা সহজ হবে না এই কথা ঠিক। এই পুঁজিবাদী ব্যবস্থার মধ্যে গ্রামপঞ্চায়েত এমন ভাবে তৈরি হওয়া দরকার বা এই আইনগুলি এমনভাবে তৈরি করা দরকার যার মধ্যে এই যে থ্রি টায়ার সিস্টেমের গ্রাস রুট লেভেল গ্রামপঞ্চায়েত, সেই গ্রামপঞ্চায়েতের অটোনমি এবং রাইট যেন কার্টেল না হয়। কাজেই লোয়ার রুট গ্রামপঞ্চায়েত তার উপর পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদ এরা যেন গ্রামপঞ্চায়েতের যে অটোনমি এবং ফ্রিডম অফ রাইট সেটাকে কন্ট্রোল না করেন অথবা তাদের কোন কাজে যেন হস্তক্ষেপ না করেন। গ্রামপঞ্চায়েতে সাধারণ মানুষের যে ন্যূনতম ক্ষমতা বা অধিকার সেটা তাদের হাতে তুলে দেওয়া দরকার। এটা নিয়ন্ত্রণ করলে কোনো কিছু করা সম্ভব নয়। তাই বলতে চাই এখানে যে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে। সেই অ্যামেন্ডমেন্টে বলা হয়েছে গ্রামপঞ্চায়েতের কাজগুলি তদারকি করবার জন্য ইন্সপেক্টর নিয়োগ করা হবে তাদের যে ডেভেলপমেন্ট ওয়ার্ক বা প্রোগ্রাম এইগুলি ঠিক হচ্ছে কিনা দেখার জন্য। ইন্সপেক্টর নিয়োগ পঞ্চায়েত সমিতি করবে, ইন্সপেক্টর করার অধিকার এখানে দেওয়া হচ্ছে। এবং সাথে সাথে জেলা পরিষদেরও এই রকম অধিকার থাকছে পঞ্চায়েত সমিতির উপর। মূল যে আইন সেটাকে সংশোধন করে যেটা করা হচ্ছে তা হল জেলা পরিষদ পঞ্চায়েত সমিতিতে কন্ট্রোল করবে এবং পঞ্চায়েত সমিতি গ্রামপঞ্চায়েতকে কন্ট্রোল করবে। আগে মূল আইনে যেটা ছিল সেটা হল গ্রামপঞ্চায়েত বা পঞ্চায়েত সমিতি তার যে ডেভেলপমেন্ট অ্যান্ড প্ল্যানিং বা পলিসি এটা দেখবার অধিকার ছিল। এখন যে ভাবে করা হচ্ছে তাতে যথেষ্ট আশঙ্কা দেখা দিয়েছে। আমরা দেখেছি একটা রাজনৈতিক দল পরিচালনা করছে গ্রামপঞ্চায়েতকে এবং আর একটা রাজনৈতিক দল পরিচালনা করছে পঞ্চায়েত সমিতিকে আবার জেলা পরিষদ পরিচালনা করছে আর একটি রাজনৈতিক দল। এই ক্ষেত্রে এই যে আইনটা করা হচ্ছে সেই ব্যাপারে আমি বিশেষভাবে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে বিভিন্ন মতোদর্শে বিশ্বাসী রাজনৈতিক দল জেলা পরিষদ পরিচালনা করবেন। এই আইনের বলে ভিন্ন দলের গ্রাম পঞ্চায়েতের উপর হীন দলীয় মনভাবের স্বার্থে কাজে লাগাবে এবং সেখানে বাধার সৃষ্টি করবে। এই ভাবে সেই দল গ্রামপঞ্চায়েত ভাঙ্গার কাজে লিপ্ত হবে। এটা আশঙ্কা করার যথেষ্ট কারণ আছে। কেননা, বর্তমানে যে আইন আছে, সেই আইনের মধ্যে দিয়ে অনেক মাননীয় সদস্য দৃষ্টান্ত দেখিয়েছেন যে কোথাও বা গ্রাম পঞ্চায়েত-এ সি.পি.এম. অন্য দলকে জব্দ করার জন্য এবং নিজেদের প্রভাব বিস্তার করার জন্য চেষ্টা করছেন। অন্য দলের

প্রভাবকে খর্ব করার জন্য পঞ্চয়েত সমিতি গ্রামপঞ্চায়েতের এক্তিয়ারের মধ্যে গিয়ে কাজ করছেন। এখন এই আইন যদি তাদের হাতে তুলে দেন তাহলে এই আইনের বলে গ্রাম পঞ্চায়েতের কাজে পদে পদে বাধা দেবে এবং রাজনীতিগত ভাবে তাদের বেকায়দায় ফেলার চেষ্টা করবে। সেইজন্য বলতে চাই, মূল প্রিনসিপল্ আইনের সেটা ছিল, তাকে রাখুন। এটা সংশোধন করলে দলীয় স্বার্থে ব্যবহার হবে। সাথে সাথে আমি একথা বলব যে, আপনারা একদিকে বলছেন রাজ্যের হাতে অধিক ক্ষমতা দাও। আজকে কেন্দ্রের বিরুদ্ধে কথা বলছেন, অন্য দিকে নিজেরাই আইন করছেন কেবলমাত্র নিজেদের হাতে ক্ষমতা কুক্ষীগত রাখার জন্য। কেন্দ্রের বিরুদ্ধে আপনারা বলছেন, কংগ্রেস দল অর্থনৈতিক অবরোধ সৃষ্টি করছে ও আর্থিক সংকট সৃষ্টি করছে। সেইজন্য দাবি করছেন রাজ্যের হাতে আরও ক্ষমতা দিতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় পঞ্চায়েতকে আরও গণমুখী করে তোলার কথা বলছেন। মাননীয় সদস্য রবীনবাবু বলেছেন, সংগ্রামের মাধ্যমে জনগণের হাতে ক্ষমতা এনে ফেলেছেন। কেন্দ্রের বিরুদ্ধে অধিক আর্থিক ক্ষমতার দাবিও তিনি করেছেন। জনগণের কথা, যেগুলো আপনারা বলছেন, এই আইনের মধ্যে দিয়ে থ্রি টায়ার সিস্টেম, একটা টায়ার আর একটা টায়ারের উপর যাতে হস্তক্ষেপ করে, তা আপনারা করছেন। পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় জেলা পরিষদগুলোর সবই সি. পি. এম.'এর হাতে আছে। কর্তৃত্ব করার জন্য গ্রাম পঞ্চায়েত বা পঞ্চায়েত সমিতিকে আপনারা নানাভাবে এই আইনে বাধা সৃষ্টি করছেন। এই আইনের বলে তাকে আরও জোরদার করে তুলবে বলে আশঙ্কা করার যথেষ্ট কারণ আছে বা থেকে যাচ্ছে। আপনার কথার মধ্যে স্ববিরোধী উক্তি থেকে গেছে। একদিকে আপনারা রাজ্যের হাতে ক্ষমতা আরও বেশি পরিমাণে দিতে হবে বলে কেন্দ্রের কাছে দাবি করছেন, সঙ্গে সঙ্গে রাজ্যে বসে যে আইন করছেন, তার মধ্যে দিয়ে নিজেদের হাতে ক্ষমতা কেন্দ্রীভূত রাখতে চাইছেন। অথচ এই আইন প্রবর্তন করার ব্যাপারে আপনারা বলছেন যে, পঞ্চায়েত'এর মাধ্যমে জনগণের হাতে ক্ষমতা তুলে দিচ্ছেন। এই আইনের মধ্যে দিয়ে আপনারা ক্ষমতাকে এক জায়গায় সেন্ট্রালাইজ করছেন, এবং তা করছেন একেবারে গ্রাস রুট লেভেলে। মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন, বেশি ক্ষমতা প্রদানের ব্যাপারে ভেবে দেখতে হবে। দুর্নীতি বন্ধের ব্যাপারে বলেছেন যে, এ ব্যাপারে অডিট আছে, অন্যান্য ব্যবস্থাদিও আছে। সেগুলো আরও স্ট্রিক্ট করুন। আপনারা সেই জায়গাগুলো স্ট্রিক্ট করতে চাইছেন না। এর পেছনে কারণ আছে। এগুলো করলে সব ধরা পড়ে যাবে। ইতিপূর্বে অডিট ব্যবস্থা আপনারা জোরদার করেন নি। কারণ অডিট ঠিকমতো হলে দুর্নীতিগ্রস্ত পঞ্চায়েতগুলো ধরা পড়ে যাবে। গ্রাম পঞ্চায়েতকে কন্ট্রোল করার জন্য পঞ্চায়েত সমিতির উপর অধিক ক্ষমতা দিয়েছেন। সেখান থেকে আবার জেলা পরিষদের হাতে ক্ষমতা তুলে দিয়েছেন। এগুলো দলীয় স্বার্থে ব্যবহৃত হবে। এখানে আপনি উল্লেখ করেছেন যে সিলেক্ট কমিটির মাননীয় সদস্যরা সকলে একমতো হয়েছেন। কেবলমাত্র এস. ইউ. সি. দলের মাননীয় দেবপ্রসাদ সরকার মহাশয় নোট অফ ডিসেন্ট দিয়েছেন। তিনি এই নোট অভ ডিসেন্টের মধ্যে দিয়ে খুব ভালভাবেই তুলে ধরবার চেষ্টা করেছেন। এই আইনের মধ্যে দিয়ে মূল প্রিনসিপল্ অ্যাক্ট-এর মধ্যে দিয়ে আপনি হীন দলীয় স্বার্থ চরিতার্থ

করবার চেষ্টা করেছেন। সেইজন্য উনি এই নোট অফ ডিসেন্ট দিয়েছেন। আপনারা জনগণের হাতে ক্ষমতা তুলে দেওয়ার যে কথা বলেছেন এবং ক্ষমতা দিতে চান, তা সার্থক ভাবে একমাত্র পঞ্চায়েতের মধ্যে দিয়েই আসতে পারে।

[6-45—6-5 P.M.]

দলত্যাগীর, কেনাবেচা গ্রাম পঞ্চায়েত, পঞ্চয়েত সমিতি এবং জেলা পরিষদেব মেম্বারদের দলত্যাগ বা কেনাবেচা তো দূরের কথা বিভিন্ন রাজ্যে এম. এল. এ দের ও ছাগল ভেড়ার মতো বাজারে কেনাবেচা হচ্ছে। সুতরাং গ্রাম পঞ্চায়েতের ক্ষেত্রেও সেই সম্ভাবনা থাকবে কিন্তু এই ক্ষেত্রে আমরা দেখছি আপনারা এই ব্যবস্থাকে সমর্থন করেছেন। অর্থাৎ গ্রাম পঞ্চায়েত পঞ্চয়েত সমিতি, জেলা পরিষদের মেম্বারদের কেনাবেচা করবেন। আপনারা জনসাধারণের হাতে ক্ষমতা তুলে দিতে চাইছেন সেখানে যদি আদর্শ এবং নীতির ভিত্তিতে চলেন তাহলে রাইট টু রি-কলের ব্যবস্থা এই আইনে থাকা দরকার। আপনারা বলছেন জনসাধারণের হাতে ক্ষমতা দেবেন কিন্তু তার কেনাবেচা বন্ধ হবে কি করে? সেই জন্য আমি বলব জনসাধারণের হাতে যদি প্রকৃত ক্ষমতা দিতে চান তাহলে রাইট টু রি-কলের আইন করা দরকার। বিগত পঞ্চায়েত নির্বাচনের সময় দেখা গেছে জনতা দলের নেতা শ্রী প্রফুল্লচন্দ্র সেন পঞ্চায়েত দলহীন গণতন্ত্রের কথা বলেছিলেন। কিন্তু সি.পি.এম. সেই সময় বলেছিলেন যে এটা হতে পারে না। কারণ শ্রেণী বিভক্ত সমাজে শ্রেণী দৃষ্টিভঙ্গি বিচার করতে হবে। পঞ্চায়েত নির্বাচনেও সেই শ্রেণী দৃষ্টিভঙ্গি থাকা দরকার। আমরা মনে করি বিভিন্ন রাজনৈতিক দল তার আদর্শ, নীতি কর্মপন্থা নিয়ে জনসাধারণের কাছে নির্বাচনে নামে। প্রত্যেকটি দল নির্বাচন আইন অনুসারে স্ব স্ব প্রতীক নিয়ে নির্বাচনে লড়বে। প্রত্যেকটি দল নির্বাচনে তার দলের বক্তব্য উপস্থিত করে। এক্ষেত্রে দেখা যায় যে এখানে নানা রকম বিধি নিষেধ আরোপ করে ব্যবস্থা করা হয়েছে যে কিছু দল তাদের প্রতীক নিয়ে নির্বাচনে লড়বে, আর অন্যান্য রাজনৈতিক দলেরা বিভিন্ন জায়গায় বিভিন্ন প্রতীক নিয়ে নির্বাচনে লড়বে। এটা যদি আমরা নীতিগত ভাবে স্বীকার করি তাহলে প্রত্যেকটি রাজনৈতিক দল নিজেদের আদর্শ নিয়ে নির্বাচনে অবতীর্ণ হতে পারবেনা। এই ক্ষেত্রে আমার বক্তব্য হচ্ছে রেকগনাইজড, আন-রেকগনাইজড যে কোনো দল হোক না কেন তারা নিজেদের প্রতীক নিয়ে নির্বাচনে লড়াই করবে এবং জনসাধারণ তাদের প্রার্থী সেইভাবে নির্বাচিত করবে। এই ব্যবস্থাটা আইনেব মধ্যে থাকা উচিত বলে মনে করি। অপর দিকে প্রতিটা রাজনৈতিক দলের প্রতিনিধি নিয়ে নির্বাচন পরিচালনা করবার জন্য রাজ্য ভিত্তিক কমিটি গঠন করা দরকার। এই ভিত্তিতে আইন সংশোধন করলে পুঁজিবাদী কাঠামোর মধ্যেও জনসাধারণের হাতে কিছু ক্ষমতা দেওয়া যাবে। পাবলিক মিটিংএ ইয়ারলি এবং হাফ ইয়ারলি করার যে কথাটা বলেছেন সেটাকে আমি সমর্থন করি। কিভাবে কত অর্থ জনসাধারণের কাছে যাচ্ছে সেটা তাদের জানানো দরকার। কিন্তু কোনো গ্রাম পঞ্চয়েত যদি তা না করেন তাহলে সে ক্ষেত্রে কি ব্যবস্থা অবলম্বন করবেন সেটাও আইনে থাকা দরকার। অডিটের বিশেষ জোরদার ব্যবস্থা থাকা উচিত। এই কথা বলে আমি শেষ করছি এবং আশা করছি মাননীয় সদস্যরা আমার অ্যামেন্ডমেন্টগুলি সমর্থন করবেন।

**শ্রী ভূপাল পান্ডা :** মাননীয় ডেপুটি স্পিকার, মহাশয়, আমাদের মাননীয় পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় যে বিল এখানে এনেছেন আমি সেই বিলকে পরিপূর্ণভাবে সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি এবং সেই সঙ্গে বিরোধী পক্ষের বক্তারা যে বক্তব্য রেখেছেন আমি তার বিরোধিতা করছি। স্বাধীনতার ৩০ বছরের মধ্যে গ্রামের মানুষের হাতে প্রকৃত ক্ষমতা আসেনি, বামফ্রন্টের শাসনের আমলেই কেবল আইনের দিক থেকে গ্রামাঞ্চলের মানুষের হাতে প্রকৃত জনগণের স্বায়ত্বশাসন ব্যবস্থা, এই অধিকার তুলে দেওয়া হয়েছে। অভিজ্ঞতার মাধ্যমে গত ৭ বছর ধরে যে সমস্ত বিষয়গুলি স্পষ্ট হয়ে উঠেছে তাতে জনগণের হস্তক্ষেপের আরও সুযোগ বৃদ্ধির জন্য এই পরিবর্তন এবং সংশোধন অত্যাবশ্যক হয়ে পড়েছে। তবে এই সঙ্গে গ্রাম্য সংকীর্ণতা বা পক্ষপাতিত্বের মনোভাব যাতে ক্ষমতা গণতন্ত্রী করণের পথে বাধা বা প্রতিবন্ধকতা সৃষ্টি করতে না পারে সেই দিকে দৃষ্টি রেখেই কয়েকটি ধারার কিছু সংশোধন এবং সংযোজন আনা হয়েছে। যেমন সেকশন ১৬(এ) এবং ১৭(এ) নতুন সংযোজন দ্বারা জনসভা ডাকান এবং গ্রামের জনসাধারণের সামনে সবকিছু প্রাপ্ত অর্থ ও তার বন্টন তালিকা বা খরচের সমূহ হিসাব উপস্থিত করা বাধ্যতামূলক করা হয়েছে। তাছাড়া সেকশন ১০৯, সাব-সেকশন (২) এ একটি প্রোভাইসো সংযোজন করে জনসাধারণের স্বার্থ হানিকর, উন্নয়নের পথে কোনো বাধা বা প্রতিবন্ধকতা যাতে সৃষ্টি হতে না পারে তারই ব্যবস্থা এখানে রাখা হয়েছে। অপরদিকে নাগরিকদের উপর যাতে অন্যায় বা অযৌক্তিক ট্যাক্সের পক্ষপাতিত্ব না ঘটে সেজন্য সেকশন ৪৬, সাব-সেকশন (১) সেখানে একটা পরিমাণগত নির্দিষ্ট হারে ট্যাক্স ধার্যের ব্যবস্থা করা হয়েছে। তেমনি সেকশন ১১৫, সাব-সেকশন (১) এর পরে সাব-সেকশন (২) সংযোজন করতে হচ্ছে গ্রামপঞ্চায়েতের পরিকল্পনা বহির্ভূত খাতে অন্যায় বা অযৌক্তিক কোনো খরচ যাতে না করা হয় সেজন্য উর্ধতন নির্বাচিত পঞ্চায়েতের ইনস্পেকশান বা এগজামিনেশনের ক্ষমতা দেওয়ার ব্যবস্থা করতে হচ্ছে সেটা কোনো ন্যায্য বা গণতান্ত্রিক অধিকার হরণের কোনো ব্যবস্থা নয়। তাছাড়, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদ স্তরে সমস্ত বিভাগের কাজ কর্মের মধ্যে সমন্বয় সাধন এবং তাকে চেকআপ করার জন্য পৃথক দুটি চ্যাপটার ১১এ এবং ১৬এ নির্দিষ্ট করা হয়েছে। এইসবগুলি কি পঞ্চায়েত ব্যবস্থাকে আরও উন্নত করার ব্যবস্থা নয়? কাজেই আমি মনেকরি যে বিলটা প্রকৃতপক্ষে পঞ্চায়েত ব্যবস্থাকে যথেষ্ট উন্নত করছে। তবে একে কার্যকর করার মাধ্যমে অভিজ্ঞতার ভিত্তিতে প্রয়োজন হলে আরও সংশোধন ও সংযোজন করার দরকার হবে তারও গুরুত্বপূর্ণ দরজা খুলে দেওয়া হয়েছে। আমি মনেকরি বিরোধী পক্ষের বক্তারা যে সমস্ত বক্তব্য এখানে উপস্থিত করেছেন সেই বক্তব্যের মধ্যে একটা সন্দেহ প্রকাশ করেছেন যে এটাই শেষ একটা পরিসমাপ্তি, আমি তাঁদের অনুরোধ করব সেই সন্দেহ না রেখে যেভাবে সিলেক্ট কমিটির মাধ্যমে এই বিলটা এখানে উপস্থিত করা হয়েছে তার বিরোধিতা না করে সহযোগিতা করার ভেতর দিয়ে দেখিয়ে দেবেন, আমাদের লেফ্‌ট ফ্রন্ট গভর্নমেন্ট নিশ্চয়ই তার ভেতর যদি পরবর্তীকালে কোনো সংশোধন প্রয়োজন মনে করেন তাহলে সেই সংশোধন গ্রহণ করবেন। কাজেই ভয়ের কোনো

[6-55—7-05 P.M.]

কারণ নেই। আমরা দেখতে পাচ্ছি খুব উন্নতভাবেই এই বিলকে উত্থাপন করা হয়েছে, জনসাধারণের হাতে আরও ক্ষমতা দেওয়া হচ্ছে এবং জনসাধারণের মতামতকে আরও বেশি

করে গ্রহণ করার ব্যবস্থা হচ্ছে। কাজেই আমি মনে করি এর ফলে গণতন্ত্রের বিকাশ ঘটবে এবং জনসাধারণের সহযোগিতায় আগামী দিনে পঞ্চায়েত ব্যবস্থা আরও বেশি করে জনসাধারণের কল্যাণ করতে পারবে। আমি অনুরোধ করব বিরোধী পক্ষের বন্ধুরা যেন এই ব্যাপারে সহযোগিতা করেন। ডাঃ আবেদিন বললেন বামফ্রন্ট সরকার লক্ষ্যভ্রষ্ট হয়েছে, তারা আমলাতন্ত্রকে প্রশ্রয় দিচ্ছে। কিন্তু তিনিই আবার বললেন জেলা পরিষদের কাজ কর্মের ব্যাপারে যদি কমিশনারের ইন্সপেকশন এবং চেকআপ করার ব্যবস্থা থাকত তাহলে বুঝতাম আপনারা সবদিক থেকে ভাল ব্যবস্থা করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিনি একবার আমলাতন্ত্রের বিরোধিতা করছে, আবার কমিশনারকে দিয়ে ইন্সপেকশন করাতে বলছেন। তাহলে তাঁর বক্তব্য স্ববিরোধী হচ্ছে না কি? এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

## 48th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I now present the 48th Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber on the 19th September, 1984 and recommended the following revised allocation of time and business from 20th September to 21st September, 1984.

## Revised Programme of business for 20th and 21st September, 1984

Thursday, 20-9-84 .. (a) (i) The West Bengal Central Valuation Board (Amendment) Bill, 1984 (Introduction, Consideration and Passing)–1 hour.

(ii) The Calcutta Thika Tenancy (Acquisition and Regulation) (Amendment) Bill, 1984 (Introduction, Consideration and Passing)–1 hour.

(iii) The Eastern Distilleries (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) (Amendment) Bill, 1984 (Introduction, Consideration and Passing)–1 hour.

(iv) (a) The North Bengal University (Amendment) Bill, 1984 (Introduction).

(b) Discussion on Statutory Resolution under Article 213 (2) (a) of the Constitution of India–Notice given by Shri Kashinath Misra.

(c) The North Bengal University (Amend-

ment) Bill, 1984 (Consideration and Passing)–½ hour.

(v) Discussion on the subject of Deplorable condition of roads in West Bengal–Notice given by Shri Atish Chandra Sinha under rule 194–1 hour.

(vi) Discussion on Motion under rule 185 regarding sanction of house-building aid and proper distribution of relief to the flood stricken people–Notice given by Shri Kashinath Misra–1 hour.

Friday, 21-9-84 . (i) Discussion on Motion under rule 185 regarding resorting to disciplined Fiscal Policy for welfare and benefit of the people of West Bengal–Notice given by Shri Subrata Mukhopadhayay–1 hour.

(ii) Discussion on Motion under rule 185 regarding reconsideration of the implementation of recommendation of the Eighth Finance Commission for the year 1984-85 by Central Government –Notice given by Shri Kamal Sarkar–1 hour.

(iii) Discussion on Motion under rule 185 regarding repealing the Terrorist Affected Area (Special Court) Act, 1984–Notice given by Shri Deba Prasad Sarkar–1 hour.

(iv) Discussion on Motion under rule 185 regarding proper implementation of the recommendations made by different expert committees as regards the removal of any Government–Notice given by Shri Amalendra Ray, Dr. Haramohan Sinha and Shri Bhakti Bhusan Mondal–1 hour.

(v) Discussion on Motion under rule 185 regarding a composite Legislation for

the Agricultural Labourers–Notice given by Shri Kamakhya Charan Ghosh–1 hour.

(vi) Discussion on Motion under rule 185 regarding thorough Enquiry into the recent outbreak of Enteric Disease–Notice given by Shri Sumanta Kumar Hira–1 hour.

The House will sit at 12 noon on Thursday, the 20th September, 1984.

There will be no Questions for Oral Answer and Mention Cases on Friday, the 21st September, 1984.

Now the Minister-in-Charge of Home Parliamentary Affairs may please move the motion for acceptance.

**Shri Patit Paban Pathak :** Sir, I beg to move that the 48th Report of the Business Advisory Committee as presented in the House be adopted.

The motion was then put and agreed to.

**শ্রী শিশির অধিকারী ঃ** মাননীয় স্পিকার স্যার, আজকে পশ্চিমবাংলার পঞ্চায়েতমন্ত্রী যে সংশোধনীগুলি এনেছেন, সেই সংশোধনীগুলি স্বাভাবিকভাবে বিরোধিতা করতে হচ্ছে এবং বিরোধিতা করতে গিয়ে বলতে হচ্ছে যে এখানে এইসব সংশোধনীগুলি নিয়ে অনেক আলোচনা হয়েছে। আমি শুধু গুটি কয়েক কথা এখানে নিবেদন করতে চাই। আশাকরি আগামী দিনে মন্ত্রী মহাশয় এইসব কথাগুলি সম্বন্ধে চিন্তা ভাবনা করবেন। আজকে এতে সরকারি কর্মচারিদের সম্বন্ধে বলা হয়েছে। বলা হয়েছে সরকারি কর্মচারিরাও নির্বাচনে দাঁড়াতে পারবেন। এখানে মন্ত্রী মহাশয়ের কাছে একটা কথা শুধু নিবেদন করতে চাই যে আপনারা তো শ্রেণী সংগ্রামের কথা বলেন। আমি মনে করি এই আইন তৈরি করা হয়েছিল তখন অন্য কথা ভেবে করা হয়েছিল। সরকারি কর্মচারিদের কথাতো বললেন - কিন্তু সাধারণ মানুষের কথা বলুন। এটা না করলে সাধারণ মানুষ আরও আসতে পারত এবং তাদের আসবার সুযোগও ছিল। এখন সরকারি কর্মচারিদেরও অধিকার দেওয়া হল। অবাক লাগে - আবার বলছেন এক জায়গায় প্রতিদ্বন্দিতা করলেও সেই লোক অন্য জায়গাতেও দাঁড়াতে পারবেন, অর্থাৎ প্রতিদ্বন্দিতা করতে পারবেন। এক জায়গায় যদি একটি লোক জিততে না পাবে তাহলে সে অন্য জায়গায় জিততে পারবে আবার দু-জায়গাতে জিতলে সে যে কোনো এক জায়গায় প্রতিনিধিত্ব করতে পারবেন। তাহলে দেখতে পাচ্ছি একটি লোককে দু-জায়গায় দাঁড়াবার সুযোগ করে দিচ্ছেন। কিন্তু এতে কি লাভ হবে জনসাধারণের? এতে কি আরও গণতন্ত্রিকরণ করা হবে? তারপর আর এক জায়গায় মন্ত্রী মহাশয় বলছেন এক বছর ছয় মাসে একটি সাধারণ সভা ডাকতে হবে। এবং সেখানে বিনিফিসিয়ারিজ লিস্ট দিতে হবে। অতীতে যে আইন ছিল তাতে এটা

ছিল। আবার আজকে এটা নূতন করে এনেছেন। সভা ডাকতে হবে বেনিফিসিয়ারিজ লিস্ট দিতে হবে, লিখে দিতে হবে, পড়াতে হবে, বোঝাতে হবে, শোনাতে হবে। কিন্তু এ কথার মূল্য কি?

(এ ভয়েস ঃ এতে ভাল কাজ হবে)

[7-05—7-15 P.M.]

আইনে তো ছিল সভা ডাকতে হবে, আলোচনা করতে হবে। কিন্তু কি কাজ হয়েছে? জানি অনেক খারাপ কাজ হয়েছে। কিন্তু কিছু কিছু যে ভাল কাজ হয়েছে এটা অস্বীকার করা যায়না। আমি মন্ত্রী মহাশয়কে একটি কথা নিবেদন করতে চাই, আইন তো ছিল, কিন্তু আইন করে কি আপনি চুরি বন্ধ করতে পেরেছেন? আর এবারে আইন করে কি আপনি খারাপ কাজ বন্ধ করতে পারবেন? আপনি বলেছেন অ্যানুয়াল জেনারেল মিটিংয়ে বেনিফিসিয়ারিজ লিস্ট দিতে হবে। কিন্তু অডিট রিপোর্ট দাখিল সম্বন্ধে কিছু করা হচ্ছে না তো? একটা মনিটারী এজেন্সির হাতে এই দায়িত্ব দিচ্ছেন। এটা কিরকম হল? একজিকিউটিভ অফিসার বি.ডি.ও যাতে সেখানে যথারীতি অডিট রিপোর্ট পেশ করেন তার ব্যবস্থা করছেন না কেন? তাহলে এটা আরও গণমুখী হত। কেন আপনি বাড়িতে অডিট রিপোর্ট পাঠিয়ে দেবার ব্যবস্থা করছেন না? আজকে যে ঘটনা ঘটছে ঐ নির্বাচন থেকে আরম্ভ করে তা তো সকলেই জানে। গভর্নমেন্ট নমিনি তুলে দেওয়া উচিত কিনা সেটা ভাববার সময় আজকে পঞ্চায়েত ডাইরেক্টরেটের এসেছে। আপনারা গভর্নমেন্ট নমিনির কথা ভেবেছেন কিন্তু মহিলা প্রতিনিধি, বা আদিবাসীদের প্রতিনিধিত্বের কথা কিংবা সংখ্যালঘু সম্প্রদায়ের প্রতিনিধিত্বের কথা তো ভাবেন নি। আপনারা যে নমিনির কথা বললেন সেখানে দেখব হয়ত বি ডি ও বা ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের কাছে বহুদিন পরে গেজেট গিয়ে পৌঁছাল। নির্বাচনে যেখানে পার্টিসিপেট করতে পারত, গেজেট দেরিতে যাবার জন্য পার্টিসিপেট করতে পারল না। একটা মস্তবড় গণতান্ত্রিক সুযোগ আপনারা বন্ধ করে দিয়েছেন, এই মহিলা এবং শিডিউল্ড কাস্ট অ্যান্ড ট্রাইবসদের প্রতিনিধিত্বের সুযোগ না দিয়ে। তাদের যদি সুযোগ থাকত তাহলে তারা এমন কি পঞ্চায়েতে এবং জেলা পরিষদে পঞ্চায়েত সমিতি গ্রাম পঞ্চায়েতে সভাপতি বা সহ-সভাপতি হবার জন্য নির্বাচনে পার্টিসিপেট করতে পারত। এই অধিকার তাদের দেওয়া উচিত ছিল বলে আমি মনে করি। কিন্তু মন্ত্রী তথা বামফ্রন্ট সরকার এদিকে দৃষ্টি দেননি। এই দিকটি একটু চিন্তা করার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করি। তারপর স্পেশ্যাল অডিটের কথা বলেছেন। এখানে একই ব্লকের লোক অডিট না করে অন্য ব্লকের লোক আর এক ব্লকে অডিট করতে পারত এবং তাতে আরও ভাল হত। একই ব্লকের লোক সেই ব্লকে অডিট না করে অন্য ব্লকের লোককে এনে অডিট করলে আরও ভালভাবে সত্য উদ্ঘাটন হতে পারত। এটা কি মন্ত্রী মহাশয় গ্রহণ করবেন? আজকে গ্রাম পঞ্চায়েত, গ্রাম স্বরাজ, গ্রামের মানুষের হাতে ক্ষমতা, সবকিছু হোক, গ্রামের ভাল হোক। অনেকের ধারণা যদি ভুল হয়, তাহলে ভালই হয়েছে। আমাদের কথা অনেকের খারাপ লাগে, আমরা চুরির কথা বলি, আমরা মানুষকে প্রতারিত করা হচ্ছে, তা বলি। আমরা বলি, ঐ পঞ্চায়েতের মানুষ পক্ষপাতদুষ্ট দলবাজির একটা আখড়া হয়েছে। আজকে গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি বা জেলা পরিষদ, যেখানেই হোক না কেন, বর্তমান আইনের মধ্যে জেলা পরিষদ ইচ্ছা করলে গ্রাম পঞ্চায়েতে ইন্টারফিয়ার করতে পারে। এখনও চাইলে বিধান আছে,

ন্ত্রী মহাশয় জানেন, তাঁর অফিসাররাও জানেন, আমরাও জানি। আজকে পঞ্চায়েত সমিতি চ্ছা করলে গ্রাম পঞ্চায়েতের মধ্যে ইন্টারফিয়ার করতে পারে। এখনই যে আইন আছে সেই আইনে পারে। সুতরাং নুতন করে আইন আনার কোনো দরকার ছিলনা। কিসের সমন্বয়, কার সমন্বয়? আমরা মনে করি এটা ঠিক নয়, যে সমন্বয় করবার নাম করে জেলা পরিষদকে, জেলা হেড কোয়ার্টারে বসে অনেক খবরদারি শুরু করেছে মেদিনীপুরে এবং হুগলিতে হয়েছে, এটা আপনারা জানেন যে মেদিনীপুরের ২১টি পঞ্চায়েত সমিতির হাত থেকে এমপ্লয়মেন্ট জেনারেশন স্কীম - বড় বড় স্কীমে যে সমস্ত টাকা, হুগলি স্কীমে টাকা, সেই টাকায় জেলা পরিষদ সরাসরি কাজ করছে। আইন তো আছে, এখনই আইন আছে, তার মধ্যে দিয়ে করছে। কিসের সমন্বয়, কার সমন্বয়? কার স্বার্থে এই সমন্বয়? কেউ কেউ বলছেন যে আমরা সন্দেহ করছি। আমরা সন্দেহ করছি না। কারণ আজকে আমরা এখানে বসেছি, কালকে আপনারা এখানে এসে বসবেন, তখন আমরাও অবিচার করতে পারি। সেইজন্য দলীয় রাজনীতি করার কোনো সুযোগ যাতে না থাকে, পক্ষপাতদুষ্ট যাতে না হতে পারে, সেই জিনিসের দিকে চিন্তা করতে মন্ত্রী মহাশয়কে বলব। মন্ত্রী মহাশয় সমন্বয়ের ব্যাপারটা কি বলছেন, সেটা খুব অস্পষ্ট। সমন্বয়ের ব্যাপারটা আমরা পুরোপুরি উপলব্ধি করতে পারছি না। সেটা যদি উপলব্ধি করতে পারতাম তাহলে কি হত এবং কি হয় সেটা আমরা নিশ্চয়ই এখানে আনতে পারতাম। আজকে আমি মনে করি যে এই সমন্বয়ের কথা বাদ দিয়ে যে কথা বারেবারে আমরা বলছি যে গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত প্রধান, উপ প্রধান যে হোক না কেন, পঞ্চায়েত সমিতির সভাপতি, সহ সভাপতি যেই হোক না কেন, জেলা পরিষদের সভাধিপতি, সহ সভাধিপতি যেই হোক না কেন, আইন মোতাবেকে আজকে কিছুটা রাখা দরকার, যে আইনের মধ্যে দিয়ে সাধারণ দরিদ্র মানুষ, সাধারণ অবহেলিত এলাকাগুলোতে কাজকর্ম হতে পারে। আজকে জেলা পরিষদ যে টাকা দিচ্ছে, জেলাপরিষদ যেখানে ডিপ টিউবওয়েল দিচ্ছে, সেখানে লোয়ার লেভেল এজেন্সি যদি গ্রাম পঞ্চায়েত হয়, সেই গ্রাম পঞ্চায়েতকে তার কাজ স্বকীয়ভাবে করতে দিতে হবে। সাবলিল গতিতে করতে দিতে হবে। অনেক জায়গায় সমন্বয় — একটা কম্বল বিতরণ, ত্রিপল বিতরণ, একটা টিউবওয়েল করার ক্ষেত্রেও গ্রাম পঞ্চায়েতের করার কিছু থাকে না। আইনের মধ্যে সেই সংস্থান থাকা উচিত যা সরকারি চিন্তাধারার মধ্যে এই জিনিস ঠিকভাবে আসা উচিত। আজকে বলছেন যে গ্রামের পঞ্চায়েত, গ্রাম পঞ্চায়েতকে হয়ত অনেক ক্ষমতা দিয়েছেন, অনেকে ভাবছেন, ভাবুন, নাচুন, কিন্তু কেন নাচ্ছেন? আমরা প্রথম নির্বাচনে দেখেছি - প্রথম নির্বাচনের পর আপনারা টাকা খরচ করেছেন, কিন্তু উৎপাদনমূলক কাজের ভিত্তিতে টাকা খরচ করতে পারেন নি। কত আজেবাজে কাজে টাকা খরচ করেছেন, যার ফলে দেখা গেছে এবারে মানুষ জেনেছে যে প্রচুর অর্থ বরাদ্দ হবে এবং প্রচুর অর্থ আসবে, তারপর দেখা গেছে এই পঞ্চায়েত নির্বাচনের পর এক বছরে ১২ হাজার ১৪ হাজার টাকা একটা পঞ্চায়েতে দিয়েছেন, গ্রাম পঞ্চায়েতগুলো নির্বাচন হবার পরে প্রধানকে অপরের কাছ থেকে ধার করে কাগজ কালি খাতা পর্যন্ত কিনতে হয়েছে। খবর নিয়ে জানুন, এটাই হচ্ছে ঘটনা। আজকে দেখা যাচ্ছে এই অবস্থা চললে গ্রাম পঞ্চায়েত তার নিজস্ব যে সৃষ্টিমূলক কাজ করা উচিত ছিল, যে সম্পদ সৃষ্টি করা উচিত ছিল, সেই সম্পদ সৃষ্টি করার জন্য সরকারও সাহায্য করেন নি, আইনও তাকে সাহায্য করেনি। এটা খুব স্পষ্ট হয়ে গেছে। যারজন্য গ্রামপঞ্চায়েতগুলো দুর্বল হয়েছে, পঞ্চায়েত

সমিতি, জেলা পরিষদগুলোতে ফড়িয়ার আড্ডা হয়েছে। আজকে ফড়িয়াদের আড্ডাকে স্তব্ধ করতে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, যে অবস্থার সৃষ্টি হয়েছে, সেখান থেকে আপনি পিছোবার চেষ্টা করবেন না, আপনি এগোবার চেষ্টা করুন। একটু চিন্তা করলেই বুঝতে পারবেন, কতকগুলো জায়গায় ধাক্কা খেয়েছেন। কোঅর্ডিনেশন কমিটি আজকে যা বলছে, রাইটার্স বিল্ডিংসে বসে ফড়েগিরি করছে, সাবডিভিসনে, কলেকটরেটে ফড়েগিরি করছে, প্রত্যেক ব্লক অফিসে ফড়েগিরি করছে, তারা গিয়ে - সরকারি কর্মচারি এখান থেকে বেতন পেয়ে গ্রামে কোঅর্ডিনেশন কমিটি করবার জন্য গ্রাম পঞ্চায়েতে পার্টিসিপেট করতে চায় - আজকে আপনার কাছে নিবেদন করতে চাই, আজকে এতে গ্রামের সাধারণ মানুষের স্বার্থ বিঘ্নিত হবে। সেই স্বার্থ বিঘ্নিত হলে পঞ্চায়েত ব্যবস্থা ধুলিস্যাৎ হয়ে যাবে, আগামী দিনে আপনাদের জবাবদিহী করতে হবে। এ আইনের মধ্যে যা ছিল যথেষ্ট ছিল, এই আইনের পরিবর্তন করার কোনো প্রয়োজন ছিল না। কোনো উপ-প্রধান ব্যাঙ্কের চেকে সই করবে, কেন করবে, সেই প্রধান, উপ-প্রধান? এখানে সিসটেম আছে মন্ত্রী মহাশয় চেক সই করার? করেন না। তাহলে মন্ত্রীকে চালাচ্ছেন কিছু অফিসার। আজকে একজন প্রধান, উপ-প্রধান এর জয়েন্ট সিগনেচারে টাকা তুললে দৃষ্টিভঙ্গির পার্থক্য আনবার চেষ্টা করেছিলেন, একটা দৃষ্টিভঙ্গির মধ্যে সততা আনার চেষ্টা করেছিলেন, একটা সুচিন্তা ছিল। সেই চিন্তা কি? গ্রাম প্রধান, উপপ্রধান চুরি করে পালালে, আপনি তাকে ধরতে পারবেন না আইনের মধ্যে একটা আমলাকে, বি.ডি.ও.কে যদি রাখেন বা সেখানকার যিনি সরকারি কর্মচারি, যিনি বেতন পাচ্ছেন, আমার মনে হয় তাহলে ভয়টা থাকত।

একটি আমলা বি.ডি.ও. যিনি আছেন বা ওখানে সরকারি কর্মচারি যিনি আছেন তিনি বেতন পাচ্ছেন, সেটা হলে আমার মনে হয় ভয়টা থাকত, একটু পরিষ্কার হত। প্রধান, উপপ্রধান সম্পর্কে অনেকেই আগে বলে গেছেন ভিন্ন দলের হলে কাজ হবেনা, ঝগড়া হবে। কিন্তু ন্যায্যত কাজ করতে প্রধানের হাতে ১০০ টাকা রাখতে পারেন কিংবা সেটাকে বাড়িয়ে আপনি ৫০০/১০০০ টাকা করতে পারেন ইমার্জেন্সি কাজের জন্য। আপনি যদি এতটা না চান তাহলে আরও কমিয়ে দিন, ১০/২৫ টাকা করে দিন। কিন্তু আমি বলব ইমার্জেন্সি মিটিং-এ বিল সহকারে যদি টাকা তোলার ব্যবস্থা থাকত তাহলে অনেক কিছু বন্ধ হয়ে যেত। একটি করে ১০ টাকার অ্যাকাউন্ট খুলল। গ্রাম পঞ্চায়েত-এর টাকা পি.এল.অ্যাকাউন্ট থেকে নিয়ে নেবার জন্য চেক পাঠিয়ে দেওয়া হল, পাস বই পাঠিয়ে দেওয়া হল না, ব্যাঙ্কের পাস বইতে থাকলো পাস বই'এর ফিগার হয়ত ৪৫ হাজার টাকা, ৪৪।। হাজার টাকার চেক উঠিয়ে নেওয়া হল, পাস বই না পাঠানোর জন্য ৪৫ হাজার টাকাই তাতে লেখা রইল। এই ক্ষেত্রে আপনি কি করবেন? আপনার কোনো আইন আছে? আপনার কোনো আইন কিছু নেই। কালকেই সে পদত্যাগ করে পালিয়ে গেল। আপনি তার পিছনে বড় জোর একটা পুলিশ লাগিয়ে এফ.আই.আর করাতে পারেন। এতে কি হবে? হাইকোর্ট আছে, জামিন পেয়ে যাবে, অ্যান্টিসিপেটরি বেল নিয়ে চলে যাবে। এই ঘটনা কিন্তু গ্রামে ঘটছে। তাই আমি আপনার কাছে নিবেদন করব পঞ্চায়েত সমিতি, গ্রাম পঞ্চায়েত সম্বন্ধে এই জিনিসগুলি আপনি চিন্তা করুন। হাইকোর্ট থেকে রুলিং দিয়ে বলে দেওয়া হল গ্রাম পঞ্চায়েতে গভর্নমেন্ট নমিনি পাঠাতে হবে। আমার এলাকায় ৪/৫ মাস হয়ে গেল গেজেট নোটিফিকেশন হওয়া

সত্ত্বেও গভর্নমেন্ট নমিনি যায়নি। পঞ্চায়েতের ডাইরেক্টর একরকম, আর রাজভবন আর একরকম। দু-জায়গা থেকে দু-রকম ডাইরেকশন যাচ্ছে জেলাশাসকদের কাছে। কিছু জেলাশাসক একদিকে আছে, আবার কিছু জেলাশাসক অন্যদিকে আছে। কোনো চিঠি কোথায় যাবে তার সুষ্ঠু ডাইরেকটিভ জেলা শাসকদের কাছে যাওয়া দরকার। আপনি যদি পঞ্চায়েতের মধ্যে কিছু ভাল করতে চান, গ্রামবাংলা শ্মশান যাতে না হয় সেইজন্য গ্রামবাংলাকে আপনি নিশ্চয় ভাল বাসেন, শহরমুখী চিন্তা ধারার পরিবর্তে গ্রামের মানুষকে সামান্য সুখের আস্বাদ যদি দিতে চান তাহলে আপনার একমাত্র ভরসা হচ্ছে এই পঞ্চায়েত আইন। ১৯৭৩ সালে কংগ্রেস এই আইন করেছিল। কাজেই এই অ্যামেন্ডমেন্টের কোনো মূল্য নেই। আপনি চিন্তা করে দেখবেন যা ছিল বরং সেটাই ভাল ছিল। আমি অনুরোধ করব আরও অনেক কিছু জিনিস আছে সেটা নিয়ে আপনি চিন্তা করুন। আপনি বহু বড় বড় দপ্তর নিয়ে বসে আছেন। সেই বিষয়ে আপনি একটু সময়দিন তাহলে ভাল হবে, গ্রামবাংলার উন্নতি হবে। গ্রামপঞ্চায়েতগুলি যাতে সম্পদ সৃষ্টি করতে পারে সেদিকে আপনি একটু নজর দিন, এই নিবেদন করে বিলের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী নিখিলানন্দ শর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েতমন্ত্রী সিলেক্ট কমিটির রেকমেনডেশন অনুযায়ী যে অ্যামেন্ডমেন্ট বিল এখানে উপস্থাপন করেছেন আমি তার প্রতি পূর্ণ সমর্থন জানাচ্ছি। কারণ আমরা জানি কোনো একটি আইন সমাজের চিরস্থায়ী আইন হিসাবে চলতে পারে না। সামাজিক পারিপার্শ্বিক অবস্থা পরিবর্তনের সঙ্গে সঙ্গে নিয়ম কানুনও পাল্টায়। জয়নাল সাহেব এই সভার বহু পুরাতন সদস্য। তার দলের কি চেহারা আমরা দেখলাম? তিনি বললেন আংশিক বিরোধিতা করছি। কিছু কিছু ভাল জিনিস তিনি দেখতে পেলেন, কিন্তু তার দলের অন্যান্য সদস্যরা যে কি বিরোধিতা করলেন সেটার কিছুই বোঝা গেলনা। একটি দলের একজনও এক সুরে কথা বলতে পারলেন না। গণতান্ত্রিক দল, যে যা খুশি বলতে পারেন, যা খুশি চিৎকার করতে পারেন। আমরা অভিজ্ঞতার মধ্য দিয়ে এটা বুঝতে পেরেছি যেটুকু পরিবর্তন করার প্রয়োজন আছে সেটুকুই পরিবর্তন করা হচ্ছে। সেই জন্যই মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মুখবন্ধে বলেছেন পাবলিক মিটিং সম্বন্ধে, প্রগতিশীল ট্যাক্স ব্যবস্থা সম্পর্কে, প্রার্থী হওয়ার অযোগ্যতা সম্পর্কে, পঞ্চায়েত সমিতি এবং জেলাপরিষদে গাইডেন্স দেওয়ার ক্ষমতা বিধান সম্পর্কে, সমন্বয় সমিতি গঠন করা সম্পর্কে, টাকা পয়সা খরচ খরচার দিক থেকে, জয়েন্ট অপারেটরের দিক থেকে, ঘর করার নিয়ম, বিল্ডিং ইরেকশান-এর অনুমতি গরিব মানুষদের ছাড়ের মধ্য দিয়ে ব্যবস্থা করেছেন, তারপর হিসাব পরীক্ষার ব্যবস্থা করেছেন, এইসব জিনিসগুলি তিনি করতে চেয়েছেন। এর কোনো সংশোধনীটির আপনারা বিরোধিতা করলেন?

[7-15—7-25 P.M.]

অদ্ভুত কথা—জয়নাল সাহেব প্রথমেই বললেন, ম্যাসেল অ্যান্ড মানি এর জোরে যা খুশি করবেন। আমি তাঁকে জিজ্ঞাসা করি, তাঁর এলাকার পাশেই হরিশচন্দ্রপুরে কি ঘটনা ঘটেছিল তিনি কি জানেন না? পঞ্চায়েত সমিতির মেম্বারকে টাকার জোরে ধরে দিল্লিতে নিয়ে যাওয়া হয়েছিল যাতে পঞ্চায়েত সমিতিতে ভোটে হারানো যায়। কারা করেছিল এসব? আপনার দলের লোকেরাই করেছিল, আর আপনি এখানে এইসব কথা বামফ্রন্টের অন্যান্য

দলগুলিকে বলছেন। এটা কি করে হয়? আপনি বললেন, টাকা খরচ হচ্ছে আবার তারাপদবাবু এইমাত্র বললেন, এত টাকা খরচ হচ্ছে খাওয়া দাওয়ায় ইত্যাদি। স্যার, একটা নির্লজ্জের মতন কাজ হতে যাচ্ছে আগামী পরশুদিন মালদহ জেলাতে। সেখানে জেলা পরিষদের ভবনের উদ্বোধন করবেন কেন্দ্রীয় মন্ত্রী। কোনো আপত্তি নেই আমাদের, কিন্তু কাদের টাকায় জেলা পরিষদের ভবন তৈরি হয়েছে? স্যার, দুঃখের কথা, সেই জেলাপরিষদের ভবন যা উদ্বোধনের অনুষ্ঠান হতে যাচ্ছে সেখানে পশ্চিমবাংলার পঞ্চায়েতমন্ত্রী নিমন্ত্রিত নন, ঐ জেলা থেকে নির্বাচিত মন্ত্রী শৈলেনবাবু, তিনিও নিমন্ত্রিত নন। জয়নাল সাহেবকে জিজ্ঞাসা করি, লজ্জা করে না আপনাদের? এই যখন আপনাদের অবস্থা তখন আবার দোষ দিচ্ছেন সি.পি.এম-এর, ফরোয়ার্ড ব্লক, আর.এস.পি'র। এসব কথা কি আপনারা একটু চিন্তাও করেন না? তারপর, আপনারা প্রধানমন্ত্রীর ২০ দফা কর্মসূচী নিয়ে চিৎকার করছেন। আমি একটির পর একটি নাম করে বলতে পারি, যে সমস্ত পঞ্চায়েত সমিতিগুলি কংগ্রেসের দখলে আছে সেখানে ভূমি সম্পর্কিত স্থায়ী কমিটি এক ছটাক জমিও বিলি করছে না। এই যেখানে অবস্থা সেখানে আবার আপনারা ২০ দফা কর্মসূচী নিয়ে চিৎকার করছেন, আপনাদের লজ্জা করা উচিত, একটু ভেবে কথা বলা উচিত। তারপর আপনাকে বলি, কমিটির সংখ্যা বাড়িয়ে লাভ কি হবে—আপনারা তো কমিটি মানেন না, এক জোড়া পা এক জায়গায় আছে, সেই হচ্ছে আপনাদের নীতি, তাই সমন্বয় কমিটির কথা যখন বলা হচ্ছে তখন আপনাদের গায়ে জ্বালা ধরছে। স্থায়ী কমিটির কর্মাধ্যক্ষরা মিলে আলাপ আলোচনা করে একটা ব্লক বা একটা জেলার উন্নয়নের ব্যাপারে কাজ করবেন তাতেও বাধা। তারপর দলবাজির কথা বললেন, পাবলিক মিটিং-এর কথা বললেন। মূল আইনটা কাদের আমলে তৈরি হয়েছিল? আমরা তো তখন ছিলাম না, তাহলে এই সমস্ত লুফলসগুলি রেখে দিয়েছিলেন কেন? আজকে অডিট বলুন, স্পেশ্যাল অডিট বলুন যা কিছু করতে যাওয়া হচ্ছে সব জিনিসে ওদের গায়ে জ্বালা ধরছে।

শুনে রাখুন, এমন গ্রাম পঞ্চায়েতের নাম আমি করতে পারি যারা ২/৩ বছর ধরে টাকা নিয়ে রেখে দিয়েছে, এক পয়সাও খরচ করতে পারেনি। সেখানে যখন জেলা পরিষদ হাত দিয়ে গিয়েছে হাইকোর্টে কেস করা হয়েছে। এসব সত্ত্বেও পরের বার আবার সেই গ্রামপঞ্চায়েতকে টাকা দিতে হয়েছে, এই ছিল আইন। এখন প্রশ্ন হচ্ছে, এগুলি বিরোধিতা কিসের ভিত্তিতে করছেন? জয়নাল সাহেব যে অ্যামেন্ডমেন্ট দিয়েছেন সেখানে অদ্ভুত সব ব্যাপার। জয়নাল সাহেবকে বলি, সমাজের পিছিয়ে পড়া মানুষ তপসিল জাতি, উপজাতি, যাদের পিছিয়ে রাখা হয়েছে, ঐ বিরাট মহিলা সমাজ, তাদের যে প্রতিনিধি আসবেন পঞ্চায়েত বডিতে সেখানে যদি আমরা গণতন্ত্রে বিশ্বাস না করতাম তাহলে যেকোনো দুজনকে নমিনেশন দিতে পারতাম কিন্তু তা তো আইনে নেই।

সেখানে পঞ্চায়েত বডি নাম পাঠাল। এই যে পঞ্চায়েত বডি নাম পাঠাল, এটা আমরা নিজেরা করিনি। আমরা এটা রাখতে চেয়েছি। আপনাদের গ্রাম পঞ্চায়েতে আপনাদের মনোমতো লোক যাক। কিন্তু আপনি চেয়েছেন যে ৩ মাসের মধ্যে এটা করতে হবে। আমরা আনন্দিত হতাম যদি এক মাস বলতেন। কিন্তু এমন অ্যাডমিনিস্ট্রেটিভ সেট আপ তৈরি করে গেছেন যে তাদের একটা জিনিস গেজেট করতে গেলে কত সময় লাগে সেটা আপনারা ভাল ভাবেই জানেন। আপনি জানেন যে এক জনের নাম পাঠালে পাবলিক পিটিশন এসে গেলে যে

শিডিউল কাস্ট নয়, বিরাট মাস পিটিশন। এই জিনিস আসছে। আমরা জানি যে এই হাউসের বিতর্কিত সদস্য আছেন তিনি শিডিউল কাস্ট কিনা এই নিয়ে হাই কোর্টে মামলা চলছে। এটা অত্যন্ত দুঃখের কথা। আজকে যেখানে ৩ মাসের মধ্যে হওয়ার কথা বলছেন, এক মাসের মধ্যে হোক তাতে আমাদের আপত্তি নেই। কিন্তু এমন সেট আপ আছে তাতে একটা জিনিস করতে গেলে কতখানি সময় লাগে সেটা আপনারা জানেন। শিশিরবাবু না জানতে পারেন, মান্নান সাহেব না জানতে পারেন, কিন্তু আপনার মত অভিজ্ঞ মানুষ এই অ্যামেন্ডমেন্ট দিয়েছেন। কাজেই সেই দিক থেকে আমরা এটাকে কখনই গ্রহণ করতে রাজি হব না। মান্নান সাহেব বলেছেন যে পঞ্চায়েত সমিতি এক নম্বর, দুই নম্বর কেন? এগুলি কি আমরা করেছি? পঞ্চায়েত সমিতি ব্লক এক, দুই, এটা কি আমাদের করা? এই সাজেশান দিতে পারতেন, সিলেক্ট কমিটিতে তো আপনারা ছিলেন। সেখানে কিছু বললেন না। এক মাত্র দেবপ্রসাদ সরকার মহাশয় একটা নোট অব ডিসেন্ট দিয়েছিলেন। যদিও তার দৃষ্টিভঙ্গির সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গির পার্থক্য আছে। আমাদের প্রবোধবাবু অনেকখানি সমর্থন করেছিলেন কিন্তু একটা জায়গায়, একটা পয়েন্ট খুব জোরের সঙ্গে তুলে ধরতে চাইলেন। তিনি যেটার উপরে জোর দিতে চেয়েছেন সেটা হচ্ছে, ঐ ৪০ নম্বর এবং ২৪ নম্বরের উপরে। এটা কি করে সম্ভব? আপনি শুধু খবরদারির মনোভাব দেখছেন। পঞ্চায়েত সমিতি গ্রাম পঞ্চায়েতের উপরে খবরদারি করবে, জেলা পরিষদ গ্রাম পঞ্চায়েতের উপরে খবরদারি করবে—শুধু এটাই নজরে পড়ল? তাহলে এটা বললেন না কেন যে জেলা পরিষদের উপরে খবরদারি করার প্রয়োজন আছে মালদার শিক্ষা থেকে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে গ্রাম পঞ্চায়েতের কাজ গাইডেন্স করার জন্য, সুপারভাইস করার জন্য যেমন ব্যবস্থা রেখেছেন, পঞ্চায়েত সমিতির কাজ দেখার জন্য যেমন ব্যবস্থা রেখেছেন, তেমনি জেলা পরিষদের ক্ষেত্রেও উপযুক্ত ব্যবস্থা আইনে গ্রহণ করুন। সেখানে কিছুটা ত্রুটি থেকে গেছে বলে মনে হয়। তাই, আপনাদের কাছে আবেদন রাখব যে কয়েকটা জিনিস এখানে রাখা হয়েছে, এর একটাও জনবিরোধী নয়, জনসাধারণের স্বার্থ বিরোধী নয় এবং সঙ্গে সঙ্গে এটাও চাইব যে আপনাদের সমস্ত অ্যামেন্ডমেন্ট প্রত্যাহার করে নেবেন এবং সম্মিলিত ভাবে পশ্চিমবঙ্গের গ্রাম বাংলার যে চেহারা আমরা ফিরিয়ে আনতে চাই, যে ব্যাপারে আমরা প্রতিশ্রুতিবদ্ধ, সেই প্রতিশ্রুতিতে আপনারা সহযোগিতা করার মনোভাব নিয়ে এগিয়ে আসবেন। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অবনীভূষণ সৎপথি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার অভ্যন্তরে পঞ্চায়েত সংশোধনী বিল যেটা উত্থাপন করা হয়েছে, আমি তা সম্পূর্ণ ভাবে সমর্থন করছি। এই সমর্থন করতে গিয়ে আপনার মাধ্যমে দু'-একটি কথা বলতে চাই। আমি দীর্ঘক্ষণ ধরে পঞ্চায়েত সংশোধন বিলের উপরে সরকার পক্ষ এবং বিরোধী পক্ষ যে আলোচনা করছেন, সেটা অবাক হয়ে শুনছি। যারা পঞ্চায়েত অ্যাক্ট তৈরি করেছেন বলে দাবি করছেন, যারা চোখের জল ফেলছেন যে গান্ধীজীর স্বপ্নের পঞ্চায়েতকে নস্যাৎ করে দেওয়া হচ্ছে, কিন্তু হাউসের প্রত্যেকটি সদস্য জানেন, পশ্চিমবাংলার কোটি কোটি মানুষ জানে যে ১৮ বছর যাবত গান্ধীজীর স্বপ্নের পঞ্চায়েতকে কংগ্রেস বনবাসে পাঠিয়েছে, তারা কোনো নির্বাচন করেন নি। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার ক্ষমতায় প্রতিষ্ঠিত হওয়ার পর গ্রাম বাংলা পুনর্গঠনের কাজে গ্রামবাংলার মানুষকে অংশীদার করার জন্য পঞ্চায়েত নির্বাচনের মাধ্যমে পঞ্চায়েত

সমিতিগুলি গঠন করেন। গ্রাম বাংলার উন্নয়নের কাজে গ্রাম বাংলার মানুষের ভূমিকাকে সক্রিয় করার জন্যই এই উদ্যোগ বামফ্রন্ট সরকার গ্রহণ করেছিলেন। এটা নিশ্চিত করে বলা যায় যে, একটা আইন—যত ভাল আইনই হোক না কেন—তৈরি করা হলে তার মধ্যে কিছু সীমাবদ্ধতা থেকে যায়। পরবর্তী পর্যায়ে সেই আইন অভিজ্ঞতার ভিত্তিতে পরিবর্তিত এবং পরিবর্দ্ধিত করতে হয়। আজকে তাই স্বাভাবিক কারণেই '৭৮ এবং '৮২ সালের পঞ্চায়েত নির্বাচনের পর দীর্ঘ পথ-পরিক্রমার পরে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এবং পশ্চিমবাংলার জনসাধারণ উপলব্ধি করেছেন যে, পঞ্চায়েত আইনের কিছু পরিবর্তন প্রয়োজন। সুতরাং খুবই স্বাভাবিক কারণে আজকে এই পরিবর্তন সাধন করা হচ্ছে। এই পরিবর্তন গণতান্ত্রিক ব্যবস্থার মধ্যে দিয়েই হচ্ছে এবং গণতন্ত্রকে প্রসারিত করার জন্য হচ্ছে, গণতন্ত্রকে আরো অর্থবহ করার জন্য পরিবর্তন সাধন করা হচ্ছে। কাজেই এই পরিপ্রেক্ষিতে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয় আজকে এই সভায় যে সংশোধনী প্রস্তাব উত্থাপন করেছেন তাকে আমি পরিপূর্ণ সমর্থন জানাচ্ছি।

[7-25—7-35 P.M.]

স্যার, কংগ্রেসি সদস্যরা আজকে এখানে এই সংশোধনী প্রস্তাবের কয়েকটি জায়গায় তাঁদের আপত্তি জানিয়েছেন। ডাঃ জয়নাল আবেদিন সাহেব এই প্রস্তাবের একটা গুরুত্বপূর্ণ জায়গায় আপত্তি জানিয়ে একটা ভীষণ সাংঘাতিক কথা বলেছেন। অবশ্য আমাদের পক্ষের মাননীয় সদস্য শ্রী নিখিলানন্দ শর মহাশয় সে কথা এখানে ইতি মধ্যেই বলেছেন। পঞ্চায়েত আইনের যেখানে বলা হয়েছে সমাজের পিছিয়ে পড়া এবং দুর্বল অংশের মানুষদেরও প্রতিনিধিত্ব পঞ্চায়েতের মধ্যে দিতে হবে, অর্থাৎ আদিবাসী, তফসিলি জাতি এবং মহিলা সম্প্রদায়ের প্রতিনিধিদের যেখানে নির্বাচিত হয়ে আসা সম্ভব হচ্ছে না সেখানে তাদের পঞ্চায়েত সমিতিতে মনোনীত করে নিতে হবে এবং সমিতির সভায় নির্বাচিত সদস্যদের মতো তাদেরও ভোটাধিকার থাকবে, সেখানে আপত্তি দিয়েছেন মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন। তাঁর অভিমত হচ্ছে, আদিবাসী, তফসিলি জাতি এবং মহিলা সমাজের মনোনীত প্রতিনিধিদের কোনো ভোটাধিকার থাকবে না, তাদের ভোটাধিকার দেওয়া চলবে না। এ বিষয়ে তিনি এখানে একটা সংশোধনী প্রস্তাবও দিয়েছেন। অর্থাৎ তিনি গ্রাম বাংলার ঐ সমস্ত দুর্বল ও পিছিয়ে পড়া শ্রেণীকে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার যে গণতান্ত্রিক অধিকার ভোটাধিকারের সুযোগের মধ্যে দিয়ে দিয়েছেন সেটুকু কেড়ে নিতে চাইছেন। তাই তিনি ঐ সংশোধনী প্রস্তাব দিয়েছেন। অথচ আমরা দেখছি যে, সংসদীয় ব্যবস্থায় নির্বাচনের মধ্যে দিয়ে এই সমস্ত পিছিয়ে পড়া শ্রেণীর প্রতিনিধিদের নির্বাচিত হবার যেখানে কোনো সুযোগ নেই, সেখানে তাদের এই সুযোগ দেওয়া একান্ত প্রয়োজন এবং পূর্ণ গণতান্ত্রিক সুযোগ দেওয়াই উচিত। আমরা আশ্চর্য হয়ে লক্ষ্য করছি ডাঃ আবেদিন তাদের ভোটাধিকার টুকু কেড়ে নেওয়ার জন্য এখানে সংশোধনী প্রস্তাব পেশ করেছেন।

স্যার, ওঁদের মুখে (কংগ্রেস সদস্যদের দেখিয়ে) গণতন্ত্র এবং গান্ধীবাদের বুলি শুনলে দুঃখ লাগে।

স্যার, আজকে সারা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে পঞ্চায়েত ব্যবস্থা প্রচলিত আছে তার

সঙ্গে পশ্চিমবঙ্গের পঞ্চায়েত ব্যবস্থার তুলনা করলেই এখানকার পঞ্চায়েত ব্যবস্থার সাফল্য-টুকু স্পষ্টভাবে বোঝা যায়। পশ্চিমবঙ্গের পঞ্চায়েত ব্যবস্থা কতটা সাফল্যলাভ করেছে, এর একটা অগ্রগতি হয়েছে তার বিস্তারিত রিপোর্ট এই সভায় আছে এবং সরকারের কাছেও আছে, তা আমরা সকলেই জানি। আমরা এও জানি বিহারের সদ্য প্রয়াত মুখ্যমন্ত্রী ভোলা পাশোয়ান শাস্ত্রী এসেছিলেন পশ্চিমবাংলার পঞ্চায়েত ব্যবস্থা দেখতে এবং তিনি তা দেখে অবাক হয়ে গিয়েছিলেন এবং অবাক হয়ে বলেছিলেন "আমি দীর্ঘ দিন পরে গোটা ভারতবর্ষের মধ্যে এখানেই প্রথম গ্রামে গ্রামে একটা প্রাণের স্পন্দন দেখছি, আশ্চর্য হয়ে লক্ষ্য করছি যে, গরিব কৃষক, ক্ষেতমজুর, বর্গাদাররা পশ্চিমবঙ্গে মাথা উঁচু করে দাঁড়িয়েছে।" অথচ এখানকার কংগ্রেসিদের চোখে এ জিনিস পড়ছে না। স্যার, পাটনায় সদ্য সমাপ্ত 'নিখিল ভারত পঞ্চায়েত পরিষদের' অধিবেশনে ঠিক হয়েছে যে, ভারতবর্ষের পঞ্চায়েত ব্যবস্থার আগামী 'রজত জয়ন্তি' অনুষ্ঠান পশ্চিমবাংলায় অনুষ্ঠিত হবে, কারণ ভারতবর্ষের মধ্যে এক মাত্র পশ্চিমবাংলায় ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থা যথাযথ মর্যাদায় গণতন্ত্রকে সম্প্রসারিত করে গ্রামের মানুষকে সংগঠিত করতে চাইছে।

স্যার, মাননীয় বিরোধী সদস্য আজকে আবার কয়েক বছর পরে দলহীন গণতন্ত্রের কথা বললেন। বিগত দু'বছর আগে তাঁরা দলের প্রতিনিধি হয়ে দলের চিহ্ন 'হাত' নিয়ে নির্বাচনে অংশ গ্রহণ করে আজকে আবার সেই দলহীন গণতন্ত্রের কথা বলছেন! দলহীন গণতন্ত্রের প্রবক্তা আজকে কোথায় বিশ্রাম করছেন জানি না। এখানে দলের প্রতিনিধিত্ব করে যাঁরা দলহীন গণতন্ত্রের কথা বলে তাঁদের মুখে ও কথা ভুতের মুখে রাম নামের মতো শোনায়। আমরা তো বুঝতে পারি না ওঁরা কি করে এই কথা বলেন!

স্যার, আজকে আমাদের দায়িত্ব হচ্ছে পঞ্চায়েতের মাধ্যমে হাজার হাজার লক্ষ লক্ষ গ্রামের মানুষের কাছে পঞ্চায়েতের তথা রাজ্যের আর্থিক সীমাবদ্ধতার কথা জানাতে হবে। গ্রামের মানুষকে বোঝাতে হবে গ্রামবাংলা পুনর্গঠনের মূল সমস্যাটা কোথায়, সমাধানের পথ কোথায়। এই সমস্ত প্রসঙ্গগুলি তাদের ওয়াকিবহাল করতে হবে এবং তাদের সমর্থন চাইতে হবে। আজকে লক্ষ লক্ষ কোটি কোটি গ্রামের মানুষ সংগঠিত হচ্ছে, ফলে কংগ্রেসিরা নিজেদের বিপদের ভুত দেখতে পাচ্ছেন। কেন্দ্রীয় মসনদের দ্বারা পশ্চিমবাংলার প্রতি যে বঞ্চনা করা হচ্ছে তা গ্রামের মানুষের কাছে পরিষ্কার হয়ে যাচ্ছে। রাজ্য সরকার তাঁর বাজেটের মধ্যে মাত্র ৪৩/৪৪ কোটি টাকা পঞ্চায়েত খাতে অনুমোদন করছেন, তা দিয়ে গ্রামের অর্থনীতির যে বিরাট সমস্যা রয়েছে তার সামান্য সমাধানই হবে। মূল সমস্যার সমাধানের জন্য ব্যাপক অর্থের প্রয়োজন। সেই অর্থ আনবার জন্য গ্রামবাংলার কোটি কোটি মানুষের সাহায্য প্রয়োজন। গ্রামবাংলার পুনর্গঠনের মধ্যে দিয়েই পশ্চিমবাংলার অর্থনীতি স্বাধীন অবস্থায় প্রতিষ্ঠিত হবে। সুতরাং আজকে গ্রামবাংলার মানুষদের সমস্ত বিষয়ে অংশীদার করে নিতে হবে। সেই চেষ্টাই আমরা করছি। কংগ্রেসিদের কাছে সেটাই আজকে সমস্যা হয়ে দেখা দিয়েছে। স্বাভাবিক কারণেই আজকে এই গণতান্ত্রিক ব্যবস্থাকে ওঁরা মেনে নিতে পারছেন না। মাননীয় স্পিকার মহাশয়, এখানে যে সুপারভিসান কমিটির কথা বলা হয়েছে সেই সুপারভিসান কমিটি বা সমন্বয় কমিটি তৈরি করা হলে অত্যন্ত গুরুত্বপূর্ণ দায়িত্ব পালন করা হবে আমি মনে করি। আগে আমরা দেখেছি, বিভিন্ন ধরনের পরিকল্পনা যেগুলি পঞ্চায়েত সমিতি করেছে

বা গ্রাম পঞ্চায়েত করেছে সেগুলি আংশিক করা হয়েছে, অসম্পূর্ণ থেকে গেছে। কারণ, অর্থনৈতিক বিধি-নিষেধ আছে। এই বিধি-নিষেধ অতিক্রম করতে পারছে না। এ ছাড়া কখনও প্রযুক্তিগত প্রশ্নও এসে দাঁড়ায়। সেই প্রশ্নও অতিক্রম করতে পারছে না। এছাড়া কোথাও রাজনীতিগত কারণে রাস্তাঘাট করা হচ্ছে না। ফলে উন্নয়নমূলক কাজ ব্যাহত হচ্ছে। সুতরাং আজকে এইসব উন্নয়নমূলক কাজের ব্যাপারে মনিটরিং করা বা সাহায্য করার জন্য যে সমন্বয় সমিতি জেলা পরিষদের কর্মাধ্যক্ষদের নিয়ে বা পঞ্চায়েত সমিতির কর্মাধ্যক্ষদের নিয়ে তৈরি করা হয়েছে তার দ্বারা গ্রাম বাংলার পুনর্গঠনের কাজকে আরো ত্বরান্বিত করা যাবে। এই ব্যাপারে সুচিন্তিতভাবে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয় সিলেক্ট কমিটির সমস্ত সদস্যদের সঙ্গে আলোচনা করে সমন্বয় কমিটির যে প্রস্তাব করেছেন সেই প্রস্তাব অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রস্তাব এবং আগামী দিনে এটা পরীক্ষিত হবে যে এটা যথার্থ কি যথার্থ নয়। এটা একটা গুরুত্বপূর্ণ পদক্ষেপ গ্রহণ করা হয়েছে। এই প্রসঙ্গে আমি একটি কথা বলতে চাই, জানি না এই কথাটা অপ্রাসঙ্গিক হবে কিনা—আমাদের মেদিনীপুর জেলার সীমান্তে বাঁকুড়া এবং পুরুলিয়া জেলা আছে। আপনি জানেন, সেখানে জনসংখ্যা এবং এলাকা এই দুইয়ের মধ্যে কোনো সামঞ্জস্য নেই। কোথাও ১২ কিলোমিটার কিম্বা ১৪ কিলোমিটার লম্বা, আর কোথাও ৪ কিলোমিটার লম্বা, কোথাও এলাকা লোকসংখ্যার আনুপাতিক হারে কম আবার কোথাও বেশি। কিন্তু সমস্ত পঞ্চায়েত এলাকাকে একই হারে টাকা দেওয়া হচ্ছে। সুতরাং আমার আবেদন, হয় পঞ্চায়েত এলাকার সীমানাকে সংক্ষেপ করুন আর না হয় অর্থ বরাদ্দ বাড়িয়ে দিন। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্যদের বক্তব্য খুব মনোযোগ দিয়ে শুনেছি। মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেবকে ধন্যবাদ জানাচ্ছি এই কারণে তিনি পঞ্চায়েত সম্পর্কে আলোচনা করতে গিয়ে গান্ধীজীর কথা উল্লেখ করে আমাকে সুযোগ করে দিয়েছেন। আমি আপনাকে একটু ইতিহাস স্মরণ করিয়ে দিতে চাই। গান্ধীজীর মৃত্যুর কিছু আগে তিনি সংবিধানে পঞ্চায়েত সম্বন্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে সেই সম্পর্কে খোঁজ-খবর করেন। তিনি খোঁজ নিয়ে দেখলেন সেখানে বিশেষ কিছু নেই এবং এখনও দেখবেন আর্টিকেল ৪০ তে একটা শুধু কারসারি মেনশন করা হয়েছে, এছাড়া আর কিছু নেই। ডঃ আম্বেদকর যিনি গান্ধীজীর হয়ে খোঁজ-খবর নিয়েছিলেন তিনি বলেছিলেন এ ব্যাপারে গান্ধীজী অসন্তুষ্ট হয়েছেন, কোনো কিছু করা যায় কিনা দেখুন। তাঁরা বলেছিলেন এটা অনেক দূর এগিয়ে গেছে, ব্যাপারটি পরে দেখা যাবে। সুতরাং গান্ধীজীর প্রতি, তাঁর পঞ্চায়েতের ধ্যান-ধারণার প্রতি কংগ্রেসের মনোভাব সুস্পষ্ট হয়ে সংবিধানে রয়েছে এবং তারপর দীর্ঘ ১০।১৫ বছর ধরে আমেরিকা থেকে ধার করা কমিউনিটি ডেভেলপমেন্ট প্রোজেক্ট-ই ছিল গ্রামে কাজ করার একমাত্র পথ। জনসাধারণের সেখানে অংশ গ্রহণ করার খুব বেশি ব্যবস্থা ছিল না। যারা চেষ্টার বাওয়েলস্-এর আর্টিকেল পড়েছেন তাঁরা জানেন, এই ভারতবর্ষে এশিয়া, আফ্রিকা, ল্যাটিন আমেরিকার দেশগুলি যুদ্ধোত্তর যুগে বিদেশি সাম্রাজ্যবাদী শক্তিগুলি কি করে নতুন বাজার সৃষ্টি করা যায় তার জন্য এই এক্সটেনশন সার্ভিসের মাধ্যমে একটা বিরাট কৃষি ক্ষেত্রের নতুন মার্কেট সৃষ্টির চেষ্টা করেছেন।

[7-35—7-45 P.M.]

তারপর অনেক আছে। আমি ইতিহাসের ভিতর যাচ্ছি না। তারপর অনেক করে প্রায় সর্বত্র অনেক কিছু করে বহু টাকা খরচ করার পর একটা রিভিউ হল। তাতে দেখা গেল যে এর দ্বারা বিশেষ কিছু এগোচ্ছে না। তারপর আপনারা জানেন বলবন্ত মেটা কমিটি, অশোক মেটা কমিটির রিপোর্ট পঞ্চায়েতের দিকে এবং আপনারা দেখবেন যে বিভিন্ন জায়গায় যখন পঞ্চায়েত গড়া হল—আমি ভারতবর্ষের অনেক জায়গা ঘুরে দেখেছি—আমার মতো তিনটি স্তরে, এবং প্রত্যেকটি স্তর সমস্ত মানুষের দ্বারা নির্বাচিত, এ রকম অ্যাডালট ফ্রানচাইজ অন্যত্র নেই। কোথাও একটি আছে, কোথাও দুটি আছে, দু-একটি জায়গায় তিনটিও আছে। তাদের এইভাবে ক্ষমতা দেওয়া হয় নি। একটা কথা পরিষ্কার বোঝা দরকার যে শোষক শ্রেণীর প্রতিনিধিরা কখনও বিশ্বাস করে সাধারণ মানুষের হাতে ক্ষমতা তুলে দিতে পারে না। মুখে বড় বড় কথা বলা যায় কিন্তু সেটা ঐ মুখের কথাই থাকে আসলে কিছু কাজ করা যায় না। এখানে সবচেয়ে বড় কথা ত্রিপুরা এবং কেরালা ছাড়া সত্য সত্যই ক্ষমতা দেবার প্রচেষ্টা এখানে আজকে অন্যত্র হয় নি এবং সেই পঞ্চায়েতের ভিতর দিয়ে সর্বত্র গ্রামের কায়েমী স্বার্থ সেখানে বহাল তবিয়তে বসে আছে। দিল্লিতে যারা মসনদ চালাচ্ছে তাদের সাথে—অর্থাৎ চোরে চোরে মাসতুত ভাই হয়—বড় বড় শোষক গ্রামীণ শোষকের উপরে নির্ভর করতে পারেন এবং তাদেরই ক্ষমতায় প্রতিষ্ঠিত করে তাদেরই মাধ্যমে ভোট গ্রহণ করবার ব্যবস্থা সৃষ্টি করা হচ্ছে। এই হচ্ছে সেখানকার ব্যবস্থা। সেইজন্য আজ সেই পঞ্চায়েতকে আমরা জানি। মাননীয় সদস্য ভক্তিভূষণ মন্ডল মহাশয় সঠিকভাবে বলেছেন যে এই সংবিধানের সংস্কার সম্বন্ধে বলি, আমার বয়স হয়েছে কিছুটা বোধশক্তি আছে, কোথায় দাঁড়িয়ে কি বলছি সেটা বুঝি। কতটা করতে পারি তাও আমি সীমা, পরিসীমা জানি। সেজন্য বলিনা যে এই সিস্টেমের ভিতর আমরা যাকে প্রকৃত ভূমি-সংস্কার বলি তা নয়। প্রকৃত ভূমি-সংস্কার এই সিস্টেমের উপর দাঁড়িয়ে হয় না। মাথার উপর থাকবেন শ্রীমতী, আর আমরা জনগণকে ক্ষমতা দিয়ে দেব এ জিনিস হয় না। তিনিও ফাঁক বন্ধ করে দেবেন আইন করে, কাজেই এ জিনিস করা যায় না। আপনি বলছেন সীমারেখার কথা, আমি খুব ভাল করে বুঝি যে স্যালারিড অফিসার, কর্মচারি এবং নির্বাচিত প্রতিনিধিদের পরস্পরের সঙ্গে যাতে কোনোরকম কিছু না হয়, সেখানে ক্লিয়ার ডিভিসন করার সমস্ত কথা বলছেন সব বুঝি, পারবেন? শ্রীমতীকে রাজি করাতে পারবেন, সম্ভব? এই সিস্টেম যেভবে তৈরি হয়েছে সেটা আমরা বুঝি। সেজন্য এটা সম্ভব হচ্ছে না। আমি কিছুদিন আগে চায়না গিয়েছিলাম সেখানে দেখেছি, সেখানকার সংবিধান সত্যি সত্যিই একেবারে গভর্নমেন্ট অ্যাপ্রুভড। সেখানকার সংবিধানে ভিলেজ এলাকায় এবং সেখানে শুধু এইটুকু নয়—চাঁদ সদাগর যেমন বাঁ হাত দিয়ে মা মনসার পূজা করেছিলেন সে রকম করা নয়—লোক দেখানোর জন্য নয়। ইংরেজ যেমন করে লোকাল ইউনিট অফ দি গভর্নমেন্ট করে ছিল সে রকম নয় সেই সমস্ত গভর্নমেন্টের হাতে সমস্ত ক্ষমতা আছে, পুলিশ থেকে আরম্ভ করে এভরিথিং এমন কি ল অ্যান্ড অর্ডার পর্যন্ত তাদের হাতে এবং সেখানে এ.ডি.এম. এস.ডি.ও. বি.ডি.ও কিছুই নেই। সুন্দরভাবে চলছে, এই হচ্ছে ব্যবস্থা, সেটা এই সংবিধানে হবে না। সেজন্য এখানে আমরা বুঝে সুঝে করছি, এই পরিস্থিতিতে যতটা সম্ভব সেটা বিবেচনা করে আমরা কয়েকটা জিনিস করছি। প্রথম একটা হচ্ছে এই যে পঞ্চায়েতের সবচেয়ে বড় জিনিস যেটা যে জনগণের প্রদত্ত ক্ষমতায় ঐ দিল্লিতে

যাঁরা বসে আছেন, এখানে যাঁরা বসে আছেন এমন কি জেলা পরিষদ থেকে আরম্ভ করে সমস্ত স্তরে সকলে—যেমন চাঁদের নিজের কোনো আলো নেই, সূর্যের আলোয় আলোকিত সভারিংনিটি লাইফ অফ দি পিপল, পাওয়ার লাইন অফ দি পিপল রিপ্রেজেনটেটিভ গভর্নমেন্ট জনগণের প্রদত্ত ক্ষমতায় ক্ষমতাবান। আর চালাবার টাকা পয়সা ওঁদের থেকেই ট্যাক্সের মাধ্যমে ওঠে। টাকা দেবেন তাঁরা, সুতরাং তাঁরাই ক্ষমতার উৎস। ভোট দিয়ে বিভিন্ন পোজিশনে তাঁরাই বসাবেন, আর প্রশাসন চালাবার ক্ষেত্রে, ডে টু ডে অ্যাডমিনিস্ট্রেশন-এর ক্ষেত্রে তাঁদের বলব, 'তফাৎ যাও!' তাঁদের কোনো অধিকার থাকবে না? তাঁদের জন্য হয়েছে কেবলমাত্র কি ৫ বছর অন্তর অন্তর ভোট দিয়ে কিছু লোককে ক্ষমতায় বসাবার জন্য? সেজন্য আমরা চাইছি একটা সিস্টেমের মাধ্যমে জনসাধারণকে কিছু অধিকার দিতে এবং তাঁদের বছরে দুইবার করে সমস্ত কিছু শুনতে দিতে হবে বলছি। এখন অধিকারগুলো কি হবে? যে বরাদ্দগুলো হয় তা পঞ্চায়েতের জন্য হয়না বা সভাপতি, প্রধান বা ইলেকটেড মেম্বারদের জন্যও নয়। এই বরাদ্দ যা হয় তা এলাকার মানুষদের জন্য। তাই এ-ব্যাপারে তাঁদের জানবার অধিকার আছে। না জানালে বিপদও আছে কারণ ১০ হাজার টাকা দিলে হয়ত ওঁরা মনে করবেন ১ লক্ষ টাকা দেওয়া হয়েছে এবং আসল বরাদ্দের কথা গোপন করতে চাইছে। তাই তাঁদের বলা যে এই এলাকার জন্য এই বাবদ এত টাকা দেওয়া হয়েছে। কিভাবে ব্যবস্থা করতে হবে তাও তাঁদের কাছে জানাতে হবে। ১৫ দিন সময় দিতে হবে এ-জন্য-একথা এতে বলা হয়েছে। অধিকার তাঁদের ছেড়ে দেওয়া হয়েছে। যেকথা রবীনবাবু বললেন, সেখানে পরিষ্কারভাবে বলেছি যে একেবারে গ্রাস রুট লেভেল অর্থাৎ গ্রাম পঞ্চায়েতেই সেখানে লোক্যাল নিডস্ ঠিক করবেন। অগ্রাধিকারও তাঁরাই ঠিক করবেন। তার চেয়ে বড় কথা হল—সেই কাজগুলো তাঁরা নিজেরাই অংশ গ্রহণ করে করবেন। সেখানে কনট্রাকটরের মাধ্যমে সরকারি টাকার একটা বৃহৎ অংশ খরচ হবে না। আমরা বলব, করাপশনকে এ-পর্যন্ত ইনস্টিটিউশনাল লাইক করা হয়েছে। আমার কথা হচ্ছে পঞ্চায়েত সিস্টেমে গভর্নমেন্ট অফ দি পিপল, ফর দি পিপল, বাই দি পিপল। কিন্তু স্বাধীনতার পর সর্বত্র যেটা চলছে তা হল—গভর্নমেন্ট অফ দি কনট্রাকটর, ফর দি কনট্রাকটর, বাই দি কনট্রাকটর। একথা বলতে পারি যে, একটি কাজের জন্য আগে যে টাকা দিতে হত, আজকে সেই একই কাজের জন্য অর্ধেক টাকা দিতে হয়। একটি রাস্তা হবে, সেই রাস্তা দিয়ে যে সমস্ত মানুষ যাতায়াত করবে, বা একটি খাল, যে খালের জল দিয়ে তাঁরা চাষাবাদ করবেন—টাকা নিয়ে সরকারি ইঞ্জিনিয়ারের সাহায্যে সে সব কাজ যদি তাঁরা নিজেরাই করেন তাহলে অনেক ভাল কাজ হয়। আমরা বন্যার সময় ত্রাণের কাজ বা বন্যার পরবর্তী কালে পুনর্গঠনের কাজ করেছি, খরার সময়ও ত্রাণের কাজ করেছি। দেখেছি, ঐ টাকায় অনেক বেশি কাজ হয়েছে। এ-সমস্ত কথা কি কমিশন জানে না? কনট্রাকটরেরই যত দোষ? আমরা ছেলেবেলায় 'আলেকজান্ডার অ্যান্ড দি রবার' পড়েছিলাম। তাতে আলেকজান্ডার যখন রবারকে বলছেন, 'এইভাবে গ্রামটিকে ধ্বংস করলে?' তখন রবার তাঁকে বলছে, ইফ আই ডেস্ট্রয়েড হ্যামলেট, ইউ হ্যাভ ডিভাস্টেটেড কিংডম'। পঞ্চায়েত নিয়ে অনেক চুরির অভিযোগ করেছেন। আমি বলছি, এর চেয়ে অনেক বড় চোর অনেক জায়গায় আছে! আমরা পরিষ্কারভাবে বলছি, এক্ষেত্রে আমরা অডিট, স্পেশ্যাল অডিট, ইন্টার্নাল অডিটের ব্যবস্থা দারুণভাবে রেখেছি। যাতে গণতন্ত্র থাকে সেজন্যই আমরা গ্রাম পঞ্চায়েত থেকে ডাইরেকটলি সবকিছু করার ব্যবস্থা করেছি। গত সাত বছরে

অনেক অভিযোগই আপনারা দিল্লিতে পাঠিয়েছেন। একটু খোঁজ নিয়ে দেখবেন, সবগুলোরই যথাযথ জবাব আমরা দিয়েছি।

[7-45—7-55 P.M.]

১৫ হাজার হয় তো ১৫ হাজার। তাদের সেখানে কংগ্রেস হোক, যেই হোক, অতিমবতমণ্যতে জগত—কোনো দিন দিয়েছেন? আজকে হিসাব আছে, দেখিয়ে দেব। আপনাদের চেয়ে উপরে যাঁরা থাকেন তাঁদের কাছে—চিৎকার করবেন না—একেবারে ডাইরেক্ট প্রত্যেকটা গ্রামপঞ্চায়েতকে সমভাবে দেওয়া হয়েছে, সে যেই হোক। এই যে নমিনেট ইত্যাদি নিয়ে কথা বলছেন, নমিনেশনে ডাইরেকটলি ইলেকটেড হয়ে যায় তাহলে আমরা দিচ্ছি না এই কারণে যে ইলেকটেড না হতে পারে। যদি শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইবস এইগুলি না হতে পারে তখন তাদের নমিনেট করা হয়, ইচ্ছা করলে সরকার পারত, যেমন আপনারা করেছিলেন, যে গভর্নমেন্টের লোক যাবে, সেখানে তা দেওয়া হয় নি। যে পঞ্চায়েতই লোক পাঠায় আমাদের সরকারের নমিনেশনে, লেফটফ্রন্ট সরকারের নমিনেশন পাবে। যার এলাকায়, আপনার এলাকায় যদি পঞ্চায়েত থাকে তাহলে সেই পঞ্চায়েত যে নাম বলবে আমরা তাকেই পাঠাব। আপনারা কোনো দিন ভাবতে পেরেছেন? এই সিস্টেমের ভিতর যতখানি করা সম্ভব আমরা ততখানি করেছি। আমি এটা জানি যে আমরা কোনো দিন বলিনি যে করছি। এটা হতে পারে না। কিন্তু এই সিস্টেমের ভিতর বুদ্ধিজীবিদের এবং আমাদের সকলের সাহায্য নিয়ে যতটা সম্ভব গণতন্ত্রকে প্রসারিত করার চেষ্টা করা হয়েছে, যতখানি সম্ভব ঠিক ভাবে করা যায় তার ব্যবস্থা হয়েছে এবং দুর্নীতি ইত্যাদির যতটা উপশম হয় তার জন্য এই ব্যবস্থা নেওয়া হয়েছে। আপনারা বলছেন বাধা, কিন্তু যে মুহূর্তে দায়িত্ব নিয়েছি নির্বাচনের আগেও অন্ততপক্ষে আমরা ৩৫০টির এগেনস্টে কেস করেছি, জেল পর্যন্ত হয়েছে, এই রকম কাউকে স্পেয়ার করিনি, সে যে দলেরই হোক। ভবিষ্যতে এই কথা উনি মনে রাখবেন। হুঁশিয়ার থাকা ভাল, যারা অনেক বেশি চিৎকার করে—বার্কিং ডগ নেভার বাইটস—কিন্তু আমার মতো নরম মানুষ কামড়ালে বড় কঠিন অবস্থা হয়। এই জন্য সাবধান থাকবেন।

(গোলমাল)

কাজেই সমস্ত অ্যামেন্ডমেন্টগুলি যখন মুভ হয়নি, তখন আমি এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the West Bengal Panchayat (Amendment) Bill, 1984, as reported by the Select Committee, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 4**

The question that clauses 1 to 4 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 5**

**Mr. Speaker:** There is an amendment to clause 5 by Shri Sumanta

Kumar Hira. The member may please move his amendment.

**Shri Sumanta Kumar Hira :** Sir, I beg to move that for sub-clause(b) of clause 5, the following sub-clause be substituted namely :- '(b) in clause (b), the words', or receives remuneration from," shall be omitted and shall be deemed always to have been omitted.'

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, শীতকালে বৃষ্টি হলে আমরা তাকে বর্ষা বলি না। তদ্রুপ, ট্যাম্পার করে ক্ষমতায় অধিষ্ঠিত কমিউনিস্টরা গণতন্ত্রে বিশ্বাস করে, এটা বিশ্বাস করার কোনো কারণ নেই। স্থির এবং প্রবীণ মন্ত্রী হয়েও মন্ত্রী মহাশয় সম্যক স্থিরতার পরিচয় দিতে পারেন নি বলে সিলেক্ট কমিটির পরেও সরকারি তরফ থেকে অ্যামেন্ডমেন্ট দিতে হয়েছে। আমি মনে করি এটা গভর্নমেন্টের সম্যক অস্থিরতার পরিচায়ক। এইজন্য আমি এর তীব্র নিন্দা করি।

The motion of Shri Sumanta Kumar Hira that for sub-clause (b) of clause 5, the following sub-clause be substituted, namely :- '(b) in clause (b), the words, "or receives remuneration from" shall be omitted and shall be deemed always to have been omitted', was then put and agreed to.

The question that Clause 5, as amended, do stand part of the Bill was then put, and agreed to.

### Clauses 6 to 18 and 18A

The question that Clauses 6 to 18 and 18A do stand part of the Bill, was then put and agreed to.

### Clause 19

**Mr. Speaker :** There is amendment to Clause 19 by Shri Sumanta Kumar Hira. Shri Hira may please move his amendment.

**Shri Sumanta Kumar Hira :** Mr. Speaker, Sir, I beg to move that for sub-clause (b) of clause 19, the following sub-clause be substituted, namely :- '(b) in clause (b), the words, "or receives remuneration from", shall be omitted and shall be deemed always to have been omitted'.

**Shri Benoy Krishna Chowdhury :** I accept the amendment.

The motion of Shri Sumanta Kumar Hira that for sub-clause (b) of clause 19, the following sub-clause be substituted, namely :- '(b) in clause (b), the words. "or receives remuneration from", shall be omitted and shall be deemed always to have been omitted', was then put and agreed to.

The question that Clause 19, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

### Clauses 20 to 23 including 22A

The question that Clauses 20 to 23 including 22A, was then put and agreed to.

### Clause 24

**Mr. Speaker:** There is amendment to Clause 24 by Shri Prabodh Purkait. Shri Purkait may please move his amendment.

**Shri Prabodh Purkait:** Mr. Speaker, Sir, I beg to move that in clause 24, lines 8-29, for the words beginning with "A Panchayat Samity" and ending with "or information" the words "The directions of the Panchayat Samity referred to in sub-section (1) shall be on matters of policy or planning for development", be substituted.

**Shri Benoy Krishna Chowdhury:** Sir, I do not accept the amendment.

[7-55—8-05 P.M.]

The motion of Shri Prabodh Purkait that in clause 24, lines 8-29, for the words beginning with "A Panchayat Samity" and ending with "or information" the words "The directions of the Panchayat Samity referred to in sub-section (1) shall be on matters of policy or planning for development" be substituted, was then put and a division was taken with the following result:

**Date 19.9.1984** **Division No. 1** **Ayes-2**
**Noes-112**
**Abstentions-5**

**NOES**

Abdus Sobhan Gazi, Shri

Anisur Rahman Biswas, Shri

Banerjee, Shri Amiya Bhusan

Bera, Shrimati Chhaya

Bera, Shri Pulin

Bhattacharya, Shri Lal Behari

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Hazari

Biswas, Shri Kamalakshmi

Biswas, Shri Kumud Ranjan

Bora, Shri Badan

Bouri, Shri Nabani

Chakrabarty, Shri Ajit

Chakrabarty, Shri Umapati

Chakrabarty, Shri Deb Narayan

Chatterjee, Shri Tarun

Chattopadhyay, Shri Dhrubeswar

Chattopadhyay, Shri Sadhan

Chattopadhyay, Shri Santasri

Chowdhury, Shri Gunadhar

Chowdhury, Shri Benoy Krishna

Chowdhury, Shri Bikash

Das, Shri Banamali

Das, Shri Jagadish Chandra

Daud Khan, Shri

De, Shri Sunil

Dey, Shri Lakshmi Kanta

Gupta, Shri Sitaram

Habib Mustafa, Shri

Hajra, Shri Sachindra Nath

Haldar, Shri Krishnadhan

Hazra, Shri Haran

Hazra, Shri Sundar

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Manindra Nath

Kalimuddin Shams, Shri

Kar, Shrimati Anju

Kar, Shri Nani

Khan, Shri Sukhendu

Kisku, Shri Upen

Konar, Shrimati Maharani

Kujur Shri Sushil

Kumar, Shri Himansu

Let, Shri Dhirendra

Maity, Shri Bankim Behari

Maity, Shri Gunadhar

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Dinabandhu

Majhi, Shri Raicharan

Majhi, Shri Surendra Nath

Majumdar, Shri Sunil Kumar

Malaker, Shri Nani Gopal

Malik, Shri Purna Chandra

Malik, Shri Sreedhar

Malick, Shri Shiba Prasad

Mandal, Shri Bhakti Bhusan

Mandal, Shri Gopal

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Suvendu

Mir Abdus Sayeed, Shri

Mohanta, Shri Madhabendu

Molla, Shri Anadi

Mondal, Shri Dinabandhu

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Sahabuddin

Mondal, Shri Sudhansu Sekhar

Mridha, Shri Chitta Ranjan

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bamapada

Mukherjee, Shri Biswanath

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Niranjan

Mukhopadhyay, Dr. Ambarish

Munsi, Shri Mahammad Bacha

Murmu, Shri Maheswar

Murmu, Shri Sarkar

Murmu, Shri Sufal

Nath, Shri Monoranjan

Neogy, Shri Brajo Gopal

Nezamuddin Md., Shri

Panda, Shri Bhupal Chandra

Panda, Shri Mohini Mohan

Pathak, Shri Patit Paban

Pradhan, Shri Prasanta

Pramanik, Shri Abinash

Pramanik, Shri Radhika Ranjan

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Dhirendra Nath

Ray, Shri Dwijendra Nath

Ray, Shri Subhas Chandra

Roy, Shri Amalendra

Roy, Shri Sada Kanta

Roy Barman, Shri Khitibhusan

RoyChowdhury, Shri Nirode

Saha, Shri Kripa Sindhu

Sar, Shri Nikhilananda

Saren, Shri Ananta

Sarkar, Shri Sailen

Satpathy, Shri Abani Bhusan

Sayed Md. Masih, Shri

Sen, Shri Dhirendra Nath

Sen, Shri Sachin

Sen Gupta, Shri Prabir

Seth, Shri Lakshman Chandra

Shish Mohammad, Shri

Singha Roy, Shri Jogendra Nath

Sk. Siraj Ali, Shri

Talukdar, Shri Pralay

Tudu, Shri Bikram

Uraon, Shri Punai

**AYES :**

Purkait, Shri Prabodh

Sarkar, Shri Deba Prasad

**ABSTS :**

(1) Abedin, Dr. Zainal

(2) Shaikh Imajuddin, Shri

(3) Sadhukhan, Shri Tarapada

(4) Abdul Manna, Shri

(5) Adhikari Sisir, Shri

Ayes being, 2 and the Noes 112, Absts-5 the motion was lost.

The question that clause 24 do stand part of the Bill, was then put and agreed to.

### Clause-25 to 33 and 33A

The question that clauses 25 to 33 and 33A do stand part of the Bill, was then put and agreed to.

### Clause 34

**Shri Sumanta Kumar Hira :** Sir, I beg to move that for sub-clause (b) of clause 34, the following sub-clause be substituted, namely :- (b) in clause (b) the words", or receives remuneration from," shall be omitted and shall be deemed always to have been omitted.'

**Shri Benoy Krishna Chowdhury :** I am accepting the motion.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আমি যে কথা আগে পুনরুক্তি করেছি সেটাই আবার বলছি। বর্ষিয়ান প্রবীণ নেতা মনস্থির করতে পারেন নি—let it be postponed and give us time for discussion এটা খুব রেয়ার জিনিস। অথচ তিনি বলেছেন সিলেক্ট কমিটি থেকে এসেছে, কিন্তু তারপরেও সরকারি অ্যামেন্ডমেন্ট ৪টি। এরপরেও কি বলতে হবে এই সরকার দায়িত্বশীল? আমি বলছি এই সরকার কান্ডজ্ঞানহীন।

The motion of Shri Sumanta Kumar Hira that for sub-clause (b) of clause 34, the following sub-clause be substituted, namely :- '(b) in clause (b), the words", or receives remuneration from," shall be omitted and shall be deemed always to have been omitted.', was then put and agreed to.

The question that clause 34, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

### Clauses 35-39

The question that clauses 34-39 do stand part of the Bill, was then put and agreed to.

### Clause 40

**Shri Prabodh Purkait :** Sir, I beg to move that in clause 40, lines 8-28, for the words beginning with "A Zilla Parishad" and ending with "or information" the words "The directions of the Zilla Parishad referred to in sub-section (1) shall be on matters of policy of planning for developments" be substituted.

**Shri Benoy Krishna Chowdhury :** I do not accept.

The motion of Shri Prabodh Purkait that in clause 40, lines 8-28, for the words beginning with "A Zilla Parishad" and ending with "or information" the words The directions of the Zilla Parishad referred to

in sub-section (1) shall be on matters of policy of planning for development" be substituted, was then put and a division was taken with the following result :-

**Date 19.9.1984** **Division No. 2** **Ayes-2**
**Noes-114**
**Abstentions-6**

**NOES**

Abdus Sobhan Gazi, Shri

Anisur Rahman Biswas, Shri

Banerjee, Shri Amiya Bhusan

Bera, Shrimati Chhaya

Bera, Shri Pulin

Bhattacharya, Shri Lal Behari

Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Hazari

Biswas, Shri Kamalakshmi

Biswas, Shri Kumud Ranjan

Bora, Shri Badan

Bouri, Shri Nabani

Chakrabarty, Shri Ajit

Chakrabarty, Shri Umapati

Chakrabarty, Shri Deb Narayan

Chatterjee, Shri Tarun

Chattopadhyay, Shri Dhrubeswar

Chattopadhyay, Shri Sadhan

Chattopadhyay, Shri Santasri

Chowdhury, Shri Gunadhar

Chowdhury, Shri Benoy Krishna

Chowdhury, Shri Bikash

Das, Shri Banamali

Das, Shri Jagadish Chandra

Daud Khan, Shri

De, Shri Sunil

Dey, Shri Lakshmi Kanta

Ghosh, Shri Satyendra Nath

Gupta, Shri Sitaram

Habib Mustafa, Shri

Hajra, Shri Sachindra Nath

Haldar, Shri Krishnadhan

Hazra, Shri Haran

Hazra, Shri Sundar

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Manindra Nath

Kalimuddin Shams, Shri

Kar, Shrimati Anju

Kar, Shri Nani

Khan, Shri Sukhendu

Kisku, Shri Upen

Konar, Shrimati Maharani

Kujur, Shri Sushil

Kumar, Shri Himansu

Let, Shri Dhiren

Maity, Shri Bankim Behari

Maity, Shri Gunadhar

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Dinabandhu

Majhi, Shri Raicharan

Majhi, Shri Surendra Nath

Majumdar, Shri Sunil Kumar

Malaker, Shri Nani Gopal

Malik, Shri Purna Chandra

Malik, Shri Sreedhar

Malick, Shri Shiba Prasad

Mandal, Shri Bhakti Bhusan

Mandal, Shri Gopal

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Suvendu

Mir Abdus Sayeed, Shri

Mohanta, Shri Madhabendu

Molla, Shri Anadi

Mondal, Shri Dinanbandhu

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Sahabuddin

Mondal, Shri Sudhansu Sekhar

Mridha, Shri Chitta Ranjan

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bamapada

Mukherjee, Shri Bhabani

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Niranjan

Mukhopadhyay, Dr. Ambarish

Munsi, Shri Mahammad Bacha

Murmu, Shri Maheswar

Murmu, Shri Sufal

Nath, Shri Monoranjan

Neogy, Shri Brajo Gopal

Nezamuddin Md., Shri

Panda, Shri Bhupal Chandra

Panda, Shri Mohini Mohan

Pathak, Shri Patit Paban

Pradhan, Shri Prasanta

Pramanik, Shri Radhika Ranjan

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Dhirendra Nath

Ray, Shri Dwijendra Nath

Ray, Shri Subhas Chandra

Roy, Shri Amalendra

Roy, Shri Hemanta Kumar

Roy, Shri Sada Kanta

Roy Barman, Shri Khitibhusan

Roy Chowdhury, Shri Nirode

Saha, Shri Kripa Sindhu

Sar, Shri Nikhilananda

Saren, Shri Ananta

Sarkar, Shri Sailen

Satpathy, Shri Abani Bhusan

Sayed Md. Masih, Shri

Sen, Shri Dhirendra Nath

Sen, Shri Sachin

Sen Gupta, Shri Prabir

Seth, Shri Lakshman Chandra

Shish Mohammad, Shri

Singha Roy, Shri Jogendra Nath

Sk. Siraj Ali, Shri

Talukdar, Shri Pralay

Tudu, Shri Bikram

Uraon, Shri Punai

**AYES**

Purkait, Shri Prabodh

Sarkar, Shri Deba Prasad

**ABSTS**

(1) Abedin, Dr. Zainal

(2) Moslehuddin Ahmed, Shri

(3) Shaikh Imazuddin, Shri

(4) Sadhukhan, Shri Tarapada

(5) Abdul Mannan, Shri

(6) Adhikari, Shri Sisir

The Ayes being 2 and the Noes 114, Absts 6 the motion was lost.

The question that clause 40 do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 41-54**

The question that the clauses 41 to 54 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 55**

**Mr. Speaker:** There are amendments to Clause-55 by Dr. Zainal Abedin. (amendments No. 6 and 7). Member may please move his amendments.

**Dr. Zainal Abedin:** Sir, I am withdrawing my amendment No. 6.

The motion of Dr. Zainal Abedin that in clause 55, after the proposed sub-Section (2) the following proviso be added, namely, "Provided that the member or members so appointed shall have no vote in the meeting of the Panchayat Bodies." was then by leave of the House withdrawn.

**Dr. Zainal Abedin:** Sir, I beg to move that in clause 55, after the proposed sub-section (2) the following further proviso be added, namely :-

"Provided further that members or member in the Gram Panchayat, Panchayat Samiti or Zila Parishad shall be made on the recommendation of the Panchayat bodies concerned within three months of the first meeting of such Panchayat bodies." আমি এখানে বক্তব্য রাখতে চাই মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বর্ষীয়ান প্রবীণ নেতা, আমি পশ্চিম দিনাজপুরের নেক টু নেক গেছি, আপনি একটা নজীর দিন যে আপনি একটা নমিনি দিয়েছেন এ পর্যন্ত। আই চ্যালেঞ্জ ইওর অথরিটি। আপনি একটা নজীর দেখাতে পারলে ক্ষমা চেয়ে নেব। বিকজ ইউ আর পার্সিয়াল, ইউ আর পলিউটেড, ইউ আর ভিসিয়াস আপনি একটাও দেখাতে পারবেন না। কংগ্রেস রেকমেনডেশন করেছে। আপনি বলেছেন—প্রোভাইডেড ফারদার দ্যাট মেম্বারস অর মেম্বার ইন দি গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি অর জিলা পরিষদ শ্যাল বি মেড অন দি রেকমেনডেশন অব দি পঞ্চায়েত বডিজ। এখানে টাইম বাউন্ডের কোনো কথা লেখা নেই। আপনি কি অনির্দিষ্টকাল সময় নেবেন নমিনি রেকমেন্ড করতে? আই ডিফার উইথ ইওর আইডিওলজি। সেজন্য আমি আমার অ্যামেন্ডমেন্টে বলেছি—কনসার্নড উইদিন থ্রি মানথস অব দি ফার্স্ট মিটিং অব সাচ পঞ্চায়েত বডিজ। আমরা এক বছর নাম পাঠিয়েছি, আপনি একটাও পাঠাননি। কেন আপনার ভীতি আমরা জানি। আপনি পাঠিয়েছেন পুলিশ বাহিনী, ঠেঙাড়ে বাহিনী। আপনি পক্ষপাত দোষে দুষ্ট। আপনার আইন ডবল স্ট্যান্ডার্ড। তাই এর প্রতিবাদে আমি আমার ৭ নং অ্যামেন্ডমেন্ট মুভ করেছি।

The motion of Dr. Zainal Abedin that in clause 55, after the proposed sub-section (2) the following further proviso be added, namely :-

"Provided further that members or member in the Gram Panchayat, Panchayat Samiti or Zilla Parishad shall be made on the recommendation of the Panchayat bodies concerned within three months of the first meeting of such Panchayat bodies." was then put and a Division was taken with the following results :

**Date 19.9.1984** **Division No. 3** **Ayes-6**
**Noes-114**
**Abstentions-2**

**NOES**

Abdus Sobhan Gazi, Shri

Anisur Rahman Biswas, Shri

Banerjee, Shri Amiya Bhusan

Bera, Shrimati Chhaya

Bera, Shri Pulin

Bhattacharya, Shri Lal Behari

Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Hazari

Biswas, Shri Kamalakshmi

Biswas, Shri Kumud Ranjan

Bora, Shri Badan

Bouri, Shri Nabani

Chakrabarty, Shri Ajit

Chakraborty, Shri Umapati

Chakraborty, Shri Deb Narayan

Chatterjee, Shri Tarun

Chattopadhyay, Shri Dhrubeswar

Chattopadhyay, Shri Sadhan

Chattopadhyay, Shri Santasri

Chowdhury, Shri Gunadhar

Chowdhury, Shri Benoy Krishna

Chowdhury, Shri Bikash

Das, Shri Banamali

Das, Shri Jagadish Chandra

Daud Khan, Shri

De, Shri Sunil

Deb, Shri Saral

Dey, Shri Lakshmi Kanta

Ghose, Shri Satyendra Nath

Gupta, Shri Sitaram

Habib Mustafa, Shri

Hajra, Shri Sachindra Nath

Haldar, Shri Krishnadhan

Hazra, Shri Haran

Hazra, Shri Sundar

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Haripada

Jana, Shri Manindra Nath

Kalimuddin Shams, Shri

Kar, Shrimati Anju

Kar, Shri Nani

Khan, Shri Sukhendu

Kisku, Shri Upen

Konar, Shrimati Maharani

Kujur Shri Sushil

Kumar, Shri Himansu

Let, Shri Dhirendra

Maity, Shri Bankim Behari

Maity, Shri Gunadhar

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Dinabandhu

Majhi, Shri Raicharan

Majhi, Shri Surendra Nath

Majumdar, Shri Sunil Kumar

Mal, Shri Trilochan

Malaker, Shri Nani Gopal

Malik, Shri Purna Chandra

Malik, Shri Sreedhar

Malick, Shri Shiba Prasad

Mandal, Shri Bhakti Bhusan

Mandal, Shri Gopal

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Suvendu

Mir Abdus Sayeed, Shri
Mohanta, Shri Madhabendu
Molla, Shri Anadi
Mondal Shri Dinabandhu
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sahabuddin
Mondal, Shri Sudhansu Sekhar
Mridha, Shri Chitta Ranjan
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bamapada
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Niranjan
Mukhopadhyay, Dr. Ambarish
Munsi, Shri Mahammad Bacha
Murumu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Nath, Shri Monoranjan
Neogy, Shri Brajo Gopal
Panda, Shri Bhupal Chandra
Panda, Shri Mohini Mohan
Pathak, Shri Patit Paban
Pradhan, Shri Prasanta Kumar
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Radhika Ranjan
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Dhirendra Nath

Ray, Shri Dwijendra Nath

Ray, Shri Subhas Chandra

Roy, Shri Amalendra

Roy, Shri Hemanta Kumar

Roy Barman, Shri Khitibhusan

Roy Chowdhury, Shri Nirode

Saha, Shri Kripa Sindhu

Sar, Shri Nikhilananda

Saren, Shri Ananta

Sarkar, Shri Sailen

Satpathy, Shri Abani Bhusan

Sayed Md. Masih, Shri

Sen, Shri Dhiren

Sen, Shri Sachin

Sen Gupta, Shri Prabir

Seth, Shri Lakshman Chandra

Shish Mohammad, Shri

Singha, Shri Suresh

Singha Roy, Shri Jogendra Nath

Sk. Siraj Ali, Shri

Talukdar, Shri Pralay

Tudu, Shri Bikram

Uraon, Shri Punai

**AYES**

Abdul Mannan, Shri

Abedin, Dr. Zainal

Adhikary, Shri Sisir

Moslehuddin Ahmed, Shri

Sadhukhan, Shri Tarapada

Shaikh Imajuddin, Shri

**ABSTS :**

(1) Sarkar, Shri Debaprasad

(2) Purkait, Shri Probodh

The Ayes being 6 and the Noes 114, Absts-2 the motion was lost.

The question that clause 55 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 56-60 and Preamble**

The question that clauses 56-60 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**মিঃ স্পিকার ঃ** ৮-৫ মিঃ সময়ে আমাদের ডিসকাশনের সময় শেষ হয়ে যাচ্ছে, আরো কিছু সময়ের দরকার। আমি হাউসের সময় আরো ১৫মিঃ বাড়াবার প্রস্তাব রাখছি। আশা করি এতে সকলের মত আছে।

(ভয়েসেস ঃ হ্যাঁ)

হাউসের সময় আরো ১৫ মিঃ বাড়ানো হল।

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the West Bengal Panchayat (Amendment) Bill, 1984, as settled in the Assembly, be passed.

[8-05—8-15 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরা গণতন্ত্রের কথা বলে এবং একথাও বলে যে এরা নাকি গণতন্ত্রকে বিশ্বাস করে। কিন্তু আমি দেখছি এরা শুধু লাঠি বন্দুক পুলিশ মার্শাল ইত্যাদিতে বিশ্বাস করে। এই আইনের প্রণেতা কংগ্রেস এরা শুধু আইনকে পালন করে চলেছে। এরা ভন্ডামি করছে এবং শুধু সাময়িকভাবে এটা গ্রহণ করেছে। আমি ওদের চ্যালেঞ্জ করছি ওরা বলুক একটি নমিনেশনও কংগ্রেসের দিয়েছে কিনা? You have not been able to supply gram panchayat. This is partial he has not been able to cite a single example with the help of his vast administration. অথচ আমাদের এখানে ৩১ জন আছেন। এরা দেখছি পক্ষপাত দুষ্ট। স্যার, এরা পিক অ্যান্ড চুজ করছেন, ডবল স্ট্যান্ডার্ড, ওরা নিজেরা নমিনেট করে পাঠাবে। আমরা রেকমেন্ড করলে হবে না, এবং তার উত্তর পর্যন্ত দেন না। ভক্তিবাবু তাঁর বক্তৃতার মাধ্যমে আমাদের একটু সুযোগ করে দিয়েছেন। আমি দেখছি ওরা এক টুকরো ক্ষমতা লাভের জন্য গাঁটছড়া বেঁধেছে সি.পি.এম-এর সঙ্গে। যারা আজকে নেতাজীর আদর্শের কথা বলছেন সেই সি.পি.এম পার্টি একদিন নেতাজীকে ধিক্কার দিয়েছিল নিন্দিত করেছিল। কিন্তু আজকে ফরওয়ার্ড ব্লক একটু ক্ষমতা লাভের জন্য আজ ওদের সঙ্গে গাঁটছড়া বেঁধেছে। আমি বলতে বাধ্য হচ্ছি যে ওরা পা চাটার দল। সত্যপদবাবু ওখানে বসে চিৎকার করছেন কিন্তু বক্তব্য রাখার সাহস নেই। আর. এস.পি.ও দেখছি গাঁটছড়া বেঁধেছে। আমি বলি পারেন তো আর.

এস.এস-র নাম নিয়ে এই হাউসে ঢুকুন, নয়তো ঢুকবেন না। ভূপাল পান্ডা মহাশয়, বললেন আমি গভর্নমেন্ট নমিনির বিরোধিতা করছি অথচ কমিশনারের সুপারভিশন সুপারিশ করছি। আমি মন্ত্রী মহাশয়কে বলেছিলাম কি এমন কারণ ঘটল যে আপনার অফিসার অর্ডার ক্যারি আউট করছেন না। আপনি কেন রিপ্রেজেনটেশন বেশি করলেন—অর্থাৎ তিন থেকে পাঁচ কেন করলেন। এবং তার মনিটারিংয়ের কোনো ব্যবস্থা নেই। কাজেই ভূপালবাবু আমার কথাটা ঠিক বুঝতে পারেন নি। যাদের ভোটিং ক্ষমতা নেই তারা একজিকিউট করবেন। তবে মুশকিলটা হচ্ছে না সেখানে যেখানে ওদের পঞ্চায়েত নেই। স্যার, আমি এই প্রসঙ্গে বংশীয়ারীর উদাহরণ দিচ্ছি। অর্ডার হয়েছে ১ হাজার একর জমি বিলি কর। অথচ দেখা যাচ্ছে ৩ লক্ষ একর জমি আটকে রয়েছে। আপনার কি অধিকার আছে? আমরা রেকমেন্ড করেছি ইউ অ্যালট পাট্টা ইন ফেবার অব দোজ জেনটেল ম্যান যারা ল্যান্ডলেস। কিন্তু অফিসার ওদের ভয়ে একজিকিউট করছে না এবং এর জন্য কোনো ব্যবস্থাও নেই। আমি সেইজন্য বলেছি সেখানে পেন্যাল অ্যাকসন কি হবে? আপনার একজিকিউটিভ যদি ইলেকটেড রিপ্রেজেনটেটিভের ডিসিশন একজিকিউটিভ না করে তাহলে কি হবে? আপনি তার উত্তর দিতে পারেন নি। অরুণ প্রকাশ চ্যাটার্জি আপনার দলের এম.পি. ৬ই আগস্ট যে আর্টিক্যাল লিখেছে তাতে তিনি চিনের অবস্থা সম্বন্ধে লিখতে গিয়ে লিখেছেন ওটা নাকি দ্বিতীয় আমেরিকা হয়ে গেছে। আপনারা তো কেবল চিন চিন করছেন। এই তো সেদিন জ্যোতি বাবু প্রশান্তবাবু চিন ঘুরে এলেন। আমাদের সঙ্গে চিনের বর্ডার নিয়ে আলোচনা হচ্ছে, কাজেই আমি হোস্টাইল করতে চাই না। তবে মনে রাখবেন চিন এবং ভারতবর্ষ এক নয়। এরা গান্ধীজীর কথা বলেন—গান্ধীজী কি বলেছেন? গান্ধীজীর শেষ কথা ''আমার লেখা''—তাতে তিনি বলেছেন ''দুঃখের কথা ভারতবর্ষে শহরের মতো গ্রামেও বিভিন্ন রকম দলাদলি দেখা যায়। গ্রামের উন্নতির চেয়ে দলগত প্রাধান্যের চিন্তা নিয়ে যখন গ্রামে ক্ষমতা দখলের রাজনীতি প্রবেশ করে তখন সেটা গ্রামের উন্নতির সহায়ক না হয়ে প্রতিবন্ধক হয়''—মহাত্মা গান্ধী, হরিজন, ২।৩।৪৭। আমি বলছি এই দলাদলির নায়ক হচ্ছেন আপনারা। আপনারা গ্রামে এবং শহরে যে অশান্তির সৃষ্টি করছেন তার জবাব আপনাদের দিতে হবে। আপনারা যে বক্তব্য রেখেছেন আমি তার বিরোধিতা করি নি। আমি বলেছি আপনাদের দল যখন টাঙ্গি বল্লম পাইপ গান নিয়ে আসবে তখন পাবলিক মিটিং কিভাবে করবেন। আমরা হাওড়ায় এবং সর্বত্র এই চিত্র দেখেছি। তাহলে কি করে পাবলিক মিটিং করা সম্ভব হবে? আপনারা যদি পুলিশকে করস্পন্ডিং ইনস্ট্রাকশন না দেন তাহলে কিভাবে মিটিং হবে? আপনারা কি মনে করছেন এই বন্দুকের রাজত্ব চিরস্থায়ী হবে? জেনে রাখুন You are sinking in the whole world, you are sinking in India and you are sinking in West Bengal too. ভোটের পারসেনটেজ দেখেছেন? ৭টি বিধানসভা উপ-নির্বাচনে আপনারা ৫টিতে হেরেছেন। এখনও কি দেওয়ালের লিখন দেখবেন না? সিংকিং লেফট ফ্রন্ট এবং এটাই হবে। সেইজন্য আমি সতর্ক করে দিচ্ছি স্ট্যার্ন্ড হবে ওয়ান এবং জাসটিস অ্যান্ড রুল অব ল অ্যান্ড ওয়ান স্ট্যার্ন্ড ফর এভ্রিওয়ান। যদি রুল অব ল না থাকে তাহলে কোনো মহত প্রচেষ্টা সার্থক হতে পারে না। আপনারা জানেন চোখে কাজল দেওয়া হয় চোখের জ্যোতি বাড়াবার জন্য এবং চোখের সৌন্দর্য বাড়াবার জন্য। কিন্তু সেই কাজল যখন সাদা কাগজে পড়ে তখন সেটা খুব বিকৃত দেখায়। এই কংগ্রেস যেভাবে পঞ্চায়েত করেছিল—এরা ঠিক সেইভাবে তাকে প্রতিষ্ঠিত করতে পারে

নি। এরা গায়ের জোরে কাজ করছে। স্যার, পঞ্চায়েত আমাদের ধারণা, কমিউনিস্টের ধারণা নয়। পঞ্চায়েতের প্রণেতা কংগ্রেস এবং গান্ধীজী এ ব্যাপারে অনেক কথা বলেছেন এবং দুঃখও করেছেন। এরা মুখে গান্ধীজীর কথা বলেন কিন্তু বাস্তবে দেখছি ওদের হাতে এই জিনিস পড়ে পশ্চিমবাংলার সর্বনাশ হয়ে যাচ্ছে। সেইজন্য আমি হুঁসিয়ার করে দিচ্ছি স্ট্যান্ডার্ড হবে ওয়ান এবং জাসটিস অ্যান্ড রুল অব ল অ্যান্ড ওয়ান স্ট্যান্ডার্ড ফর এভ্রিওয়ান। আমি জানতে চাইছি এ জিনিস কেন হবে না? আমি আপত্তি জানিয়েছি ১৬টি পঞ্চায়েত সমিতিতে আপনারা কংগ্রেসের একটি নমিনিও দেন নি। কাজেই আমি এর অংশ বিশেষ সমর্থন করে থার্ড রিডিংয়ে আমার বক্তব্য শেষ করছি। সাবধান—সাধু সাবধান।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য জয়নাল আবেদিন সাহেব খুবই উত্তেজিত হয়েছেন। আমি তার কথার জবাব দিতে পারতাম, কিন্তু সেই জবাব দিতে গিয়ে একজন প্রবীণ সদস্যের স্ট্রোকের কারণ হতে রাজি নই। (**ডাঃ জয়নাল আবেদিন ঃ—** আমার হার্ট খুব ভাল আছে) উনি যে কথাগুলি বলেছেন আমরা সেদিকে ধীরে ধীরে যাব। উনি নমিনেশনের কথা যা বলেছেন তাতে আমার বক্তব্য হচ্ছে, আপনি দেখবেন নমিনেশনের পর তারা অনেক সময় মামলা করে। আপনি যে সব ঘটনার কথা বলেছেন তাতে আমি বলছি, আপনি কনক্রিটলী বলুন কোথায় এই ঘটনা ঘটেছে। এইভাবে বললে আমি জবাব দিতে পারি। মূল কথা হচ্ছে যদি শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবস এবং মহিলা নর্মালি ইলেকটেড না হয় তখন সেটা আপনার কনট্রোলে যাবে এবং সেখানে আপনি যদি দুটি নাম পাঠান তাহলে আমরা নমিনেশন দেব। এতে কি আপনার আপত্তি আছে? আপনি হয়ত বলবেন যেগুলি পাঠিয়েছিলাম তার কি হল? সেইজন্যই তো বললাম কোথায় কি হয়েছে সেটা কনক্রিটলী বলুন। আপনাকে অনুরোধ করছি, এইভাবে আপনি অহেতুক উত্তেজিত হবেন না, কারণ আপনার একটা কিছু হলে তখন আমাকেই দায়ী হতে হবে। একথা বলে বক্তব্য শেষ করছি।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the West Bengal Panchayat (Amendment) Bill, 1984, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 8-15 P.M. till 12 noon on Thursday the 20th September, 1984 in the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Lagislative Chamber of the assembly House, Calcutta on Thursday, the 20th September, 1984 at 12.00 noon.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 10 Ministers of State and 191 Members.

[12-00 — 12-10 P.M.]

### Starred Question
### (to which oral answers were given)

### লিগাল এড্ কমিটি

*৭২। (অনুমোদিত প্রশ্ন নং *৪।) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** বিগত বাজেট অধিবেশনের প্রশ্ন নং *২৩২১-এর পরিপ্রেক্ষিতে বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি হুগলি জেলার ও শ্রীরামপুর মহকুমার লিগাল এড কমিটির সদস্যদের নাম কি কি?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ ঃ**

উল্লিখিত লিগ্যাল এইড কমিটির সদস্যদের নাম ইতিমধ্যেই বিজ্ঞাপিত হইয়াছে। উক্ত সদস্যদের নামের তালিকা বিধানসভার টেবিলে রাখা হইল।

### মুর্শিদাবাদ জেলার সূতি থানা এলাকায় হত্যাকাণ্ড

*৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৪।) **শ্রী শীশ মহম্মদ ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৪ সালের মে হইতে আগস্ট মাস পর্যন্ত সময়ে মুর্শিদাবাদ জেলার সূতি থানা এলাকায় কতগুলি হত্যাকাণ্ড ঘটিয়াছে,

(খ) তন্মধ্যে কতগুলি রাজনৈতিক/অ-রাজনৈতিক;

(গ) ইহা কি সত্য যে, গত ২৩শে জুন, ১৯৮৪ তারিখে মুর্শিদাবাদ জেলার সূতি থানার কালুপুর গ্রামে দেড় বছরের একটি শিশুকে হত্যা করা হইয়াছে; এবং

(ঘ) সত্য হইলে, উক্ত ঘটনা কোনো রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত কি না?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ**

(ক) ছয়টি ।

(খ) ঘটনাগুলি এখনও পুলিশের তদন্তাধীন বলে কোন মন্তব্য করা সম্ভব নয়।

(গ) ২৩শে জুন নয়, তবে ২৩.৭.৮৪ তারিখে একটি মারামারির ঘটনার সময় বাবু শেখ নামে দেড় বছরের একটি শিশু খুন হয়।

(ঘ) ঘটনাটি পুলিশের তদন্তাধীন বলে এখনই নোঘাটের গ্রামে বৈদ্যুতিকরণ কোন মন্তব্য সম্ভব নয়।

**গোঘাটের গ্রামে বৈদ্যুতিকরণ**

*৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, গোঘাটের কতগুলি গ্রামে খুঁটি পোঁতা ও তার টাঙানো সত্ত্বেও বিদ্যুৎ সরবরাহ হচ্ছে না; এবং

(খ) সত্য হলে, —

(১) ইহার কারণ কি,

(২) কোন্ কোন্ এলাকায় এরূপ ঘটনা ঘটেছে,

(৩) এই সকল এলাকায় বিদ্যুৎ সরবরাহ করার কি ব্যবস্থা করা হয়েছে বা হচ্ছে৩

(৪) কবে নাগাদ এই এলাকায় বিদ্যুৎ দেওয়া সম্ভব হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

ক) ইহা সত্য।

খ)

১) প্রথমাবস্থাতেই ব্যাপকভাবে পোল তার ও অন্যান্য সরঞ্জাম চুরি যাওয়ার বিদ্যুৎ সরবরাহ সম্ভব হয় নাই।

২) গোঘাট থানার বিভিন্ন স্থানে বিক্ষিপ্তভাবে এরূপ চুরির ঘটনা ঘটছে।

৩) পুননবীকরণের ব্যাপারে প্রস্তাব বিবেচনাধীন।

৪) পুননবীকরণের প্রস্তাব অনুমোদিত হলে আগামী বৎসর কাজ শুরু করা সম্ভব হবে।

**শ্রী মনীন্দ্রনাথ জানা :** এগুলি কবে পোঁতা হয়েছিল?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** ১৯৭০/৭২ সালে এটা হয়েছিল।

**হলদিয়ায় ফৌজদারি ও দেওয়ানি আদালত স্থাপন**

*৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২৬।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) হলদিয়ার (১) ফৌজদারি ও (২) দেওয়ানি আদালত স্থাপনের কোন পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উহা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ :**

ক) না

খ) প্রশ্নই ওঠে না।

**বিদ্যুৎ উৎপাদন**

*৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৮।) **শ্রী অমলেন্দ্র রায় :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বিগত সাত বছরে বিদ্যুৎ উৎপাদন কত বেড়েছে;

(খ) ১৯৭২ সালের তুলনায় ১৯৭৭ সালে বিদ্যুৎ উৎপাদন কি পরিমাণ বেড়েছিল; এবং

(গ) আগামী পাঁচ বছরে বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধির কর্মসূচী কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

ক) ১৯৭৭-৭৮ সালের তুলনায় ১৯৮৩-৮৪ সালে মোট ১০৩৬ মিলিয়ন কিলোওয়াট আওয়ার বিদ্যুৎ উৎপাদন বেড়েছে।

খ) ১৯৭২-৭৩ সালের তুলনায় ১৯৭৭-৭৮ সালে ৭৮৪ মিলিয়ন কিলোওয়াট আওয়ার বিদ্যুৎ উৎপাদন বেড়েছিল।

গ) আগামী ৫ বছরে বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধির উদ্দেশ্যে নিম্নে বর্নিত বিদ্যুৎ কেন্দ্রগুলি চালু করার কর্মসূচী আছে ঃ

১) টিটাগড় তাপবিদ্যুৎ কেন্দ্র (৪র্থ ইউনিট - ৬০ মেগাওয়াট)

২) কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্র - ৬X২১০ মেগাওয়াট

৩) রাম্ম জলবিদ্যুৎ কেন্দ্র - ৪X১২৫ মেগাওয়াট

৪) দুর্গাপুর তাপবিদ্যুৎ কেন্দ্র ৬ষ্ঠ ইউনিট ১১০ মেগাওয়াট

৫) সাদার্ন তাপবিদ্যুৎ কেন্দ্র ২X৬০ মেগাওয়াট।

**শ্রী অমলেন্দ্র রায় :** আপনি যে ফিগার দিলেন তাতে বোঝা গেল জেনারেশন বর্তমানে যথেষ্ট বেড়েছে আগের তুলনায়। কিন্তু জেনারেশন বাড়া সত্ত্বেও ডিমান্ড কি পরিমাণ বেড়েছে সেটা না জানালে সমস্যাটা কোথায় গিয়ে দাঁড়াচ্ছে ঠিক বোঝা যাচ্ছে না আপনার ডিমান্ড কি পরিমাণ বেড়েছে - পাওয়ার জেনারেশন বাড়ার হিসাব তো দিলেন - যদি আপনার কমপারেটিভ ফিগার থাকে ১৯৭২ থেকে ১৯৭৭ এবং তারপর ১৯৭৭ থেকে ১৯৮৪ তাহলে সেটা দয়া করে জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** সেই ফিগার এখন আমার কাছে নেই, তবে, সাধারণভাবে

সি.ই.এস.সি. এলাকায় ডিমান্ড বাড়ার পরিমাণ হচ্ছে শতকরা ৪ ভাগ এবং এস.ই.বি. এলাকায় ১০ থেকে ১৫ ভাগ প্রতি বছর।

**শ্রী অমলেন্দ্র রায় :** তুলনামূলকভাবে জেনারেশন বাড়া সত্ত্বেও দেখা যাচ্ছে কোন কোন সময় আলো বন্ধ থাকছে, সেটা লোডশেডিং কিনা বোঝা যাচ্ছে না। হঠাৎ আলো জ্বলছে আবার হঠাৎ আলো নিভে যাচ্ছে — এই ধরনের কিছু কিছু ঘটনা সময়ে সময়ে ঘটছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই লোডশেডিং-এর ব্যাপারটি কি এবং লোডশেডিং ছাড়াও বিদ্যুৎ চলে যায় কেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এটা ঠিক যে কোন কোন জায়গা থেকে এরকম রির্পোট আসে যে ১০/১৫ মিনিট আলো থাকল তারপর চলে গেল। এর প্রধান কারণ হচ্ছে, লাইনে কোন গন্ডগোল। তারের উপর কেউ হয়ত একটা পাট ফেলে দিল, একটা গাছ ভেঙ্গে পড়ল বা একটা গাছের ডাল হাওয়ায় তারের উপর পড়ল এতে আর্থ হয়ে গেল ফলে বিদ্যুৎ চলে যেতে পারে। অনেক সময় এসব হয়। তা ছাড়া ট্রান্সফরমারের ব্যাপারেও একটা সমস্যা আছে, ওভারলোডিং হলে পুড়ে যায় ফলে ফিউজ পালটাতে হয়। বিভিন্ন কারণে এসব হয়। এটা কমানোর একটা প্রচেষ্টা হচ্ছে। লাইনগুলো ছোট করার জন্য সাব-স্টেশন করার একটা পরিকল্পনা আছে এবং ইতিমধ্যেই সেটা কিছু কিছু হচ্ছে।

**শ্রী তারাপদ সাধুখাঁ :** ছুটির দিনগুলিতে এমন কি স্বাধীনতা দিবস, পূজার ছুটি ইত্যাদিতে যখন ডিমান্ড কম থাকে তখনও দেখা যায় লোডশেডিং হচ্ছে। ছুটির দিনে ডিমান্ড কম থাকা সত্ত্বেও লোডশেডিং হবার কারণ জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** সাধারণতঃ ডিমান্ড বেশি না থাকলে লোডশেডিং হয়না। ধর্মঘটের দিন, ছুটির দিন সাধারণত হয়না। তবে এ ব্যাপারে একটা সমস্যা আছে, কলকাতারও একটা সমস্যা আছে। দক্ষিণ অঞ্চলে এবং মধ্য অঞ্চলে যদি আমাদের এখানে চাহিদা কমও থাকে, টিটাগড়ের বিদ্যুৎ পুরোটা আনা যায়না। ৬০ মেগাওয়াটের মতন আনা যায়। সেইজন্য দক্ষিণ অঞ্চলে এবং মধ্য অঞ্চলে কোন কোন সময় লোডশেডিং হয়। সাধারণত যেদিন ডিমান্ড থাকে না সেদিন হবার কথা নয়। তবে যান্ত্রিক গোলযোগের জন্য হতে পারে।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ :** অনেক ভালো ভালো ট্রান্সফর্মার বিভিন্ন জেলাতে পড়ে রয়েছে যেগুলি ব্যবহার না করার জন্য জং ধরে যাচ্ছে অথচ লোডশেডিং হচ্ছে। এ সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় কোন তথ্য দিতে পারেন কি?

[12-10 — 12-20 P.M.]

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** আমার কাছে এই রকম কোন খবর নেই যে ট্রান্সফরমার ব্যবহার না করে পড়ে আছে। বরং ট্রান্সফরমারের প্রয়োজন আছে। চাহিদা মত সরবরাহ করা যাচ্ছে না। সাবস্টেশনে স্ট্যান্ড-বাই ট্রান্সফরমার থাকা উচিত ছিল, কিন্তু অনেক জায়গায় নেই। সেটা করার পরিকল্পনা আছে।

**ডাঃ জয়নাল অবেদিন :** মাননীয় মন্ত্রী মহাশয়, উত্তরবঙ্গে আমরা দেখছি প্রায়ই বিদ্যুৎ নেই। এর ফলে এগ্রিকালচারের অসুবিধা হচ্ছে। হোয়াইল ড্রট ওয়াজ প্রিভেলিং এগ্রিকালচার

মিনিস্টার ফর অ্যাবাউট টু উইক অর ওয়ান মান্থ বলেছিলেন যে এই ব্যাপারে কিছু করা যাবে। কিন্তু আমরা দেখছি যে হেকটিক, ইরেটিক এবং ইরেগুলার বিদ্যুৎ সরবরাহ হচ্ছে এবং এর ফলে চাষের ক্ষতি হচ্ছে। আজকে ভোল্টেজের লিমিট নেই, সাপ্লাইয়ের লিমিট, টাইমের লিমিট নেই, এই রকম একটা অবস্থার সৃষ্টি হয়েছে। এই সম্পর্কে আপনি কি বলবেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** উত্তরবঙ্গে যে বিদ্যুৎ পাওয়া যায় সেটা প্রধানত কিছু জলঢাকা থেকে, কিছু আসাম থেকে পাওয়া যায়। আসামের বিদ্যুৎ মাঝে মাঝে পাওয়া যায়, আবার কোন কোন সময়ে পাওয়া যায়না এবং বিশেষ করে পিক আওয়ারের যেটা আমারা আশা করি সেটাও পাওয়া যায়না। এর ফলে উত্তরবঙ্গে কোন কোন সময়ে লোড শেডিংয়ের প্রকোপটা বেশি। সম্প্রতি দক্ষিণবঙ্গ থেকে মালদা দিয়ে উত্তরবঙ্গে বিদ্যুৎ নিয়ে যাবার চেষ্টা হচ্ছে। যদিও এখনও কিছু কিছু যাচ্ছে তবে এটাকে বাড়ানো যায় কি না সেটা দেখা হচ্ছে।

## Murder of Asamanja De, ex-MLA

***79.** (Admitted Question No. *207.) **Shri Abdul Mannan :** Will the Minister-in-charge of the House (Police) Department be pleased to state—

(a) Whether the State Government has enquired into the case of murder of Shri Asamanja De, ex-MLA of Nadia district; and

(b) if so,—

(i) what are the findings, and

(ii) the steps taken and or contemplated by the State Government in the matter?

**Shri Benoy Krishna Chowdhury :** (a) An investigation has been conducted by the C.I.D. (b) (i) & (ii) Charge sheet has been submitted against eight (8) accused persons, and the case is now under subjudice

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় মন্ত্রী মহাশয়, এই নামগুলি আমাদের দয়া করে বলবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** বাবলু চৌধুরি, গোপাল বর্মণ, জয়দেব পাল, কালি কিঙ্কর দাস, ভোলা চৌধুরী, সাধন চৌধুরী, শুক্লা অ্যালায়েস, রতন হালদার ও কাশীনাথ পাল।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় মন্ত্রী মহাশয়, যাদের বিরুদ্ধে চার্জ দেওয়া হয়েছে, এদের কোন রাজনৈতিক পরিচিতি কিংম্বা কোন রাজনৈতিক দলের সঙ্গে যুক্ত আছে কিনা জানাবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** এর মধ্যে কোনো রাজনীতি নেই। আপনারা সকলেই জানেন যে বাবলু চৌধুরী, কালিপদ- এরা হচ্ছে ডোম কমিউনিটির। এদের মধ্যে বার্নিং ঘাটের ব্যাপার নিয়ে একটা বিবাদ ছিল। একজন পেল, আর একজন পেলনা, এটা নিয়ে একটা গ্রিভান্স ছিল। ফলে, এটা নিয়ে গ্রিভেনস ছিল। ফলে এটা নিয়ে সেখানে মারামারি হয়, খুনও

হয়। যারা সাপর্টি করত অসমঞ্জ দে তাদের অপোজিট গ্রুপে ছিলেন। দুটোই মস্তান গ্রুপ। আমি বিষয়টি বিস্তারিত ভাবে পড়ে দিচ্ছি।

**Shri Benoy Krishna Chowdhury :** on 26.5.84 at about 8-45 hours while Shri Asamanja De, ex-M.L.A. was travelling by a rickshaw at his home town Santipur in the district of Nadia he was stabbed by some miscreants under the cover of darkness resulting from the sudden power failure. Neighbouring people arriving at the spot shifted him to Santipur Hospital where he succumbed to his injuries within a few minutes. He could not make any dying statement implicating any one for the attack on him.

On the complaint of Shri Ajoy De, the younger brother of the deceased, Santipur P.S.Case No.-16 dated 26.5.84 under section 302/34-IPC was started over the incident. The State C.I.D. took over control of investigation. During investigation 10 (ten) persons were arrested one of whom made a confessional statement in the presence of a judicial magistrate.

Bablu Chowdhury, the principal accused bore grudge against the late Asamanja De'. Both Kalipada Chowdhury and Bablu Chowdhury, 'Dom' by Caste, wanted to obtain lease of the local burning ghat from Santipur Municipality. Kalipada Chowdhury got the lease and secured the possession of the burning ghat with the active help of Asamanja De while the latter had been a Comissioner of Santipur Municipality. Bablu then considered, Asmanja De as his enemy. Kalipada and Bablu turned enemies and sought revenge upon each other. On 26.8.93 Kalipada with some of his followers chased Bablu when Bablu's mother fell in the way and was killed.

One Kuron Bisawas giving support to Kalipada against Bablu instigated the attack on Bablu on 26.8.83. In retaliation, Bablu along with his brother Bhola Chowdhury and others murdered Kuron, a leading supporter of Asamanja De on 12.12.83.

One Kumaresh Biswas married Bablu's sister for which his guardian drove him out of his house. Kumaresh then wanted to settle in village Charjijira where Bablu lived but the followers of Asamanja De drove him out of the villege.

Late Asamanja De was also arrested in the case of murder of Haraprasad Trivedi in 1975

(Shri Subrata Mukherjee : Objection)

অবজেক্সন বললেই হবে না, ফ্যাক্ট ইজ ফ্যাক্ট যা ঘটছে তা বলতেই হবে। জিনিসটা

হয়তো ভাল নয়, কিন্তু যা হয়েছে তা তো বলতেই হবে। but was acquitted on trial. He had contacts with criminals and a history of patronage and flirting with the extremists. The patronage did not, however, extend, to the desperate gang of Bablu Chowdhury whose rival group he sought to cultivate. After thorough investigation Police submitted chargesheet under sections 302/34/147/120B I.P.C. on 28.8.84. against eight accused persons.

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, আপনি যে ঘটনাটি বিস্তারিত ভাবে বললেন সে ঘটনাটি যতখানি গুরুত্বপূর্ণ ততখানি গুরুত্ব দিয়ে না দেখে কি লঘু আকারে দেখা হচ্ছে না? আপনার স্টেটমেন্টের মধ্যে দিয়ে কি তাই মনে হচ্ছে না?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মোটেই লঘু করে দেখা হয়নি। যা ঘটনা ঘটেছে এবং তদন্ত করতে গিয়ে যে যে জিনিসগুলি প্রকাশিত হয়েছে সেই সেই জিনিসগুলিই লিপি-বদ্ধ আছে, আমি তাই পড়ে দিলাম। গুরুত্ব মোটেই খাটো করা হয়নি। কেস হয়েছে, অ্যারেস্ট করা হয়েছে, যা যা করার সবই করা হয়েছে।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** চার্জ সিট কে দিয়েছে?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরি ঃ** আমি তো সমস্ত কিছু বললাম। আপনি বোধ হয় মন দিয়ে শোনেননি, শুনলে এই প্রশ্ন করতেন না। স্টেট সি.আই.ডি.-কে তদন্ত করানো হয়েছে এবং কেসের গুরুত্ব অনুধাবন করেই স্টেট সি.আই.ডি.-কে দিয়ে করানো হয়েছে।

[12-20 — 12-30 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** অ্যাকিউজড্ পারসন কোর্টের নির্দেশে খালাস পেয়ে গেছে অতএব দিজ ইজ এ ক্লিয়ার কেস অফ পলিটিক্যাল মোটিভেশন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** খালাসের কথাও আমি বলেছি আবার অ্যারেস্টের কথাও আমি বলেছি।

**নলহাটী ১ নং ২ নং ব্লকের অধীনস্থ প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে বৈদ্যুতিকরণ**

*৮০। (অনুমোদিত প্রশ্ন নং *২২৭)। **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলায় নলহাটী ১ নং ২ নং ব্লকের অধীনস্থ-

(১) সোনারকুণ্ডু প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে এখনও বৈদ্যুতিকরণ করা হয় নাই;

(২) লোহাপুর স্বাস্থ্যকেন্দ্রে দীর্ঘদীন পূর্বে বৈদ্যুতিক ওয়ারিং-এর কাজ সমাপ্ত হওয়া সত্ত্বেও এখনও পর্যন্ত বিদ্যুতের কানেকশন দেওয়া হয় নাই; এবং

(খ) সত্য হইলে, —

(১) ইহার কারণ কি, ও

(২) কবে নাগাদ উক্ত স্বাস্থ্যকেন্দ্রগুলিতে বৈদ্যুতিকরণ করা হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

(ক) হ্যাঁ

(১) সোনারকুণ্ডু প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে বৈদ্যুতিক সংযোগের জন্য গ্রাহককে কোটেশন দেওয়ার ব্যবস্থা করা হইতেছে।

(২) লোহাপুর স্বাস্থ্যকেন্দ্রের ক্ষেত্রে ১১ কে.ডি. বৈদ্যুতিক তার চুরির জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ সম্ভব নাই। অধুনা উহা পুনর্নবীকরণের ব্যবস্থা হইয়াছে এবং গ্রাহককে কোটেশন দেওয়ার ব্যবস্থা করা হইয়াছে।

(খ) উভয়ক্ষেত্রেই কোটেশনের টাকা জমা পড়ার পর যত শীঘ্র সম্ভব বৈদ্যুতিক সংযোগ দেওয়ার ব্যবস্থা করা হইবে।

**শ্রী সাত্ত্বিককুমার রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি, সোনারকুণ্ডু প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র যেটা আছে, ওখানে কংগ্রেস আমলে মৌজায় একটা খুঁটি পুঁতে দিয়ে বলল বৈদ্যুতিকরণ হয়ে গেল। ওখানে ৩টি পাড়া আছে সেখানে খুঁটি পোঁতা হল, সোনারকুণ্ডু মৌজায় হয়ে গেল ওখানকার স্বাস্থ্য কেন্দ্রে হল না। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বাকি যেসব ঘরে স্বাস্থ্য কেন্দ্র আছে সবগুলি বিদ্যুৎ পাবে কি না?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** আপনি জিজ্ঞাসা করেছেন সোনারকুণ্ডু প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে বিদ্যুৎ যাবে কিনা। আমি তার উত্তরে বলছি, কোটেশন দেওয়া হয়েছে, যদি টাকা জমা হয় তাহলে বিদ্যুৎ যাবে।

**শ্রী সাত্ত্বিককুমার রায় :** টাকা জমা দেওয়ার জন্য সি.এম.ও.এইচ লেখেন কনস্ট্রাকশন ডিভিসনকে। কিন্তু ঐ জেলায় এক্‌জিকিউটিভ ইঞ্জিনিয়ার থাকেন না এবং মিটিংএ ও আসেন না। এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় ব্যবস্থা নিতে পারবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এটা আমার পক্ষে করা মুশকিল। তবে আপনি যদি লিখে দেন তাহলে আমি সেই দপ্তরে পাঠিয়ে দেব।

**শ্রী হাবিবুর রহমান :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন কোটেশন দেওয়া হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে আপনাদের সরকারের শাসনকাল তো ৮/৯ বছর হয়ে গেল, সুতরাং এই ৮/৯ বছরের মধ্যে অর্থাৎ আরও আগে কোটেশন না দেওয়ার কি কারণ থাকতে পারে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** মাননীয় সদস্যরা জানেন না এই রকম বহু জায়গায় বৈদ্যুতিকরণ করা হয়েছে বলে আমাদের কাছে হিসাব আছে। কিন্তু দেখা যাচ্ছে সেখানে খালি পোল পোঁতা হয়েছে কিন্তু আর কিছুই করা হয়নি। পশ্চিম দিনাজপুরে সেখানে ৩০০টি মৌজায় এক সময়ে পোল পোঁতা হয়েছিল কিন্তু ৩০০ টি মৌজায় আর কিছুই হয়নি। এই রকম পশ্চিমবাংলার অনেক জায়গায় বিক্ষিপ্তভাবে ঘটনা ঘটে গেছে।

**শ্রী মহঃ নিজামুদ্দিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন এই রকম ৩০০টি মৌজায় পোল পোঁতা হয়েছিল। আমার প্রশ্ন হচ্ছে, কোন বছরে এবং কাদের রাজত্বে পোঁতা হয়েছিল?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** তখন কংগ্রেস দলের মন্ত্রিসভা ছিল এবং বছরটা ছিল ১৯৭০/৭২ সাল।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** পুনর্নবীকরণ কবার পদ্ধতিটি কি সেটা দয়া করে জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** পদ্ধতিটি হচ্ছে প্রত্যেক জেলায় একটি করে কমিটি আছে। গ্রুপ সাপ্লাই কমিটি করা হয়েছে। একটি জেলায় কত কিলোমিটার পুনর্নবীকরণ করা হবে তার একটা হিসাব দেওয়া হয়েছে। জেলা কমিটি লোক্যাল কমিটি যারা আছে তাদের সঙ্গে পরামর্শ করা যেখানে যেখানে করা হবে ঠিক করবেন সেখানে বিদ্যুৎ পর্ষদ করে দেবে।

**মেজিয়া-রাণীগঞ্জ অঞ্চলে দামোদর নদীর উপর সেতু নির্মাণ**

*৮১। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৫)। **শ্রী নবনী বাউরী ঃ** বিগত ৮ই মার্চ, ১৯৮৩ তারিখের *১৮০ (অনুমোদিত প্রশ্ন নং *৮৬২)- এর উল্লিখিত পূর্ত ও সড়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বাঁকুড়া জেলার মেজিয়া ও বর্ধমান জেলার রানীগঞ্জ অঞ্চলে দামোদর নদীর উপর ব্রীজ নির্মাণের প্রকল্পটি বর্তমানে কি পর্যায়ে আছে; এবং

(খ) ঐ কাজের জন্য আনুমানিক ব্যায়ের পরিমাণ কত?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) আর্থিক অপ্রতুলতার জন্য প্রকল্পটির বাস্তবায়নের উদ্দেশ্যে কোনরূপ কার্যকর ব্যবস্থা গ্রহণ করা সম্ভবপর হয় নাই।

(খ) ৫,০০,০০,০০০ টাকা (পাঁচ কোটি টাকা)

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি-এই যে ব্রীজ রাণীগঞ্জ এবং মেজিয়ার মধ্যে যোগাযোগের জন্য বলা হচ্ছে, এটার জন্য কোল ইন্ডিয়া কোন রকম প্রস্তাব আপনাদের কাছে দিয়েছিল কি যে তাঁরা আপনাদের কোনো রকম অর্থ সাহায্য করবেন কিনা?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** রাজ্য সরকারের পক্ষ থেকে- যেহেতু এটা জাতীয় সড়কের মধ্যে আছে—কেন্দ্রীয় সরকারের মিনিস্ট্রি অফ শিপিং অ্যান্ড ট্রান্সপোর্ট তাদের যে রোড উইং আছে যারা আমাদের এইসব কাজের জন্য টাকা দেয় তাদের কাছে আমরা বহুবার লিখেছি এবং ওটা যেহেতু উপজাতি অধ্যুষিত এলাকা বাঁকুড়া এবং বর্ধমানের মধ্যে যোগাযোগ করছে এবং ওটা হলে ওদের প্রভূত উপকার হবে। সুতরাং ওটা যাতে সিক্সথ প্ল্যানের মধ্যে গ্রহণ করা হয় এবং আমাদের আর্থিক সাহায্য করা হয় সেজন্য আমরা বলেছি, কিন্তু তাদের কাছ থেকে এ সম্পর্কে কোন রকম সাড়া পাইনি। আমাদের ষষ্ঠ পরিকল্পনা শেষ হয়ে যাচ্ছে ১৯৮৫ সালের মার্চ মাসে, তারপর যে সপ্তম পরিকল্পনা আরম্ভ হবে তার মধ্যেও এটা সংযুক্ত করতে

পারবেন কি না সে সম্বন্ধে কোন আশ্বাস পাইনি। আর আমাদের যে আর্থিক অবস্থা তাতে ৫ কোটি টাকা খরচ করা আমাদের পক্ষে সম্ভব নয়।

### হাওড়া সাঁকরাইলে 'ইউকো' ব্যাঙ্ক ডাকাতি

*৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৮।) **শ্রী অশোক ঘোষ ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ইহা কি সত্য যে, সম্প্রতি হাওড়া সাঁকরাইলে 'ইউকো' ব্যাঙ্ক ডাকাতি কেসে জনৈক রীতা বৈদ্যকে জিজ্ঞাসাবাদের জন্য পুলিশ গ্রেপ্তার করে?

[12-30 — 12-40 P.M.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** হ্যাঁ, সত্য।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি — বিভিন্ন সংবাদপত্রে বেরিয়েছে এবং এটা মেনশনও কবা হয়েছে যে রীতা বৈদ্যর যে স্টেটমেন্ট বেরিয়েছে, অমানবিকভাবে ঐ মহিলাকে হাওড়ার সুপারিনটেন্ডেন্ট অফ পুলিশ—আপনাদের নির্দেশে কি না জানি না— ইলেকট্রিক শক দিয়েছে এবং এই জাতীয় অত্যাচার করেছে এটার সম্বন্ধে আপনারা কি ব্যবস্থা নিচ্ছেন এবং কোর্টই বা কি কগনিজেন্স দিয়েছে এই ব্যাপারে সেটা জানাবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** ব্যাপার হচ্ছে স্বপন ঘোষ বলে যাকে ধরা হয়েছে ২২৭নং পোস্ট অফিস রোড, দমদম, থেকে এবং ইউকো ব্যাঙ্কের ঘটনা, এর বাড়ি থেকে টাকা পাওয়া গেছে প্রায় ২০ হাজার ৭শত টাকা এবং তার কোন রকম এক্সপ্ল্যানেশন দিতে পারে নি। ব্যাপারটা কমপ্লিকেটেড সে বিষয়ে কোন সন্দেহ নেই। ন্যাচারালি এই রকম কেস ৪ লাখ টাকা ডাকাতি হয়েছে,—আবার ডাকাতির ইনভেস্টিগেশন না করলেও তো অন্য কথা বলবেন— এটা ডিফেন্সের ব্যাপার নয়। একটা ছোট টর্চের ইলেকট্রিক ক্যাপাসিটি কত হতে পারে? সেইটুকু দিয়ে ভয় দেখিয়ে ওর কাছ থেকে কথা আদায়ের চেষ্টা করা হয়েছিল। ইলেক্ট্রিক যেটা বলা হয়েছে সেটা একটা ছোট টর্চের ব্যাপার। পরে যখন সে হাওড়া জেনারেল হাসপাতালে ভর্তি হয় তখন তার দেহে ইলেকট্রিক শকের কোন এফেক্ট পাওয়া যায় নি, একথা ডাক্তাররা বলেছেন। কাগজে তো অনেক সময়ে সামান্য ব্যাপারও বড় করে দেখান হয়। তবে তিনটি ব্যাপার জানা গেছে -(১) স্বপন ঘোষের সঙ্গে ওর কানেকশন ছিল, যার কাছ থেকে ব্যাঙ্কের সীল করা টাকা পাওয়া গেছে।

এই রকম ক্ষেত্রে একটু ভয় দেখিয়ে তার কাছ থেকে যাতে কিছু খবর পাওয়া যায় তার জন্য চেষ্টা করা হয়েছে। যে যন্ত্র নিয়ে এত কথা বলা হচ্ছে সেটা একটা টর্চ। সুতরাং টর্চের কতটুকু, শক্ দেখার জন্য, ইলেকট্রিক ক্ষমতা আছে সেটা আপনারা বুঝতেই পারছেন।

**শ্রী হাবিবুর রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি? যে যন্ত্র দিয়ে শক্ দেওয়া হোল, সেই যন্ত্রটা অফিসারের নিজস্ব যন্ত্র না অফিসের যন্ত্র?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** এত ডিটেলস যে বলে গেলাম, তবু আরো প্রশ্ন তুলছেন! প্রশ্নটা তা নয়। আমার কথা হচ্ছে এই টর্চের গ্রাভিটি কত? সেই টর্চারের পর যখন তাকে

হাওড়া জেনারেল হসপিটালে পাঠান হোল এবং চিকিৎসকরা কিন্তু তাকে পরীক্ষা করে সে রকম কিছু পাননি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ঘটনা ঘটলো-এ সম্পর্কে এফ.আই.আর. লজ্ কোন তারিখে হোল এবং সিজার লিস্ট কোন তারিখে তৈরি হোল?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** এ-ব্যাপারে বিস্তৃত বলতে গেলে নোটিশ চাই। তবে একথা বলতে পারি যে সিজার লিস্ট আছে, সব কিছুই আছে এবং যে টাকাটা পাওয়া গেল সেটাও আছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** প্রশ্নটা হচ্ছে, ২০ হাজার টাকা পাওয়া গেল সার্চ করে। তাহলে কি আমি বলতে পারিনা যে এ-ক্ষেত্রে একটা সিজার লিস্ট আছে কিনা বা ডেট অফ প্রিপেয়ারিং দি সিজার লিস্ট কত তারিখের?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** আমি তো বললামই সিজার লিস্ট আছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** আমার প্রশ্নের উত্তর পাচ্ছি না।

**মিঃ স্পিকার ঃ** বিনয়বাবু, হয়ত টর্চার হয়েছেন কিনা সেটাই উনি জানতে চাইছেন। কাশীবাবু, এ ব্যাপারে আপনি নোটিশ দেবেন।

**শ্রী বীরেন্দ্রনারায়ন রায় ঃ** স্বপন ঘোষ ও রীতা বৈদ্য সম্পর্ক জানা গেল। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি স্থানীয় কংগ্রেসের সঙ্গে রীতা বৈদ্যের কি সম্পর্ক ছিল?

**মিঃ স্পিকার ঃ** এই প্রশ্ন ওঠে না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, হাওড়ায় পুলিশ সুপার সুলতান সিং আসার পর হাওড়ার আইন-শৃঙ্খলাব উন্নতি হয়েছে এবং এই কারণে নানা ধরনের অপপ্রচার তাঁর বিরুদ্ধে চালানো হচ্ছে এবং সেই কারণেই রীতা বৈদ্যের কেসটাও তোলা হচ্ছে?

**মিঃ স্পিকার ঃ** এই প্রশ্নও ওঠেনা। দিস্ কোশ্চেন ইজ নট এলাউড।

**শ্রী শিশির অধিকারী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, ২০ হাজার টাকা পাওয়া গেছে। এই টাকা ফেরত দেবার জন্য কোর্ট-অর্ডার হয়েছে কিনা এবং যে সিজ্ করা হয়েছে--- সেই বাড়িতে সি.পি.এম.-এর ছাপই পাওয়া গেছে কি না?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** এইসব প্রশ্ন করতে গেলে আগে থেকে নোটিশ দিলে ঠিক ভাবে বলতে পারি। এখন আপনারা যদি বলেন যে ২০ হাজার ৭শো টাকা পাওয়া গিয়েছিল তার মধ্যে কতগুলি ১০০ টাকার নোট, কতগুলি ১০ টাকার নোট এবং কতগুলি ৫ টাকার নোট ছিল তাহলে সেটি আমি কি করে বলব?

**কলিকাতায় শহীদ প্রফুল্ল চাকীর মূর্তি স্থাপন**

*৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৭২।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত

মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, ১৯৮৩ সালের ১৫ই নভেম্বর ঘোষণা করা হয়েছিল যে, ১৯৮৪ সালের মার্চ মাসে কলকাতায় শহীদ প্রফুল্ল চাকীর মূর্তি বসানো হবে, কিন্তু অদ্যাবধিও উক্ত মূর্তি বসানো হয় নি;

(খ) সত্য হলে, ইহার কারণ কি?

(গ) উক্ত মূর্তি নির্মাণের কাজ শেষ হয়েছে কি; এবং

(ঘ) হয়ে থাকলে, —

(১) কতকাল পূর্বে ঐ মূর্তি নির্মাণের কাজ শেষ হয়েছে,

(২) নির্মাতা বা শিল্পীর নাম কি,

(৩) ঐ মূর্তির দৈর্ঘ্য ও নির্মাণ খরচ কত, ও

(৪) ঐ মূর্তি কবে নাগাদ ও কোথায় স্থাপিত হচ্ছে?

**শ্রী যতীন চক্রবর্তী :**

(ক) হ্যাঁ।

(খ) আবক্ষ ব্রোঞ্জ মূর্তিটি বসাইবার স্থান চূড়ান্ত ভাবে স্থির করা হয় নাই।

(গ) হ্যাঁ।

(ঘ) (১) সাত মাস।

(২) কার্তিকচন্দ্র পাল, ঘূর্ণী, কৃষ্ণনগর, নদীয়া।

(৩) ২.৫ ফুট। ৪৫,০০০ (পঁয়তাল্লিশ হাজার টাকা)

(৪) বর্তমানে বলা সম্ভবপর নহে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি আপনি ১৯৮৩ সালের ১৫ই নভেম্বর একটা সাংবাদিক সম্মেলন করে ঘোষণা করেছিলেন যে মূর্তিটি হবে সেটা পূর্ণবয়ব হবে। কিন্তু আজকে আপনি বলছেন আবক্ষ মূর্তি হবে। এর কারণটা কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** যারা মূর্তিটি তৈরি করানোর জন্য উদ্যোগ নিয়ে আমার কাছে এসেছিল তখন আমাদের আর্থিক অবস্থার কথা ভেবে বলেছিলাম যে পূর্ণাবয়ব করা সম্ভবপর হবে। কিন্তু তারপর আর্থিক অবস্থার কথা ভেবে তাদের বলেছি আবক্ষ ছাড়া অন্য কিছু করা সম্ভবপর নয়। আমার হাতে অনেকগুলি মূর্তি তৈরির কাজ বাকি আছে। ইতিমধ্যে আবার কিছু নূতন মূর্তি তৈরি করার জন্য বিরোধী দলের পক্ষ থেকে বলা হয়েছে। আমাকে সেই দাবি মেনে নিতে হয়েছে। সেই জন্য এই মূর্তিটি আবক্ষ মূর্তি করতে হচ্ছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে আপনি সেই সাংবাদিক সম্মেলনে মূর্তি স্থাপনের স্থানের কথাও বলেছিলেন। এখন দেখতে পাচ্ছি মূর্তি নির্মাণের কাজ

শেষ হয়ে যাবার পরেও সেই জায়গায় স্থাপন হচ্ছে না। আমার প্রশ্ন হচ্ছে এই মূর্তি স্থাপনের স্থান চূড়ান্ত ভাবে নেওয়া যাচ্ছে না কেন? মূর্তি স্থাপনের স্থানের নির্বাচনের ব্যাপারে সরকারের কোন পদ্ধতি আছে কি এবং যদি থাকে সেই পদ্ধতি কি এবং ঠিক ভাবে পালন হচ্ছে কি না জানাবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** দেরি হবার কারণ আমি আগেই বলেছি। ২-৩ জায়গায় এই মূর্তি স্থাপনের জন্য অনুরোধ আমাদের কাছে এসেছে। প্রাক্তন যারা বিপ্লবী তাদের জন্য একটি নির্দ্দিষ্ট জায়গায় মূর্তি স্থাপনের জন্য অনুরোধ এসেছে। সেই জন্য আমরা এখনও পর্যন্ত চূড়ান্ত সিদ্ধান্ত নিতে পারি নি। আশা করা যায় এই বছরের মধ্যেই একটা চূড়ান্ত সিদ্ধান্ত নেওয়া যাবে। এই ব্যাপারে কতকগুলি নিয়ম আছে। যদি কোন মূর্তি পার্কে স্থাপন করতে চাই তাহলে তার জন্য কর্পোরেশনের অনুমতি নিতে হবে এবং ময়দানে যদি করতে চাই তাহলে মিলিটারি অনুমতি নিতে হবে। এই সবের জন্য দেরি হচ্ছে।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি আপনার দপ্তর থেকে যে সমস্ত মূর্তি স্থাপন করা হচ্ছে সেই মূর্তি গুলি নির্মাণ করার আগে স্থান নির্বাচন করা হয়, না স্থান নির্বাচন করার পরে মূর্তি নির্মাণ করা হয়?

**শ্রী যতীন চক্রবর্তী :** স্থান নির্বাচনের সিদ্ধান্ত মোটামুটি যদি আগে থেকে ঠিক হয়ে থাকে এবং তারপর যদি মূর্তি করা হয় তাহলে একটা অসুবিধা দেখা দেয়। সেই অসুবিধা হচ্ছে, আবার যদি স্থান সম্পর্কে কোন প্রশ্ন ওঠে বা কোন সুপারিশ আসে। যেমন ডঃ আম্বেদকার মূর্তি তৈরি করা হয়েছিল। সেটা এখন আবার বড় মূর্তি তৈরি করা হচ্ছে। সেটা একটা জায়গায় বসাবার সিদ্ধান্ত গ্রহণ করেছিলাম। তিনি আমাদের সকলের কাছেই শ্রদ্ধার পাত্র। ওনার দু-তিনটি সংগঠন আছে। তার মধ্যে একটি সংস্থা এমন এক জায়গায় তাঁর মূর্তি নির্মাণ করতে বলেছেন সেখানে মূর্তি বসানোর সিদ্ধান্ত নিতে গেলে মিলিটারির কাছে অনুমতি না পেলে হবে না।

[12-40 — 12-50 P.M.]

কখনও কখনও আমরা একই সঙ্গে কতকগুলো মূর্তি তৈরি করার জন্য সিদ্ধান্ত নিয়ে থাকি। পরে আমরা স্থান সম্পর্কে সিদ্ধান্ত গ্রহণ করি এবং এটা কখনই আগে থেকে করি না। পরে সিদ্ধান্ত গ্রহণ করি। এ ব্যাপারে আগে থেকে কিছু বলাও সম্ভব নয়।

**শ্রী অমলেন্দ্র রায় :** যেখানে ক্ষুদিরামের মূর্তি স্থাপন করা হয়েছে, তার পাশে প্রফুল্ল চাকীর মূর্ত্তিটি বসানোর ব্যাপারে কোন বিবেচনা করেছেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** এই মর্মে আমাদের একটা প্রস্তাব আছে। তবে এই ব্যাপারে আমাদের একটু ইতস্তত করতে হচ্ছে। কারণ আমাদের দেশের শ্রদ্ধেয় বিপ্লবী ত্রিলোকেশদা'র একটি মূর্তি বসানোর জন্য অনেকের পক্ষ থেকে প্রস্তাব এসেছে। পরবর্তী এই প্রস্তাবটি আমাদের কাছে আসার পর আমরা ভেবে দেখছি যে, এই দুটো মূর্তি পাশাপাশি বসানো যায় কিনা। ওখানে আমরা যদি স্থান সংগ্রহ করতে পারি, তাহলে নিশ্চয়ই বিবেচনা করব। কারণ ওটাই হচ্ছে সব থেকে উপযুক্ত স্থান।

**শ্রী অনন্ত সারেন ঃ** সিধু-কানুর মূর্তি তৈরির ব্যাপারে কোন প্রস্তাব মন্ত্রী মহাশয়ের আছে কি?

**মিঃ স্পিকার ঃ** এ প্রশ্ন ওঠে না।

**সোদপুর রোডের দুই ধারে ড্রেন নির্মাণ ও রাস্তা সংস্কার**

*৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৩।) **শ্রী সরল দেব ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মধ্যমগ্রাম চৌমাথা হইতে সাঁজির হাট পর্যন্ত সোদপুর রোডের (১) দুই ধারের ড্রেন নির্মাণ করার (২) উক্ত রাস্তা মেরামত করার এবং (৩) উক্ত রাস্তার ধারে বে-আইনিভাবে দখলীকারীদের অপসারণের কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(১), (২) এবং (৩) - হ্যাঁ।

**শ্রী সরল দেব ঃ** মেরামতির ব্যাপারে আপনার বিভাগীয় কর্মকর্তাদের কাছে আমি জিজ্ঞাসাব উত্তরে তাঁরা বলেছেন যে, ড্রেন কববার ব্যাপারে আপনার দপ্তরের কোন মঞ্জুবি নেই। তারফলে তাঁরা কোন পাকা ড্রেন করতে পারছেন না। এই খবর আপনার দপ্তরের চিফ ইঞ্জিনিয়ার জানিয়েছেন। এটা কি সত্য?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমরা কাজ ওখানে করেছি এবং জল নিকাশি বন্দোবস্তও করেছি। ওখানে কিছু জবরদখলকারী এসে বসেছিল। আমরা একবার তাদের তাড়িয়ে দিয়েছিলাম। কিন্তু পুনরায় তারা এসে বসেছে। এই ধরনের বাধাবিঘ্ন এবং আর্থিক অসঙ্গতি দেখা দিচ্ছে। আজ রাস্তা সম্পর্কে বিস্তৃত আলোচনা হবে। তখন আমি আমার বক্তব্য রাখব। সকলেই একথা জানেন যে, প্রচন্ড আর্থিক অসুবিধা থাকা সত্ত্বেও আমরা রাস্তাঘাট মেরামতের কাজ করছি। এই দিক বিবেচনায় চিফ ইঞ্জিনিয়ার যদি একথা বলে থাকেন, তাহলে তিনি খুব অসঙ্গত বলেন নি।

**শ্রী সরল দেব ঃ** আপনার বিভাগীয় চিফ ইঞ্জিনিয়ার আপনাকে যে রিপোর্ট দিয়েছেন তা ঠিক নয়। তাঁরা সম্পূর্ণ কাজ করেন নি, আংশিক কাজ করেছেন মাত্র। একটা ড্রেনের আংশিক কাজ হয়েছে মাত্র। অন্ততঃপক্ষে একটি ড্রেনের কাজ যাতে সম্পূর্ণ হয় এবং জবরদখলকারীদের ওখান থেকে অপসারণ করার ক্ষেত্রে স্থানীয় ভাবে বামফ্রন্ট কর্মীরা ডেপুটেশনও দিয়েছেন। ছাত্রদের পক্ষ থেকে আজ এ.ডি.এম. এর কাছে তারা যাবে। তারা জানিয়েছে যে, সরকারকে সর্বতোভাবে সাহায্য করতে তারা প্রস্তুত আছে। ঐ ড্রেন এখন বড় বড় ব্যবসায়ীরা দখল করে আছে। এমতাবস্থায় আপনি কি আপনার বিভাগকে নির্দেশ দেবেন যাতে তাঁরা ঐ বড় বড় ব্যবসায়ীকে ড্রেন থেকে ক্লিয়ার করার ব্যবস্থা করেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আপনার এই প্রস্তাব বিবেচনা করে দেখব এবং বড় ব্যবসায়ীরা যদি জবরদখল করে থাকে এবং আপনাদের যদি সাহায্য পাই তাহলে নিশ্চয়ই তাদের সেখান থেকে উৎখাত করা হবে আগে যেমন একবার করেছিলাম। আর কাঁচা ড্রেনের কাজ যাতে করা হয় সে সম্পর্কে ব্যবস্থা অবলম্বন করবার জন্য নির্দেশ দেব।

**শ্রী রবীন মন্ডল ঃ** আমি জানতে চাই বে-আইনি জবরদখল তুলে দেবার ব্যাপারে ১৯৭৭ সালের আগের একটা পলিসি আছে এই পলিসি আপনার দপ্তর ঠিক মতনভাবে মেনে চলেন কি না? কারণ আমরা জানি ভি.আই.পি. রোডের দুপাশে নূতন নূতন ভাবে এনক্রোচমেন্ট হয়েছে কিন্তু তাদের তুলে দেওয়া হচ্ছে না কেন?

**মিঃ স্পিকার ঃ** এ থেকে এ প্রশ্ন ওঠেনা।

**শ্রী রবীন মন্ডল ঃ** তিন নম্বরে যেটা আছে তা থেকেই আমি বলছি যে ১৯৭৭ সালের গৃহীত নীতিতে বিভাগীয় অফিসাররা ভায়োলেট করছে। অথচ নূতনভাবে তারা বসছে এ বিষয়ে [illegible] সুনির্দিষ্ট ব্যবস্থা গ্রহণ করবেন কি না?

**শ্রী [illegible] চক্রবর্তী ঃ** শুধু যে করব তা নয় মুখ্যমন্ত্রীর কাছে বৈঠক করে এটা ঠিক হয়েছিল [illegible] পি.ডাব্লু.ডির অফিসাররা এই ব্যাপারে অভিযোগ করলে পুলিশ তাদের সাহায্য করবে। এই কলকাতা শহরে যে এলাকা আমার দপ্তরের অধীনে আছে সেইখানে পুলিশ কমিশনারের কাছে লরি এবং লোক গিয়েছিলাম। মাসের পর মাস আমি নিজে দাঁড়িয়ে থেকে তাদের উৎখাত করেছি। পুলিশ জানিনা কি অজ্ঞাত কারণে তাদের সেটা করতে দেয়নি।

**শ্রী রবীন মন্ডল ঃ** আপনি যেটা বলছেন সেটা ঠিক নয়। কারণ ভি.আই.পি. রোডে যেখানে বে-আইনিভাবে জবরদখল করা হচ্ছে সেখানে আমি নিজে ইভাকুয়েট করবার জন্য চেষ্টা করেছি। কিন্তু তা সত্ত্বেও বামফ্রন্ট সরকারের নীতি কার্যকর করা হয়নি এটা আপনি জানেন কি?

(কোন উত্তর নাই)

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় ঃ** পুলিশের কাজ এটা ঠিকই কিন্তু ডিপার্টমেন্টের অফিসাররা কি ঠিকভাবে পুলিশের কাছে খবর দেয়?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** ডিপার্টমেন্ট শুধু খবর দেয় তা নয়, আমি নিজে পুলিশ কমিশনার কে ডেকে তার কথামত লরি দিয়ে বন্দোবস্ত করেছি কিন্তু পুলিশ এতোটুকুনো সাহায্য করেনি।

## ডাঃ নারায়ণ রায়ের মূর্তি স্থাপন

*৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৪।) **শ্রী লক্ষীকান্ত দে ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) স্বাধীনতা সংগ্রামী ও প্রাক্তন বিধানসভা সদস্য ডাঃ নারায়ণ রায়ের মূর্তি স্থাপনের কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, —

(১) কবে নাগাদ ঐ কাজ শুরু হবে বলে আশা করা যায়, ও

(২) উক্ত মূর্তি স্থাপনের জন্য কোন স্থান নির্বাচিত হয়েছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী :**

(ক) হ্যাঁ।

(খ) (১) ও (২) বর্তমানে বলা সম্ভবপর নহে।

(কোন অতিরিক্ত প্রশ্ন হয় নাই)

**শ্রীরামপুরে মাতা-পুত্রের মৃত্যুর ঘটনা**

*৮৮। (অনুমোদিত প্রশ্ন *৬।) **শ্রী অরুণকুমার গোস্বামী :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) হুগলি জেলার অন্তর্গত শ্রীরামপুর থানার মাহেশ অঞ্চলে গত মে, ১৯৮৪ মাসে জনৈক শ্রীমতী আলোরাণী ঘোষ ও গৌতম ঘোষ (মা ও ছেলে) এর সম্পর্কে কোন তথ্য সরকারের নিকট আছে কি;

(খ) থাকিলে, ঘটনাটি খুন না আত্মহত্যার ঘটনা; এবং

(গ) খুনের ঘটনা হইলে, —

(১) এই ঘটনার ব্যাপারে কোন এফ.আই.আর. করা হইয়াছে কি না,

(২) এই ঘটনায় জড়িত সন্দেহে কোন ব্যক্তিকে গ্রেপ্তার করা হইয়াছে কি না, ও

(৩) উক্ত ব্যক্তিরা কোন্ রাজনৈতিক দলভুক্ত?

[12-50 — 1-00 P.M.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :**

(ক) আছে।

(খ) তদন্তে প্রকাশ ঘটনাটি খুনের।

(গ)

(১) হয়েছে।

(২) এ পর্যন্ত চার জনকে গ্রেপ্তার করা হয়েছে।

(৩) কোন রাজনৈতিক দলভুক্ত নয় বলে তদন্তে প্রকাশ।

**শ্রী অরুণকুমার গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলেবেন কি যাদের গ্রেপ্তার করা হয়েছে তাদের নামগুলি কি কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** এখানে রয়েছে as a result of intensive raids conducted against absconding persons one Babla alias Subrata Biswas was arrested. Again on 26.5.84 Jippu alias Sanat Sengupta one of the principal accused person was also arrested.

**শ্রী অরুণকুমার গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যাদের ধরা হয়েছে তাদের এফ.আই.আর.-এ নাম আছে কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** হ্যাঁ, আছে।

**শ্রী অরুণ কুমার গোস্বামী :** এফ.আই.আর.-এ যেসব আসামিদের নাম আছে তাদের গ্রেপ্তার করা হয়েছে কি না?

(নো রিপ্লাই)

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যাদের আরেস্ট করা হয়েছে তারা ছাড়া এফ.আই.আর.-এ আরো নাম ছিল, তাদের কি অ্যারেস্ট করা হয়েছে?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** কয়েকজনকে অ্যারেস্ট করা হয়েছে, বাকিদের অ্যারেস্ট করার চেষ্টা হচ্ছে।

**'ভেল' কর্তৃক বিদ্যুৎ পর্ষদের বরাত নিতে অস্বীকার**

*৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯।) **শ্রী অমলেন্দ্র রায় :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) পূর্বের দেনা পরিশোধিত হয় নি বলে 'ভেল' পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের বরাত নিতে অস্বীকার করেছে—এই মর্মে কোন তথ্য সরকারের নিকট আছে কি? এবং

(খ) অনুরূপ ক্ষেত্রে অন্য রাজ্য বিদ্যুৎ পর্ষদগুলি সম্পর্কে 'ভেল' কি নীতি গ্রহণ করেছে তার সম্পর্কে রাজ্য সরকারের কাছে কোন তথ্য আছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

(ক) না।

(খ) আমাদের কাছে কোন তথ্য নাই।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি আপনার কাছে এই রকম খবর এসেছে কি না? এটা খবরের কাগজে বেরিয়েছে, যদি এই ঘটনা সত্য না হয় তাহলে নিশ্চয়ই এস.ই.বি.র তরফ থেকে যাঁরা সংশ্লিষ্ট কর্তৃপক্ষ তাঁদের তরফ থেকে প্রতিবাদ হবে, কিন্তু প্রতিবাদ হয়নি। আপনি কি জানেন সংবাদপত্রে এই খবর বেরিয়েছিল?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** সংবাদপত্রে মাঝে মাঝে অনেক খবর বেরোয় যার কোন ভিত্তি থাকে না, যাকে গল্প বলা যায়। কিন্তু এই রকম কোন ঘটনা নেই যে এরা আমাদের কাছে বেশী টাকা পায়। এরা আমাদের কাছে যেটা পায় সেটা হচ্ছে ১ কোটি ৬৫ লক্ষ টাকা। আর ওরা ট্রান্সফরমার দিয়েছে সেই ট্রান্সফরমারের জন্য একটা বিল করেছে. সেটা হচ্ছে ২ কোটি ৫০ লক্ষ টাকা, সেটা এখনও বিবেচনা করে দেখা হচ্ছে। টাকা দেওয়া না দেওয়ার সঙ্গে এর কোন সম্পর্ক নেই। বরঞ্চ অন্যান্য রাজ্যের কাছে এই ভেল অনেক বেশি টাকা পায়।

**শ্রী অমলেন্দ্র রায় :** আমি সেটাই জানতে চেয়েছি ভারত হেভি ইলেক্ট্রিক্যালস লিমিটেড পশ্চিমবঙ্গের ক্ষেত্রে কোন ডিসক্রিমিনেটরি ট্রিটমেন্ট করছে কি করছে না?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** না, করছে না।

**শ্রী অমলেন্দ্র রায় :** মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে সমস্ত অর্ডার আমরা ভেলের কাছে দিচ্ছি সেই সমস্ত অর্ডার যথাসময় না পাওয়ার জন্য আমাদের ডেভেলপমেন্টাল ওয়ার্ক ব্যাহত হচ্ছে কি না?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এমন কিছু রিপোর্ট আমার কাছে নেই।

**বাঁকুড়া-গঙ্গাজলঘাটী রাস্তা সংস্কার**

*৯০। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৬।) **শ্রী নবনী বাউরী :** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া হতে মেজিয়া ভায়া গঙ্গাজলঘাটী রাস্তাটি যানবাহন চলাচলের পক্ষে অনুপযুক্ত হয়ে পড়েছে;

(খ) সত্য হলে, উক্ত রাস্তাটি মেরামতের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে; এবং

(গ) উক্ত রাস্তার উপর শালী ব্রীজ, নাগরডাঙা ব্রীজ ও তারপুর ব্রীজ পুনর্নির্মাণের কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী :**

ক) না।

খ) (১) প্রশ্ন উঠে না।

গ) (২) নাই।

**শ্রী নবনী বাউরী :** মাননীয় মন্ত্রী মহাশয় (গ) প্রশ্নের উত্তরে না বললেন, আপনার কাছে কি খবর আছে ঐ তিনটি ব্রীজ প্রায় ভেঙ্গে গেছে এবং বাস চলাচলের অযোগ্য হয়ে পড়েছে?

**শ্রী যতীন চক্রবর্তী :** ভেঙ্গে গেছে কিন্তু সেখানে বাস চলাচল করবার উপযুক্ত করে রেখেছি। বর্ষার সময় এই সমস্ত রাস্তা খারাপ হয়ে থাকে। এবারে বর্ষা এতদিন ধরে চলছে যার ফলে বন্যার ফলে দেখা গেছে যে ক্ষয় ক্ষতি হয় সেটা এবারে বেশি হয়েছে। আমরা চেষ্টা করছি এটাকে অন্তত যাতে যাতায়াতের উপযুক্ত রাখা যায়।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে এই ন্যাশনাল হাইওয়ে যে গুলি রয়েছে সেগুলি কি আপনার মাধ্যমে সারানো হয়?

**শ্রী যতীন চক্রবর্তী :** এই ন্যাশনাল হাইওয়েগুলি সারানোর ব্যাপারে কেন্দ্রীয় সরকার আমাদের টাকা পাঠান এবং কেন্দ্রীয় সরকার আমাদের যে টাকা পাঠান মেরামত করবার জন্য আমরা তাতে মেরামত করে থাকি। আবার অনেক সময় আমাদের অগ্রিম টাকাও দিয়ে

থাকেন। এবং এই যে টাকা আসে সেটা আমাদের রাজ্য সরকারের কাছে আসে এবং সেখান থেকে আমরা প্রয়োজনমত টাকা চাই এবং সেইভাবে মেরামতের কাজ হয়।

**শ্রী নীরোদ রায়চৌধুরী :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি এই ন্যাশনাল হাইওয়ের জন্য টাকা থাকা সত্ত্বেও অত্যন্ত খারাপ অবস্থায় এই ন্যাশনাল হাইওয়েগুলি রয়েছে এবং এমন সব ন্যাশনাল হাইওয়ে রয়েছে সেখানে ধান চাষ করা যায় মানুষ চলা বা বাস চলা তো দূরের কথা।

**শ্রী যতীন চক্রবর্তী :** ন্যাশনাল হাইওয়ের টাকা কোথায় থাকে এবং কোন দপ্তরে এই টাকা আছে সেটাই আমি জানতে চাই।

**শ্রী স্বাত্তিককুমার রায় :** কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এই ন্যাশনাল হাইওয়ের জন্য প্রতি বছর কত টাকা আসে?

**শ্রী যতীন চক্রবর্তী :** নোটিশ দিলে বলে দেব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রসঙ্গটা যা ছিল তাব থেকে আমবা অনেক সরে গেছি। আমার জিজ্ঞাস্য হচ্ছে এই ন্যাশনাল হাইওয়ের জন্য যে মূল বরাদ্দ সেই মূল বরাদ্দের কত টাকা খরচ করা হয়েছে?

**মিঃ স্পিকার :** নোটিশ দেবেন।

**হাওড়ায় 'সমবায়িকা' খোলার সিদ্ধান্ত**

*৯১। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৬।) **শ্রী অশোক ঘোষ :** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কলিকাতার বিভিন্ন এলাকায় 'সমবায়িকা'গুলির মত হাওড়ায় 'সমবায়িকা' খোলার কোন পরিকল্পনা সরকারেব আছে কি?

**শ্রী নির্মলকুমার বসু :** না

**শ্রী দেবীপ্রসাদ সরকার :** স্যার, এই রকম একটা ইমপর্টেন্ট কোশ্চেন হেল্ড ওভার হচ্ছে। আপনি স্যার দেখুন এটা কেন হেল্ড ওভার হচ্ছে।

**মিঃ স্পিকার :** কোশ্চেনটা কি?

**শ্রী দেবপ্রসাদ সরকার :** সরকার পক্ষের আইনজীবীর নাম কি?

**মিঃ স্পিকার :** এটা ইমপর্টেন্ট কোশ্চেন কি করে হয় How this question can be important question I cannot understand. Now, starred question No. 93.

*(৯২ স্থগিত)

**ভগবানপুর থানা বিভক্তিকরণ**

*৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯।) **শ্রী প্রশান্তকুমার প্রধান :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) আয়তন ও লোকসংখ্যার পরিপ্রেক্ষিতে মেদিনীপুর জেলার ভগবানপুর থানাকে ভাগ করার কোন প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এখনই বলা সম্ভব নয়।

No Supplementary

**Mr. Speaker :** Question hour is over.

## Starred Question

### (to which written answers were laid on the table)

### প্রশাসন সংস্কার কমিটির সুপারিশ

*৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** ১লা মার্চ, ১৯৮৪ তারিখের প্রশ্ন নং *১০১ (অনুমোদিত প্রশ্ন নং *৩৩২)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করিয়া জানাইবেন কি —

(ক) প্রশাসন সংস্কার কমিটির অবশিষ্ট সুপারিশগুলি সম্পর্কে রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন; এবং

(খ) এ পর্যন্ত কতগুলি সুপারিশ সম্পর্কে বিভাগীয় নির্দেশ জারি করা/কার্যকর করা হইয়াছে?

**Minister-in-charge for the Home (PAR) Deptt. :-**

(ক) অবশিষ্ট সুপারিশগুলির মধ্যে আরও ১২টি সুপারিশ সরকার এ পর্যন্ত বিবেচনা করে দেখেছেন এবং তন্মধ্যে ৬টি সুপারিশের উপর সিদ্ধান্ত নিয়েছেন; বাকি সুপারিশগুলি এখনও বিবেচনাধীন।

(খ) এ পর্যন্ত বিবেচিত ৩৫টি সুপারিশের উপর যে ২৩টি সিদ্ধান্ত নেওয়া হয়েছে তন্মধ্যে ১১টি সিদ্ধান্ত ইতিমধ্যে কার্যকর করা হয়েছে অথবা তৎসম্পর্কে বিভাগীয় নির্দেশ জারি করা হয়েছে। অবশিষ্ট সিদ্ধান্তগুলির রূপায়ণের ব্যবস্থা হচ্ছে।

### ডিরোজিওর নূতন মূর্তি স্থাপনের পরিকল্পনা

*৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৩।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** পূর্ত বিভগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ডিরোজিওর নূতন কোন মূর্তি স্থাপনের কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, —

(১) কবে নাগাদ ঐ নির্মাণের কাজ শুরু করা হইবে ও

(২) ঐ মূর্তি কোথায় বসানো হইবে?

**Minister in charge for Public Works Deptt. :**

(ক) নাই

(খ) প্রশ্ন ওঠে না।

**Mr. Speaker :** Now I call upon Shri Rabin Mondal to Speak.

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব ইনফরমেশন হোল যে অন্ধ্রে গণতন্ত্রকে যে হত্যা করা হয়েছিল, শ্রীমতী ইন্দিরা গান্ধী উলঙ্গভাবে এই গণতন্ত্রকে হত্যা করার জন্য যে খেলা খেলেছিলেন তাতে অন্ধ্রের প্রতিটি গণতান্ত্রিক মানুষ তার বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানিয়েছিল। এবং ভারতবর্ষের প্রতিটি গণতান্ত্রিক মানুষ তার বিরুদ্ধে বিক্ষোভ জানিয়েছিল। আজকে তার জয় হয়েছে। আজকে বিধানসভার স্পিকার সরকার পক্ষ থেকে নির্বাচিত হয়েছে।

(গোলমাল)

**Mr. Speaker :** Today I have received one notice of adjournment motion from Shri Kashinath Mishra on the subject of failure of the Government, in the matter of sanctioning pension and other amenities to the freedom fighters in West Bengal.

The subject matter of the motion is not such which calls for adjournment of the business of the House. Moreover, the member may ventilate his grievances through Calling Attention, Mention etc.

I, therefore, withhold my consent to the motion. The member may, however, read out the text of the motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল : ভারত সরকার ঘোষিত এই রাজ্যের স্বাধীনতা সংগ্রামীদের পেনশন এবং অন্যান্য সুযোগ সুবিধা দেবার পরিপ্রেক্ষিতে প্রায় ৬০ হাজার দরখাস্ত (ফর্ম আকারে) রাজ্য সরকারের স্বরাষ্ট্র দপ্তরে জমা হয়ে পড়ে আছে। জেলাওয়ারী দরখাস্তগুলি রাজ্য সরকার স্ক্রিনিং না করায় প্রায় এক হাজারের মত স্বাধীনতা সংগ্রামী ইতিমধ্যে পেনশন ভোগ না করে অর্ধাহারে মারা গেছেন। রাজ্য সরকারের স্বরাষ্ট্র দপ্তর সহ কেন্দ্র সরকারের স্বরাষ্ট্র দপ্তর এ ব্যাপারে তৎপর হতেও ব্যর্থ হয়েছেন।

## Calling Attention To Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received three notices of calling attention

namely :

1. Problem posing danger to the smooth functioning of Presidency College from Shri Debaprasad Sarkar and Shri Anil Mukherjee.

2. Widespread loadshedding in West Bengal from Shri Kashinath Mishra.

3. Non-functioning of cold storage plant and child water plant of Haringhata Mill project from Shri Shish Mohammed.

I have selected the notice of Shri Deba Prasad Sarkar and Shri Anil Mukherjee on the subject of Problem posing danger to the smooth functioning of Presidency College.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Sambhu Charan Ghosh :** on 21st instant.

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of Labour Department to make a statement on the subject of closure of Calcutta Unit of Shalimar Tar Products Factory.

**Shri Santi Ranjan Ghatak :** Mr. Speaker, Sir. In reply to the Calling Attention Notice on Closure or M/s. Shalimar Tar Products (1935) Ltd., P.46 Hide Road, Extn., Calcutta-88 raised by Shri Kamakhya Ghosh, M.L.A., I make the following statement.

The management of M/s. Shalimar Tar Products (1935) Ltd. issued their closure Notice dt. 24.5.84. intending to close down their factory at Hide Road, Calcutta with effect from 27.7.84.

The reason for closure was shown to be the loss of economic viability due to: (a) High cost of production; (b) Low prices of finished products; (c) Dwindling demand for Blown Bitumen; (d) Impost of excise duties, (e) Shrinking of market; (f) Power restriction; (g) High price of Bitumen.

The Labour Directorate took up the matter with the management as well as with the employees' Union with a view to avoiding the closure. The contention of the management in the discussions hold in this connection was that the establishment was running at a loss due to excess manpower,, high cost of production, low productivity and high wages etc. although other factories of the Company situated in Bombay Delhi and Madras were earning profit. The Union on the other hand contended that the Company as a whole was earning profit and as their financial position was satisfactory they had invited fixed deposits at

higher rate of interest from the public. According to the union the action of the management was motivated and aimed at drastic reduction of the number of workmen. At one time the management and the union agreed to discuss the matter between themselves with a view to finding out ways and means to avoid the closure. Discussion was also held on 16.7.84 in the Chamber of Minister of State, Labour for avoiding closure and as per discussions the management was requested to keep the closure notice in abeyance at least for the time being. The management however deferred the closure from 27.7.84 to 31.7.84. The company has offered closure compensation. The Labour Directorate is trying to find ways and means for lifting of closure and normal work in the unit. If the closure is finally effected about 220 men will loose their jobs. A joint meeting has been convened at the Chamber of M.I.C. Labour on 27.9.84. at 5 p.m.

**শ্রী নীরোদ রায় চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই বিধানসভা থেকে একটা অভিনন্দন প্রস্তাব গ্রহণ করে অন্ধ্রপ্রদেশের রামারাও এর কাছে পাঠানো হোক।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলছিলাম, রামারাও জিতে গেছেন। এখন শুধু দরকার ঘোল এবং একজন ক্ষৌরকার ওঁদের মাথা ন্যাড়া করে ঘোল ঢালবার জন্য।

## Mention Cases

**শ্রী সত্যেন্দ্র নাথ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয়ের একটি জরুরী বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। গত তিন মাস আগে লিলুয়ার বিদ্যুতের ট্রান্সফর্মার পুড়ে যায়। যার ফলে জগাছা থানা, দাসনগর ইত্যাদি বিস্তুর্ন অঞ্চলে লোডশেডিং হচ্ছে। আমি এই সম্পর্কে বিদ্যুৎ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য নীরোদ বাবু যে কথাটা বলেছেন, যে রামারাও এর বিজয়, এই সম্পর্কে এই হাউস থেকে একটা প্রস্তাব গ্রহন করে পাঠানো হোক। কারন রামারাও ইন্দিরা গান্ধীর মুখে চুন কালি মাখিয়ে দিয়েছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য দপ্তরের একটি চুরির নজির তুলে ধরছি। স্বাস্থ্য দপ্তরের ১১ লক্ষ টাকা মাল্টি পারপাস হেলথ স্কীমে ইকুইপমেন্ট সাপ্লাই এর একটা চুরির নজির আপনার কাছে রাখছি। তার একটা জেরক্স কপি আপনার কাছে দেব। সরকারের নিয়ম আছে ২ হাজার টাকা বেশি দামে যদি কোন জিনিস কিনতে হয়, তাহলে বলা আছে, এই ব্যাপারে গভর্নমেন্ট অর্ডার আছে- স্পেশিফিক্যালি গভর্নমেন্ট সার্কুলারটা আমি পড়ে দিচ্ছি— দ্যাট মাস্ট বি পারচেজড্ ফ্রম রিলিফ অ্যান্ড রিহাবিলিটেশন ডিপার্টমেন্ট কল্যাণী, কিন্তু এই ১১লক্ষ টাকার মাল ইস্কো থেকে কেনা হলো ভায়লেটিং দি গভর্নমেন্ট সার্কুলার এবং এই জিনিসগুলো এত বাজে যে কোনও সাব সেন্টার এই জিনিসগুলো নিচ্ছে না। ফলে এই ১১ লক্ষ টাকা তছনছ হয়ে গেল, এটা সমস্তই কেন্দ্রীয়

সরকারের টাকা। এই সার্কুলারে লেখা আছে প্রতি সাব সেন্টারে দু হাজার ৯০০ টাকার মাল যাবে। আর একটা বিষয়, বিধানসভার সদস্যারা প্রায়ই এখানে বলেন যে এক্সরে প্লেট পাওয়া যাচ্ছে না। কিন্তু আসলে এক্সরে প্লেট ঠিক আসছে কিন্তু চুরি হয়ে যাচ্ছে। যিনি চুরি করছেন, তিনি একজন কোঅর্ডিনেশন কমিটির চাঁই। তার বিরুদ্ধে এনকোয়ারি করার জন্য ১.১০.৮২ তারিখে অর্ডার দেওয়া হয়েছিল, কিন্তু আজ পর্যন্ত তার বিরুদ্ধে কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি। দুঃখের বিষয় পশ্চিমবাংলার জনসাধারণ যখন এক্সরে প্লেটের অভাবের জন্য এক্সরে করাতে পারছে না, তখন সেই সব এক্সরে প্লেট চুরি হয়ে বাইরে চলে যাচ্ছে। আর একটা বিষয়, পশ্চিমবাংলায় ৪০ হাজার কমিউনিটি হেলথ গাইড অ্যাপয়েন্ট করা হয়েছে, এর প্রতিটি টাকা কেন্দ্রীয় সরকারের স্কীম অনুযায়ী আসে। এই সি.এইচ.ই.-দের অবস্থা অত্যন্ত দুঃসহ অবস্থায় এসে দাঁড়িয়েছে। তারা ৫০ টাকা করে মাত্র পায়, তাদের গ্রামে গ্রামে ঘুরতে হয়। এই ৫০ টাকায় তাদের কিছুই হয় না। তাই আমি দাবি করছি, স্বাস্থ্যমন্ত্রীর দপ্তরে তাদের ক্লাস ফোর স্টাফ হিবাসে গ্রহণ করা উচিত। আমি একটি জেরক্স কপি আপনার কাছে দিচ্ছি।

[1-10 — 1-20 P.M.]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ সংবাদের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন ১৯৭৩ সালে ভারত, ভূটান যৌথ উদ্যোগে চুখা জলবিদ্যুৎকেন্দ্র প্রকল্প চালু হয়। আমার বক্তব্য হচ্ছে এই, আজকে যখন আমরা ট্রেড ইউনিয়ন অধিকার শ্রমিকদের স্বার্থে রক্ষা করবার জন্য লড়াই করছি তখন এই চুখা জলবিদ্যুৎ প্রকল্পের শ্রমিকদের উপর যেভাবে অত্যাচার করা হচ্ছে সেটা একটা মধ্যমযুগীয় অত্যাচার বলে আমাদের কাছে সংবাদ আছে। আপনি হয়তো জানেন এই প্রকল্পের ম্যানেজিং ডাইরেক্টর হিসাবে ৪ জন ভারতীয় এবং ৪ জন ভূটানের সদস্য আছে। এই প্রকল্পের বিভিন্ন অংশে কাজ করছে অনেক ভারতীয় কোম্পানী। তার মধ্যে উল্লেখযোগ্য হচ্ছে প্যাটেল ইঞ্জিনিয়ারিং কোম্পানী। আমাদের কাছে সংবাদ আছে ওখানে ৩ হাজারের মত ভারতীয় শ্রমিক কাজ করছে। এখান থেকে তাদের নিয়ে যাওয়া হয়েছে। তাদের সংগ্রহ করবার জন্য দালাল রয়েছে। এই দালালরা আমাদের দেশ থেকে এই সমস্ত শ্রমিকদের নিয়ে যাচ্ছে। কুচবিহার এবং জলপাইগুড়ি জেলার বহু অদক্ষ ক্ষেত মজুর শ্রমিককে ওখানে কাজ করবার জন্য নিয়ে যাওয়া হয়েছে। ৩৬০ টাকা করে মজুরি দেবার প্রতিশ্রুতি দিয়ে এই সব দালালরা তাদের সংগ্রহ করেছে। কিন্তু তাদের উপর এখন অমানুষিক অত্যাচার শুরু হয়েছে। তাদের ৩৬০ টাকা দেওয়া হচ্ছে না। তাদের এই টাকাগুলি তারা আত্মসাৎ করছে। তাদের চিকিৎসার কোন ব্যবস্থা নেই, শীতের পোষাক নেই। ফলে বহু শ্রমিক মারা গেছে। এই ঘটনাকে কেন্দ্র করে কুচবিহার এবং জলপাইগুড়ি জেলায় প্রচন্ড উত্তেজনার সৃষ্টি হয়েছে। কিছু শ্রমিক সেখান থেকে পালিয়ে এসেছে এবং পালিয়ে এসে এই ঘটনা বিভিন্ন জায়গায় তারা প্রকাশ করেছে। সেখানে একটা ডিফেন্স কমিটি গঠিত হয়েছে এবং এই ডিফেন্স কমিটির পক্ষ থেকে তারা দিল্লিতে গিয়ে জর্জ ফার্নান্ডেজ এবং সমর মুখার্জির কাছে ডেপুটেশন দেন তাদের রক্ষা করবার জন্য। এই ঘটনাকে কেন্দ্র করে কুচবিহার জেলায় একটা দারুণ উত্তেজনার সৃষ্টি হয়েছে। তারা ওখানকার ডেপুটি কমিশনারের কাছে ডেপুটেশন দিয়েছে। যারা পালিয়ে এসেছে তাদের মধ্যে দুজনের

নাম হচ্ছে বুদা দাস, ৬০ বছরের বৃদ্ধ সোমেন দাস। কুচবিহার, জলপাইগুড়ি থেকে তাদের যে দালাল নিয়ে গেছে তার নাম হচ্ছে সমর বিশ্বাস। এই নিয়ে এফ.আই.আর করা হয়েছে। এই ঘটনাকে কেন্দ্র করে ওখানে শান্তি বিঘ্নিত হবার আশঙ্কা দেখা দিয়েছে। তারা আমার কাছেও ডেপুটেশন দিয়েছে এবং সমস্ত কাগজপত্র আমার কাছে দিয়েছে মুখ্যমন্ত্রীর কাছে দেবার জন্য আমি এই বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি এবং আজকের দিনে এই মধ্যযুগীয় বর্বর অত্যাচারের হাত থেকে শ্রমিকদের রক্ষা করবার জন্য অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন এবং তাদের সমস্ত কাগজপত্র টেবিলে দিয়ে দিচ্ছি মুখ্যমন্ত্রীর কাছে পৌঁছে দেবার জন্য।

**শ্রী আবদুল মান্নান ঃ** মিঃ স্পিকার, স্যার, আমার নির্বাচনী কেন্দ্র আরামবাগে নেতাজী কলেজে ছাত্ররা যখন অধ্যক্ষ মহাশয়ের সঙ্গে গত শুক্রবার দিন আলোচনা করছিলেন কলেজের সমস্যাকে কেন্দ্র করে তখন সেই সময় বাইরে থেকে কিছু লোক তীর ধনুক, লাঠি, বল্লম নিয়ে কলেজের ছাত্র, ছাত্রপরিষদের উপর হামলা করে। ফলে ৯ জন ছাত্রপরিষদ কর্মী গুরুতররূপে আহত হয়ে আরমবাগ মহকুমা হাসপাতালে ভর্তি হয়। আসামিদের নাম করা সত্ত্বেও আজ পর্যন্ত আসামিদের গ্রেপ্তার করা হয়নি, উপরন্তু, ২১ জন ছাত্রপরিষদের কর্মীর নামে মিথ্যা মামলা দায়ের করা হয় এবং তাদের গ্রেপ্তার করা হয়। বেশ কিছুদিন ধরে ঐ কলেজে নানারকম গোলমাল চলছে। বিগত সংসদের নির্বাচনে ৪৯টি আসনের মধ্যে এস.এফ.আই. একটিও আসন পায় নি। বহু আসনে ১৬০টি ভোটের মধ্যে ২টি ভোট পেয়েছে। সেইজন্য তারা বাইরে থেকে সি.পি.এম সমাজ-বিরোধীদের নিয়ে বিভিন্ন ছাত্রপরিষদের কর্মী এমন কি শিক্ষকদের উপর পর্যন্ত হামলা করে। যার ফলে ঐ কলেজে শিক্ষার পরিবেশ নষ্ট হয়ে যাচ্ছে। আমি তাই আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে ঐ কলেজে যাতে শিক্ষার পরিবেশ ফিরে আসে এবং বাইরে থেকে সি.পি.এম সমাজবিরোধীরা যাতে হামলা করতে না পারে তার ব্যবস্থা করুন।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এই সভায় গত কয়েকদিন ধরে পশ্চিমবঙ্গের বন্যা পরিস্থিতি সম্পর্কে অনেক মাননীয় সদস্য উল্লেখ করেছেন, আমাদের মুর্শিদাবাদ জেলা সম্পর্কেও উল্লেখ করা হয়েছে, আমি সব থানার কথা এখন না বলে মাত্র দুটি থানার কথা উল্লেখ করছি। স্যার, মুর্শিদাবাদ জেলার নবগ্রাম এবং ভগবানগোলা থানার বন্যা পরিস্থিতি সম্পর্কে আমার বক্তব্য রাখছি। নবগ্রাম থানায় যে বন্যা হয়েছে সেটা 'মনুষ্য সৃষ্টি বন্যা।' কয়েকদিন [illegible] র্বিডাঙ্গা অঞ্চলে জাফরপুর ও ডাঙ্গাবাড়ির মধ্যে রাত্রিবেলায় কিছু লোক বাঁধ কেটে দেয়, তাতে হর্জবিবিডাঙ্গা ও বসুলপুরের বিস্তীর্ণ অঞ্চল জলে ডুবে যায়। এর ফলে সেখানকার মানুষদের মধ্যে তীব্র উত্তেজনার সৃষ্টি হয় এবং বাকিরা পালিয়ে যায়। যুদ্ধকালীন জরুরি অবস্থার ভিত্তিতে সেখানে বাঁধ মেরামতের জন্য আমি আবেদন জানাচ্ছি। স্যার, ঐ থানারই গুড়াপাশ অঞ্চলে বন্যায় ফসলের প্রচুর ক্ষতি হয়েছে। সেখানে স্থানীয় প্রধান বহুবার লিখিতভাবে এবং মৌখিকভাবে উপযুক্ত কর্তৃপক্ষের কাছে আবেদন করা সত্ত্বেও কোন সাহায্য যায়নি। সেখানকার লোকজন দারুণ অসুবিধার মধ্যে দিন কাটাচ্ছেন। তারপর ভগবানগোলা থানার হনুমন্তনগর অঞ্চলে বন্যা ও নদীর

ভাঙ্গনের ফলে ৬/৭ হাজার লোক জলবন্দী হয়ে পড়েছেন এবং ৫শো পরিবারের বাড়িঘর নদীগর্ভে চলে গিয়েছে, তারা গৃহহারা হয়ে পড়েছেন। সেখানে কোন তাঁবু নেই, রিলিফ নেই সেখানে স্পিডবোট তো দূরের কথা সাধারণ নৌকা পর্যন্ত নেই মানুষদের উদ্ধার করার জন্য আমি স্যার, আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী ও ত্রাণমন্ত্রীর কাছে অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য আবেদন জানাচ্ছি।

**ডাঃ মানস ভূঁইঞা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গতকাল এক বিশাল জনসমাবেশের মধ্যে দিয়ে মেদিনীপুর শহরে আমরা জেলা কর্তৃপক্ষের কাছে এক ডেপুটেশন দিয়েছিলাম। আমাদের অন্যান্য দাবির মধ্যে অন্যতম দাবি ছিল আশু রাস্তাঘাটের সংস্কার। স্যার, আগামী ২৪ তারিখ থেকে মেদিনপুরের বাস মালিকরা সারা জেলায় বাস ধর্মঘট আরম্ভ করছেন। এই ধর্মঘটের কারণ হচ্ছে, সারা জেলায় সমস্ত রাস্তাঘাট খানাখন্দের রূপ নিয়েছে। স্যার, বাস মালিকরা যদি ধর্মঘট করেন তাহলে একদিকে যেমন বাস-কর্মচারীরা মার খাবেন তেমনি অন্য দিকে পূজার সময় তো বটেই, অন্য সময়েও সাধারণ বাসযাত্রীরা দারুণ অসুবিধার সম্মুখীন হবেন। স্যার, কয়েকদিনের মধ্যে সেখানে ৭টি বাস দুর্ঘটনা ঘটেছে এবং তাতে ৫৪ জন আহত হয়েছেন। মাঝেমাঝেই বাসের টায়ার ফেটে যাচ্ছে, এমন কি পাশে যারা দাঁড়িয়ে থাকছেন তারাও আহত হচ্ছেন। সেখানে বাস উল্টে যাবার ঘটনাও ঘটেছে। এ ব্যাপারে অবিলম্বে গুরুত্ব দিয়ে সমস্যার সমাধান করা দরকার। স্যার, বালিচক থেকে দেহাটি, বালিচক থেকে সবং, পিংলা, খড়গপুর থেকে দিঘার রাস্তা, কেশপুর, ঘাটাল, মেচেদার রাস্তা সমস্ত সম্পূর্ণভাবে ক্ষতিগ্রস্ত। স্যার, আমরা শুনেছি এবং কাগজে দেখেছি যে মন্ত্রিসভার বৈঠকে মাননীয় অর্থমন্ত্রী মন্ত্রীদের অ্যাসিওর করেছেন যে ডিসেম্বর পর্যন্ত খরচ করুন কিন্তু দুঃখের বিষয় কোন অদৃশ্য কারণে জানি না কোন ব্যবস্থা হচ্ছে না। তবে আমার কাছে যে তথ্য আছে তার পরিপ্রেক্ষিতে বলতে পারি যে কোন কনট্রাকটরকে রাস্তা মেরামতের কাজ দেওয়া হবে তা নিয়ে সি.পি.এম.এবং আর.এস.পি.'র মন্ত্রীর লড়াই চলছে ফলে সেই কাজ হচ্ছে না এবং তাতে সমস্ত রাস্তাঘাট খানাখন্দে পরিণত হয়েছে। স্যার, কালকে আমরা ডি.এমকে বলেছি যে অবিলম্বে পূর্তমন্ত্রীকে বলুন এই রাস্তাগুলির মৎস্যমন্ত্রী কিরণময় নন্দকে লিজ দেবার জন্য, কারণ সেগুলিতে ভালো মাছ চাষ করা যাবে। স্যার, সেখানে যদি ধর্মঘট হয় তাহলে আগামী কয়েকমাস ধরে সেখানে বাস চলবে না ফলে সেখানকার মানুষ দারুণ দুর্ভোগে পড়বেন। সেখানে কন্ট্রাক্টর নিয়োগ নিয়ে যে দলবাজি চলছে মন্ত্রি মহাশয় তা বন্ধ করে রাস্তা মেরামতের ব্যবস্থা করুন এই দাবি জানাচ্ছি।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী সুশীল কুজুর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের একটা বিশেষ ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। ঘটনাটা হচ্ছে, জলপাইগুড়ি জেলায় আমার এলাকার মাদারীহাট এবং বীরপাড়া পঞ্চায়েত এলাকায় প্রবল বৃষ্টি হওয়ার দরুন, বস্তী এলাকায় জল ঢুকে গেছে এবং ৩ হাজার একর জমির ফসল নষ্ট হয়ে গেছে। জলের তোড়ে সেখানে দুই জনের মৃত্যু হয় এবং এখনও মাদারীহাট হসপিটালে মৃত্যুর সঙ্গে লড়াই করছে। মাদারীহাট বন্দরে জল ঢুকে সমস্ত জিনিস পত্র নষ্ট হয়ে গেছে। তার সঙ্গে

সঙ্গে ফালাকাটা, ধনিরামপুর, দেওগড় এলাকায় জলে ডোবা অবস্থায় আছে। এই রকম অবস্থায় দেখা যাবে যে কিছুদিন পরে রাস্তাঘাটে গাড়ি চলতে পারছে না। সুতরাং এই ব্যাপারে আপনার প্রতি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে তাদের জন্য ত্রাণের ব্যবস্থা করা হয়।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। ঘটনাটা হচ্ছে, মেদিনীপুর জেলার মন্দির গ্রাম থানার মাধবপুর, বীনপুব, মহম্মদপুরের ঘটনা। এখানে গত ২ বছর ধরে এক টানা সমাজ বিরোধীদের অত্যাচারে স্থানীয় সাধারণ মানুষের জীবন অতিষ্ঠ হয়ে পড়েছে। তারা বাড়িঘর লুঠ করছে, গোয়াল থেকে গরু চুরি করছে, বাগান থেকে নারকেল চুরি করছে এবং সেখানে প্রতিবাদ করতে গেলে নানা ভাবে তাদের উপরে জুলুম এবং অত্যাচার হচ্ছে। এই সবের নেতৃত্ব দিচ্ছে সি.পি.এম. দলের বলে কথিত সমাজ বিরোধী। তারা এই কাজগুলি করছে এবং তাদের প্রটেকশন দিচ্ছে স্থানীয় সি.পি.এম. এর অঞ্চল প্রধান এবং পঞ্চায়েত সমিতির সভাপতি। নন্দীগ্রাম থানায় ডায়ারি করা সত্ত্বেও কিছু হচ্ছে না। সুবোধ পাত্র, তার ছেলে নন্দ পাত্র এস.ইউ.সি'র হয়ে কাজ করে বলে তার উপরে এই ধরনের অত্যাচার করা হচ্ছে। ১৬।৯।৮৪ তারিখ রাত্রে রাস্তার উপরে বাবলু বেরা, সুকুমার দাস, নন্দ কর প্রমুখ সমাজ বিরোধীরা সুবোধ পাত্রের ছেলে প্রনব পাত্র, নন্দ পাত্র এবং মেয়ে রাধিকা পাত্রের উপরে চড়াও হয়ে সাইকেলের চেন দিয়ে তাদের আক্রমণ করে এবং এই ঘটনা একাধিকবার ১৬।৯।৮৪, ১২।৮।৮৪ এবং ২০।৮।৮৪ তারিখে ঘটে। আমি এর প্রতিকারের জন্য মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দ্বিজেন্দ্র নাথ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৪।৯।৮৪ তারিখ রাত্রে গঙ্গারামপুরে ইন্দিরা কংগ্রেস এবং ছাত্র পরিষদের নাম ধারি গুন্ডারা সেখানে একটা সন্ত্রাস সৃষ্টি করেছিল। তারা ওখানে সশস্ত্র হয়ে বল্লম, লাঠি, তীর, ধনুক, পিস্তল, বোমা নিয়ে ঘুরে বেড়ায়। তারপরে গিয়ে সেখানকার গোটা বাজার এলাকায় সন্ত্রাসের সৃষ্টি করে। তার ফলে সেখানে দোকানদাররা ভয়ে দোকান বন্ধ করে দেয়। সেই সময়ে বিদ্যুতের আলো ছিল না। এরা স্থানীয় এস.এফ.আই. এর অফিস ভেঙ্গে দেয় এবং সি.পি.এম -এর লোকাল অফিসে গিয়ে লোকাল কমিটির সম্পাদক কম নারায়ণ বিশ্বাসকে বোমা মারে এবং তার মুখে আঘাত লাগে। গঙ্গারামপুর গ্রাম পঞ্চায়েতের প্রধান শিশির বোসের ঘাড়ে রাম দা দিয়ে কোপ মারে এবং তার পেটে তীর মারে। তিনি এখনও বালুরঘাট সদর হাসপাতালে মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছেন। এই গুন্ডা বাহিনী গঙ্গারামপুরের পোস্টাল ডিপার্টমেন্ট কর্মচারী বিপুল অধিকারীকে রামদা দিয়ে কোপ মারে। তিনিও স্থানীয় কালিদীঘি হাসপাতালে চিকিৎসাধীন আছেন। এছাড়াও এন.বি.এস.টি.সি'র কলকাতাগামী যে বাস তার উপরেও আক্রমণ চালায় এবং তার কাঁচ ভেঙ্গে দেয়। তারপরে গাড়িতে উঠে সমস্ত লোককে ভয় দেখায়। বাসটির নং হচ্ছে ডব্লিউ.জি.টি. ১৮৬৯। এই হচ্ছে ওখানকার অবস্থা। কাজেই আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই যাতে অপরাধীদের অবিলম্বে গ্রেপ্তার করা হয় এবং শাস্তি বিধান করা হয়। এবং তা করা হবে এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, পশ্চিমবঙ্গের তথা ভারতবর্ষের সব চেয়ে জনপ্রিয় খেলা হচ্ছে ফুটবল খেলা। কলকাতার আই.এফ.এ. শিল্ড প্রতিযোগিতা হচ্ছে ভারতবর্ষের ফুটবল খেলার প্রতিযোগিতাগুলির মধ্যে সব চেয়ে পুরনো এবং গুরুত্বপূর্ণ প্রতিযোগিতা। শুধু ভারতবর্ষই নয় এশিয়ার মধ্যে আই.এফ.এ. শিল্ড প্রতিযোগিতা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং ঐতিহ্যশালী প্রতিযোগিতা। এই প্রতিযোগিতার বিষয়ে আমি আপনার মাধ্যমে অত্যন্ত দুঃখের সঙ্গে এই হাউসে জানাতে বাধ্য হচ্ছি যে, এ বছর সরকারি জবরদস্তি এবং গোঁয়ারতুমির জন্য এই প্রতিযোগিতার গুরুত্ব হ্রাস পেতে বসেছে। এ বছর এই প্রতিযোগিতার গুরুত্ব পূর্ণ খেলাগুলি নির্মিয়মান সল্টলেক স্টেডিয়ামে নিয়ে যাওয়া হয়েছে। ফলে প্রতি দিন আমরা সংবাদপত্রে দেখছি যে, যে সমস্ত খেলায় সাধারণত ৪০,০০০/৫০,০০০/৬০,০০০ দর্শক উপস্থিত হচ্ছে দর্শক হিসাবে। সল্টলেক স্টেডিয়াম সম্বন্ধে আমার কোনো আপত্তি নেই, সল্টলেক স্টেডিয়াম গড়ে উঠুক, শহরের সব জায়গার সঙ্গে তার যোগাযোগ ব্যবস্থা আগে তৈরি হোক, তারপর সেখানে খেলা পরিচালনা করা যেতে পারে। কিন্তু এখন সেখানকার যা অবস্থা তাতে জোর-জবরদস্তি করে, গোঁয়ারতুমি করে, ফ্যাসিস্ট জায়গায় সেখানে খেলাগুলি চালানো হচ্ছে। এই প্রবণতার জন্য হাজার হাজার ফুটবল প্রেমিককে খেলা দেখার সুযোগ থেকে বঞ্চিত করা হচ্ছে। দর্শকরা উপস্থিত না হওয়ার ফলে সরকারের এবং আই.এফ.এ-র যথেষ্ট আর্থিক ক্ষতি হচ্ছে। সল্টলেক স্টেডিয়াম নির্মাণের কাজ দ্রুত শেষ হলে নিশ্চয়ই তার দ্বারা আমাদের দেশের মর্যাদা বৃদ্ধি পাবে এবং আমরা ঐ স্টেডিয়ামের জন্য গর্ববোধ করব। কিন্তু এখন পর্যন্ত ওখানকার যে অবস্থা তাতে ওখানে জোর করে খেলা চালানো হচ্ছে, ফলে আই.এফ.এ. শিল্ড প্রতিযোগিতার গুরুত্ব হ্রাস পাচ্ছে এবং আকর্ষণীয় খেলাগুলিতে মাত্র ২,০০০ লোক উপস্থিত হচ্ছে। সংবাদপত্রে এ বিষয়ে প্রতি দিন সংবাদ প্রকাশিত হচ্ছে যে, সাংগঠনিক অব্যবস্থায় দর্শকের প্রতি দিন সল্টলেক স্টেডিয়ামের খেলা দেখতে এসে নাজেহাল হচ্ছে। শহরের বিভিন্ন অংশ থেকে ঐ স্টেডিয়ামে যাবার জন্য যাতায়াতের কোন সুব্যবস্থা নেই, বাস ট্রাম কিছুই নেই, কলকাতা শহর থেকে ওখানে ট্যাক্সি করে যেতে হলে ২৫ টাকা ভাড়া দিতে হয়। ফুটবল খেলা সাধারণত তরুণরা দেখে, কিন্তু তাদের ফুটবল খেলা দেখার জন্য ১ টাকার বেশি খরচ করবার ক্ষমতা নেই, তারা বেশি পয়সা খরচ করতে পারে না। এই অবস্থায় ওখানে খেলাগুলি চালিয়ে লক্ষ লক্ষ দর্শককে বঞ্চিত করা হচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে, আগে সল্টলেক স্টেডিয়াম নির্মাণের কাজ শেষ করুন, সেখানে যাবার জন্য উপযুক্ত পরিবহন ব্যবস্থা গড়ে তুলুন, তার পরে ওখানে খেলার ব্যবস্থা করুন এবং অবিলম্বে আই.এফ.এ. শিল্ডের খেলা সল্টলেক স্টেডিয়ামে বন্ধ করুন। মন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন, আমি এখানে পক্ষপাতিত্বের কোন কথা বলছি না। এই স্টেডিয়াম নির্মাণ হলে তাঁরই প্রশংসা হবে এবং তিনি গর্বিত হবেন। কিন্তু বর্তমানে যেভাবে জবরদস্তি কায়দায় আই.এফ.এ. শিল্ডের গুরুত্বপূর্ণ জনপ্রিয় খেলাগুলি ওখানে অনুষ্ঠিত হচ্ছে তা তিনি বন্ধ করুন। স্যার, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন মহমেডান স্পোর্টিং বা মোহনবাগান দলের খেলায় যেখানে সাধারণত ৪০,০০০/৫০,০০০/৬০,০০০ দর্শক মাঠে উপস্থিত থাকে সেখানে ঐ সমস্ত দলের খেলায় সল্টলেক স্টেডিয়ামে মাত্র ২,০০০/২,৫০০ দর্শক উপস্থিত ছিল। কোয়ার্টার ফাইনাল, সেমি ফাইনালের মত গুরুত্ব পূর্ণ খেলাগুলিতে এই অবস্থা হচ্ছে। বহু

বিদেশি টিম আজকে এই প্রতিযোগিতায় অংশ গ্রহণ করবার জন্য এখানে উপস্থিত হয়েছে, কিন্তু তারা পর্যন্ত যাতায়াতের অসুবিধার জন্য প্রতিদিন স্টেডিয়ামে যেতে পারছে না। ওখানে যাবার রাস্তা নেই, যাও আছে তাও জঞ্জালে ভর্তি, ধাপার সমস্ত জঞ্জাল বাই-পাশ আটকে রয়েছে। এই অবস্থায় অবিলম্বে সল্টলেক স্টেডিয়ামে সমস্ত রকম খেলা বন্ধ বাখা প্রয়োজন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, আপনি অবিলম্বে সল্টলেক স্টেডিয়ামে আই.এফ.এ. শিল্ডের খেলাগুলি বন্ধ করুন। স্টেডিয়াম নির্মাণের কাজ তাড়াতাড়ি শেষ করুন এবং ওখানে যাতায়াত সুব্যবস্থার জন্য উদ্যোগ নেন। সমস্ত প্রয়োজনীয় ব্যবস্থা হবার পরে সল্টলেক স্টেডিয়ামে আপনি খেলার ব্যবস্থা করলে নিশ্চয়ই কেউ আপত্তি করবে না।

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রি সভার দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, সাম্প্রতিক বন্যা এবং অতি-বর্ষণে পটাশপুর থানার বিস্তীর্ণ এলাকার মানুষের ভয়াবহ ক্ষতি হয়েছে। সাম্প্রতিক বন্যা এবং অতি-বর্ষণের বিষয়ে পশ্চিমবঙ্গের বিভিন্ন সংবাদপত্র গুলি নদী প্লাবনের বিষয়েই সব চেয়ে বেশি হৈ চৈ করছে এবং সরকারের দৃষ্টিও প্রধাণত সে দিকেই আকর্ষণ করা হচ্ছে। অথচ নদী প্লাবন না হয়েও বহু জায়গায় সম পরিমাণ জল-চাপের সৃষ্টি হচ্ছে এবং কোথাও কোথাও বেশিও হচ্ছে। যে সমস্ত জায়গায় এ বকম প্রচুর জল জমে আছে সে সমস্ত জায়গার প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করা হচ্ছে না, ফলে সে সমস্ত জায়গায় কোন ত্রাণ সামগ্রী গিয়ে পৌঁছচ্ছে না, ত্রাণ কার্য ব্যাহত হচ্ছে। আমাদের মেদিনীপুর জেলার পটাশপুর থানার ১৮০ কিলো মিটার জায়গা সাম্প্রতিক অতিবর্ষণে ভয়াবহ ক্ষতিগ্রস্ত হয়েছে, এখনো বিভিন্ন জায়গায় জল দাঁড়িয়ে আছে, প্রায় ৭ থেকে ৮ ফুট জল দাঁড়িয়ে আছে। আমি বিশেষ করে কয়েকটি অঞ্চলের নাম এখানে উল্লেখ করছি, তার্লাডিহা, সেলমাবাদ, সরিদাসপুর, গোকুলপুর, বলভদ্রপুর, শৌলাভেড়ী, ধকড়াকাঁকা, ভগবানপুর, আয়নাবড়্যা এবং চিরকালের বারচৌকা। এইসব এলাকায় বিগত ৪ মাস ধরে ক্ষেত মজুরদের কোন কাজ নেই, কারণ চাষ করার কোন জায়গা নেই। জল এখনও ৬/৭ ফুট উপরে আছে। এখনও সেখানে দুর্বিসহ অবস্থা চলছে। সেখানে ৫০০-র বেশি বাড়ি হয় সম্পূর্ণ না হয় আংশিক ক্ষতিগ্রস্থ হয়েছে। শতশত মানুষ খোলা আকাশের নিচে বাঁধের উপর দিন কাটাচ্ছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমি ত্রাণ দপ্তরের এবং সেচ দপ্তরের মাননীয় মন্ত্রীদের অনুরোধ জানাচ্ছি, অবিলম্বে যাতে ত্রাণ কার্য শুরু হয় এবং বিপুল পরিমাণ খাদ্য-বস্ত্র, কেরোসিন যাতে সরবরাহ করা হয় এবং যেখানে জল আটকে আছে সেখান থেকে জল যাতে বের করে দেওয়ার ব্যবস্থা করা হয় যাতে আগামী বোরো ধানের চাষ করতে পারে তারজন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী যোশীলাল মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, উত্তরবঙ্গে ব্যাপক বন্যা হয়েছে। আমাদের ওখানে অর্থাৎ মানিকচক, রতুয়াকেন্দ্র এবং হরিশ্চন্দ্রপুরে কয়েকবার বন্যা হয়ে গেল। কয়েকটি জায়গায় আবার জুন মাস থেকে বন্যা হয়েছে। অতি প্রবল বর্ষণে রিসেন্টলি বিহারের

কাটিহার জেলার মনিহারী খানা অঞ্চলে বাঁধ ভেঙ্গে যায়। ফলে রতুয়াথানা এবং মানিকচক কেন্দ্রতে বন্যা হয়েছে। এখন সেখানে বন্যা চলছে। এই বন্যায় যেভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে সেই তুলনায় ত্রাণ সামগ্রী খুবই কম যাচ্ছে। আমি এই বিষয়ের প্রতি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই ত্রাণ বাবস্থা এবং পুনর্বাসন ব্যবস্থা যাতে অধিক এবং অতি সত্বর হয় এবং জল-মগ্ন অবস্থায় যারা আছে তারা যাতে ব্যাপক হারে জি আর এবং ত্রিপল পায় এবং অন্যান্য সামগ্রী পায় তারজন্য ব্যবস্থা নেবেন। যেসব এলাকার জনসাধারণ ক্ষতিগ্রস্থ হয়েছে তাদের কষ্ট যাতে কিছুটা লাঘব হয় তার জন্য ব্যবস্থা নেবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গ রাজ্য পরিবহনের অবস্থা অত্যন্ত ভয়াবহ আকার ধারণ করেছে। আমি পশ্চিম দিনাজপুরের লোক, আমাদের উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের উপর নির্ভর করে কলকাতায় বা অন্যান্য জায়গায় যাতায়াত করতে হয়। কিন্তু এখন গাড়ি গুলি এমন একটি অবস্থায় এসে দাঁড়িয়েছে যে ঐ গাড়িগুলিতে আর যাতায়াত করা যায় না। সিটগুলি খাবাপ আর গাড়িগুলির অবস্থা ভয়াবহ। এছাড়া বিভিন্ন সময়ে বিভিন্ন রুটগুলি বাতিল করে দেওয়া হয়েছে। কোন জায়গায় স্পেয়ার পার্টস নেই। ভয়াবহ অবস্থা দেখা দিয়েছে। কাজেই আমি মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, অবিলম্বে যেসব রুটগুলি বাতিল করে দেওয়া হয়েছে সেইসব রুটে যাতে গাড়িগুলি আবার চলে তার জন্য ব্যবস্থা নেবেন আর কলকাতা গামী যে খারাপ গাড়ি আছে তার জায়গায় ভালো গাড়ি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বাঁকুড়া এবং পুরুলিয়া জেলার বিশেষত কতকগুলি এলাকায় তপসিলি এবং আদিবাসী সম্প্রদায় বেশ কিছুদিন ধরে তাঁরা জুনিয়ার হাই স্কুল তৈরি করে চালাচ্ছেন। কিন্তু তাঁরা কোনো রকম অনুমোদন সরকারি তরফ থেকে পাচ্ছেন না। যেমন ধরুন, বাঁকুড়া শহরের কাছে লোকপুরে তপসিলি জাতিরা (ভগৎ শ্রেণী অর্থাৎ ভেডীয়াল শ্রেণীর লোক) জুনিয়ার হাইস্কুল করে দীর্ঘদিন ধরে চালাচ্ছেন। তাঁরা এই স্কুলটিকে মাধ্যমিক স্কুল ব্যাপারে সরকারের কাছ থেকে অনুমোদন পাবার জন্য বারবার আদেবন-নিবেদন করেছেন। কিন্তু তাদের আবেদন-নিবেদন কোনো রকম গ্রাহ্য হয়নি। অনুরূপ ভাবে পুরুলিয়া জেলায় ছোট সাগিনায় জুনিয়ার হাইস্কুল ফর ট্রাইবাল পিপল ফর গার্লস, তৈরি করে দীর্ঘদিন ধরে চালাচ্ছেন। কিন্তু তাদেরও সরকারের শিক্ষা দপ্তর থেকে কোনো রকমভাবে অনুমোদন দেওয়া হচ্ছে না। পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলাগুলিতে ১৯৭২ সাল থেকে ডি আই অফ স্কুলের কাছে দরখাস্ত করা হয়েছে। মাধ্যমিক এবং জুনিয়ার হাই স্কুল হিসাবে অনুমোদনের জন্য যথাযথ নিয়ম অনুসারে দরখাস্ত করা হয়েছিল। সেই দরাখাস্তগুলি এখন পর্যন্ত কোন রকম ব্যবস্থা হয় নি বা সেগুলিকে নাকচও করা হয় নি। ক্রমাগতভাবে সেগুলিকে ঝুলিয়ে রাখা হয়েছে। এই রকম পেন্ডিং অবস্থায় রেখে না দিয়ে স্কুলগুলিকে মাধ্যমিক অথবা জুনিয়ার হাইস্কুল যাতে করা হয় তার জন্য শিক্ষাদপ্তর যেন একটা ব্যবস্থা করেন। আপনি আগামীকাল বিধানসভার সমাপ্তি ঘোষণা করবেন, এইগুলির যাতে একটা

ব্যবস্থা করা হয় সেজন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় এবং শিক্ষা দপ্তরকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুন্দর হাজরা ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ জিনিস এখানে উত্থাপন করছি। সেটা হল এই যে আপনি জানেন স্যার, আমাদের শালবনী সোশ্যাল ফরেস্টের থেকে এবং ফরেস্ট ডেভেলপমেন্ট কর্পোরেশন থেকে ক্ষেতমজুরদের কাজ দেওয়া হচ্ছে। সেখানে তাদের যে মজুরি দেওয়া হচ্ছে সেটা হচ্ছে ৮ টাকা ৫৮ পয়সা। অথচ ঐ এলাকায় ক্ষেতমজুররা আন্দোলন করে কোন কোন জায়গায় ১৩ টাকা ৯১ পয়সা মজুরি আদায় করছে। কাজেই বনবিভাগের তরফ থেকে ওদের যা মজুরি দেওয়া হচ্ছে সেটা খুবই কম। বনবিভাগের তরফ থেকে যাতে সমান মজুরী ঐ ১৩ টাকা ৯১ পয়সা দেওয়ার ব্যবস্থা করা হয় সেজন্য আমি মন্ত্রী মহাশয় এবং বনবিভাগের উর্ধতন কর্তৃপক্ষের কাছে অনুরোধ জানাচ্ছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে পশ্চিম দিনাজপুর রেলওয়ে যোগাযোগ প্রায় নাই বললেই চলে এবং সাবসিকোয়েন্টলি, স্টেট রিঅর্গানাইজেশন, ১৯৬৫ এর ফলে বিহারের কিছু অংশ পশ্চিম দিনাজপুরের সঙ্গে যুক্ত হয়েছে। আমি আপনার কাছে নিবেদন করছি আজকে একটা প্রস্তাবিত রেললাইন মালদা ওয়েস্ট দিনাজপুর হেডকোয়ার্টার্স বালুরঘাট পর্যন্ত। সেদিন রেলমন্ত্রী মহাশয় পশ্চিম দিনাজপুর ভিজিট করে বললেন আমি এই রেলওয়ে লাইন এর কনস্ট্রাকশনের কাজ ত্বরান্বিত করতে চাই এবং তার জন্য স্টেট গভর্নমেন্টের কাছে ৫০ লক্ষ টাকা দিয়েছি। বিয়ন্ড গাজল ওখানে জমি পাওয়া যায় নি, এ কথা তিনি পাবলিকলি ইন এ মিটিং বলেছেন। আমাদের বিশেষ করে বলেছেন মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়ের নজরে আনার জন্য।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** খবরের কাগজে বিবৃতি পড়ে আমি ৪টি এনকোয়ারী করেছি। রিকোয়ারিং ডিপার্টমেন্ট থেকে কোন প্রোপোজাল আসেনি।

**ডাঃ জয়নাল অবেদিন ঃ** আর.ইউ.সিওর অফ দিস? অ্যালায়েনমেন্টের জন্য কোন কোন জমি প্রয়োজন এ সম্বন্ধে কোন প্রপোজাল এখনও এসে পৌঁছায় নি থাক আমি ও দুজনকে একসঙ্গে পাচ্ছি না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হওয়ার পর ছাত্র ভর্তির ব্যাপারে কলেজ, স্কুল এবং বিশ্ববিদ্যালয় স্তরে একটি সুনির্দিষ্ট নীতি গ্রহণ করা হয়েছে। সেই ভিত্তিতেই সব চলছে। কিন্তু একটি ব্যতিক্রমের ঘটনা ঘটেছে। যাদবপুর বিশ্ববিদ্যালয়ের একজন ছাত্র ইঞ্জিনিয়ারিংয়ে ভর্তি হোল যার উপযুক্ত যোগ্যতা পর্যন্ত নেই। ভর্তির সুযোগ না পেয়ে প্রথমে রাঁচীর একটি ইঞ্জিনিয়ারিং কলেজে তাকে ভর্তি হতে হোল। কিন্তু পরবর্তী কালে যাদবপুর বিশ্ববিদ্যালয়ের কর্তাব্যক্তিরা সেই ছেলেটির কেসটিকে বিশেষভাবে বিবেচনা করলেন, স্পেশ্যাল কেস্ হিসাবে ট্রিট করলেন। ছাত্রটির নাম অভিজিৎ মুখার্জি। তিনি একজন কেন্দ্রীয় মন্ত্রীর পুত্র। সমস্ত নিয়ম-নীতি বিসর্জন দিয়ে যাদবপুর বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ স্পেশ্যাল কেস্ হিসাবে এটাকে দেখলেন। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি এই কারণে যে এটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনা। যেখানে ভর্তির একটি সুষ্ঠ নীতি নির্ধারণ

করা হয়েছে সর্বত্র এম.এ., এম.এস.সি., ইঞ্জিনিয়ারিং এবং সর্বত্র যেখানে সেই নীতি মেনে চলা হচ্ছে, সেখানে যেহেতু সে কেন্দ্রীয় মন্ত্রীর পুত্র সেহেতু সে বিশেষ সুযোগ পাবে এবং যাদবপুর বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ তার সঙ্গে যুক্ত হয়ে পড়বে এটা বাঞ্ছনীয় নয়। মন্ত্রী পুত্র বলে সে যে এই বিশেষ সুযোগ পেলো- এটা অসাংবিধানিক। কেন্দ্রীয় মন্ত্রী বলেই কি বিশেষ সুযোগ ভোগ করবেন? সেজন্য আপনার দৃষ্টি আকর্ষণ করে বলছি যে এ-ব্যাপারে একটা তদন্তের ব্যবস্থা করা হোক।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী ভূপেন্দ্র নাথ শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে হাউসে তুলতে চাই। আপনি জানেন বনগাঁ মহকুমা বিভূতিভূষণ বন্দ্যোপাধ্যায়ের জন্ম স্থান। এখানকার গোপালনগর হরিপুর ইনস্টিটিউশন তাঁরই প্রতিষ্ঠিত। ১৯৭৭ সালের আগে থেকে এই স্কুলে কংগ্রেস (আই)- এর কমিটি ছিল। ১৯৭৭ সাল থেকে সেই স্কুলে কোন রকম গ্রান্ট দেওয়া হচ্ছে না। স্বয়ং শিক্ষামন্ত্রী আমার জেলার মানুষ। তিনি স্বয়ং হস্তক্ষেপ করে এই কমিটি বাতিল করে দিয়ে সাধারণ মানুষের কাছে তুলে ধরলেন যে ওখানে যদি আমাদের কমিটি আসে তাহলে আমরা ওখানে ক্যাপিটাল গ্রান্ট দিয়ে স্কুল সংস্কারের ব্যবস্থা করব। সেখানে স্বয়ং শিক্ষামন্ত্রী মহাশয় নির্বাচন করালেন। নিজের লোককে সেখানে এ্যাডমিনিস্ট্রেটর হিসাবে বসিয়ে রেখে তাঁর মাধ্যমে নির্বাচন করলেন। শিশু নির্বাচনের পর সেখানে দেখা গেল যে সেখানে তাঁর নিজের দলের কোন স্থানই হয়নি। কিন্তু নির্বাচনের রেজাল্ট ঠিকভাবে পৌঁছল না। সেখানে গভর্নমেন্ট নমিনি গেল এবং তারপর কমিটি গঠিত হোল। তারপর স্কুলের ১০টি খালি পদে নিজেদের লোক ঢোকাবার ব্যবস্থা হোল। কিন্তু যখন দেখলেন ....

(সময় শেষ হওয়ার ফলে মিঃ স্পিকারের নির্দেশে এই সময় পরবর্তী বক্তা বলতে ওঠেন)

**শ্রী যোগেন্দ্রনাথ সিংহ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উত্তরবঙ্গে, বিশেষ করে জলপাইগুঁড়ি এবং কুচবিহার জেলার বন্যা পরিস্থিতি সম্পর্কে আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই জেলা দুটির লক্ষ লক্ষ মানুষ এই বন্যায় ক্ষতিগ্রস্ত হয়েছেন—এই খবর সংবাদপত্র এবং রেডিও মারফত প্রচারিত হয়েছে। গতকাল মাননীয় সেচমন্ত্রী মহাশয় এই সভার মাঝে একটি বিবৃতিও দিয়েছেন। তাঁর মারফত আমি জানলাম যে ওখানে ত্রাণ সামগ্রী আরো প্রয়োজন। আমি ফলাকাটা পঞ্চায়েত সমিতির সভাপতির টেলিগ্রাম পেলাম। তাতে ওখানকার বন্যা পরিস্থিতি, বিশেষ করে আলিপুরদুয়ার ১নং ব্লকের বন্যা পরিস্থিতি সম্বন্ধে বলা হয়েছে যে পরিস্থিতি অত্যন্ত ভয়াবহ। এ ছাড়া ফলাকাটা, আলিপুরদুয়ার (১) ধূবগুড়ি, কুমার গ্রাম এবং জলপাইগুড়ি জেলার লোকের অবস্থা মারাত্মক। কাজেই এখানে যাতে ত্রাণ সামগ্রী যায় তার জন্য অনুরোধ জানাচ্ছি। এখানে শিশু-খাদ্য, গো-খাদ্য জরুরি প্রয়োজন। এই সব খাদ্য যাতে তাড়াতাড়ি পৌঁছায় তার জন্য আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শান্তিমোহন রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুড়শুড়া তথা আরামবাগ মহকুমা এবং

হুগলি জেলার বন্যা পরিস্থিতি সম্পর্কে আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে সমস্ত হুগলি জেলায় বন্যার জন্য যে ক্ষতি হয়েছে তা অপূরণীয়। বেশির ভাগ অঞ্চলে ৬০ ভাগের বেশি ফসল নষ্ট হয়ে গেছে। ৪০ ভাগ মানুষ কর্মহীন অবস্থায় বসে রয়েছে। বহু লোকের বাড়ি-ঘর পুড়ে গিয়েছে। মলয়পুর অঞ্চলের হরিপুর এবং খানাকুল অঞ্চলেব জগন্নাথপুরের মানুষেরা অত্যন্ত ক্ষতিগ্রস্ত। মুন্ডেশ্বরী নদীর বাঁধ ভেঙ্গে যাওয়ার ফলে সমস্ত আরামবাগ এবং খানাকুল থানা বন্যা কবলিত। সেন্ট্রাল গভর্নমেন্টের একটা সমিক্ষক দল বন্যা পরিস্থিতি দেখার জন্য এখানে এসেছেন। তাঁরা নাকি হুগলি জেলায় গিয়েছেন। এই সমস্ত খবর আমরা ঠিক ঠিক ভাবে পাই না, এটা আমি শোনা কথা বলছি। তাঁরা কি রিপোর্ট দেবেন আমি জানি না। কিন্তু আমি এই হাউসে জানাতে চাই যে হুগলি জেলার আরামবাগে বন্যার জন্য যে ক্ষতি হয়েছে তা অপূরণীয়। দামোদর, মুণ্ডেশ্বরী এবং রূপনারায়ণপুর নদীর জলস্ফীতি হওয়ার জন্য যে বন্যা হয়েছে এবং বন্যার জন্য যে ক্ষতি হয়েছে সেই ক্ষতি সম্পর্কে আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, যে ত্রাণ ব্যবস্থা করা হয়েছে তা প্রয়োজনের তুলনায় অত্যন্ত অপ্রতুল। যে বাঁধগুলি ভেঙ্গে গিয়েছে সেইগুলি যদি সারাবার ব্যবস্থা না করা হয় তাহলে সম্যক বিপদের আশঙ্কা রয়েছে এই কথা আমি আপনারা মাধ্যমে সেচমন্ত্রীকে জানাতে চাই।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমার অঞ্চলের একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পঞ্চায়েত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ কবছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদ জেলায় রঘুনাথগঞ্জ ব্লক (১) অধীনস্থ জরু অঞ্চলের অঞ্চল প্রধান উন্নয়নমূলক কাজ করার জন্য দু-দফায় টাকা পান। প্রথম দফায় ৩২,৯৭১ টাকা পান এবং দ্বিতীয় দফায় তিনি ১৪,২৯৮ টাকা পান উন্নয়নমূলক কাজ করবার জন্য। কিন্তু সেই টাকা তিনি খরচ করলেন না। মিথ্যা করে, জালিয়াতি করে তিনি কতকগুলি ভাউচার করলেন। সেই ভাউচারে কম্পিটেন্ট অথরিটি স্বাক্ষর দিল না। তারপর এই ঘটনা নিয়ে চারিদিকে সোরগোল পড়ে গেল। পঞ্চায়েত অফিসার তাকে সো কজ নোটিশ দিল না। কারণ বি.ডি.ওর কোনো আত্মীয়কে তিনি চাকুরী দেবার প্রতিশ্রুতি দেন বলে। তারপর এটা এস.ডি.ও সাহেব তাঁর বিপ্রেজেনটেটিভ দিয়ে তদন্ত করলেন। তারপর স্টক রেজিস্টারে পাওয়া গেল গম কোন জায়গায় দেয় নি। সমস্ত কিছু জালিয়াতি করেছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে অনুরোধ করতে চাই তিনি যেন এই অপরাধীকে শাস্তি দেন। এই অঞ্চলের মানুষ আমাকে একটা দরখাস্তের কপি দিয়েছে সেটা আমি আপনাকে দিচ্ছি।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী শান্তিরাম মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আইন-শৃঙ্খলার অবস্থা এখানে এমনিতেই চরম অবস্থায় গিয়ে পৌছেছে। অবস্থা একেবারে চরম অবনতির দিকে গিয়ে পৌছেছে। পুলিশ বাহিনীর মধ্যে বিশৃঙ্খলা কি ভাবে দেখা দিয়েছে, সেই ব্যাপারে আমি বিশেষ ভাবে দৃষ্টি আকর্ষণ করতে চাই। আর্মড পুলিশের ডি.আই.জি. গত ৬।৯।৮৪ তারিখে পুরুলিয়ার কমান্ড্যান্ট অফিস ইন্সপেকশনে যাবেন বলে জানিয়েছিলেন। তিনি একজন

আই.পি.এস. অফিসার। তিনি চেয়েছিলেন পুরুলিয়ার কমান্ড্যান্ট অফিস ইন্সপেকশন করতে। গত ৬।৯।৮৪ তারিখে যখন তিনি ইন্সপেকশন করতে যান, সেই সময়ে উক্ত অফিসের ৭০।৮০ জন কনস্টেবল জোর করে ডি.আই.জিকে আক্রমণ করে। তাঁর উপরে উক্ত কনস্টেবলগণ চড়াও হয়ে প্রচণ্ড ভাবে প্রহার করে। কমান্ড্যান্ট অফিসের আই.পি.এস. স্বয়ং তাঁকে চড় মারেন এবং কলার ধরে গাড়িতে তুলে জোর করে বাইরে নিয়ে যান। তিনি ছাড়া পাবার পর- উক্ত ডি.আই.জি.- পুরুলিয়া সদর থানায় একটি পুলিশ কেস ও ডায়রী করেছেন। কেস নাম্বার হচ্ছে তারিখ ৬।৯।৮৪, ভারতীয় দন্ড বিধি আইনের ১৪১, ৩২৩, ৩৩২, ১৯০, ১৮৬, ৩২০(খ), ৩৫৩, ৩৭৯, ৫০৬ এবং ৩৪ ধারা। পুলিশ বাহিনীর মধ্যে যদি এই অবস্থা চলতে থাকে, তাহলে গোটা দেশের আইন শৃঙ্খলার অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে তা সহজেই বোঝা যায়। আমি এই বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুনীল দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়েব প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ কবতে চাই। আপনি জানেন স্যার, ৬নং জাতীয় সড়ক'এ দুষ্কৃতকারীরা প্রায়ই বাস, লরির উপব হামলা করে। চুরি ডাকাতি, ছিনতাই সেখানে প্রতিনিয়তই হচ্ছে। এই ঘটনার ফলে স্থানীয় জনসাধারণ, বাস ও লরি চালকদের মনে ভীষণ সন্ত্রাসের সৃষ্টি হয়েছে। হাইওয়ে পেট্রোল ঐ সমস্ত দুষ্কৃতকারীদের যথাযথ ভাবে দমন করতে পারছে না। সেই কারণে ঝাড়গ্রাম-লোধাশুলীতে জাতীয় সড়কের পাশে- যদি একটি পুলিশ চৌকী করা হয় এবং টেলিফোন ও জিপ এর ব্যবস্থা রাখা হয়, তাহলে আমার মনে হয় স্থানীয় যে সমস্ত দুষ্কৃতকারীরা এই সমস্ত কাজ করছে, তাদের দমন করা সম্ভব হবে। এ বিষয়ে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অমরেন্দ্রনাথ ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি এই শহরের পরিবহনের বিষয় নিয়ে, বিশেষ করে ২নং এবং ৩৩নং রুটের বাস সম্পর্কে আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। কলকাতা শহরের বড় রুটগুলির মধ্যে অন্যতম হচ্ছে ২ এবং ৩৩নং বাস রুট। ২নং রুট হচ্ছে পাইকপাড়া থেকে বালিগঞ্জ এবং ৩৩ নং পাইকপাড়া থেকে চেতলা। এই বাস সরাসরি গন্তব্যস্থলে যেতো। যাত্রীরা একখানি টিকিট কেটে একটানা তাঁদের গন্তব্যস্থলে যেতে পারতেন। এখন আর তা সম্ভব হচ্ছে না। দুটি রুট এর সার্ভিসকে ভেঙে দেওয়া হয়েছে। একখানি পাইকপাড়া থেকে শিয়ালদহ এবং অপরিটি পাইকপাড়া থেকে চৌরঙ্গী যাতায়াত করছে। এরফলে একই যাত্রীকে ২ খানি টিকিট কেটে তবে গন্তব্যস্থলে পৌঁছুতে হচ্ছে। মাঝখানে ওঠানামার ঝামেলা ও দুবার টিকিট কেটে যাতায়াত করতে হচ্ছে। মাননীয় পরিবহন মন্ত্রী আশ্বাস দিয়েছিলেন যে বাসের ফ্রিকোয়েন্সি বাড়বে। বর্তমানে বাসের ফেয়ার বেড়েছে 'কস্ট বেড়েছে'। পরিবহনের কি অবস্থা-উপরিবহন ব্যবস্থায় বাহনের সংখ্যা কমেছে এবং বহনের সংখ্যা বেড়েছে। মাননীয় পরিবহন মন্ত্রীর বিবেচনার জন্য অনুরোধ জানাচ্ছি— আগের মত্ সরাসরি বাস সার্ভিসের ব্যবস্থা চালু করা হোক যাতে যাত্রীরা একই ভাড়ায় একবারে উঠে গন্তব্যস্থলে পৌঁছতে পারেন তার বন্দোবস্ত করা হোক।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, আপনার মাধ্যমে উদ্বাস্তু পুনর্বাসন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটা গুরুত্বপূর্ণ বিষয় বলতে চাই। পশ্চিমবাংলার শহরাঞ্চলে উদ্বাস্তুদের বাস্তুজমি দেবার ব্যাপারে নিঃশর্ত দলিল দেবার যে প্রতিশ্রুতি ছিল তার পরিবর্তে যে লিজ দলিল

দেওয়া হয়েছে তাকে ভিত্তি করে তাদের মধ্যে প্রচণ্ড বিক্ষোভ দেখা দিয়েছে। এ নিয়ে পরবর্তী পর্যায়ে বহু আন্দোলন, কেন্দ্রীয় সরকারের কাছে ডেপুটেশন এবং মন্ত্রীদের কাছেও যাওয়া হয়েছে সম্প্রতি এ বিষয়ে একটা অচল অবস্থার সৃষ্টি হয়েছে। এই দলিলের উপর একটা ইনজাংশন জারি হয়েছে। অপরদিকে আমরা এই দলিলকে মডিফাই করে নীড দলিল কেন্দ্রীয় সরকার পাঠিয়েছেন এটা আমরা শুনতে পাচ্ছি। আমাদের উদ্বাস্তু পুনর্বাসন মন্ত্রী এটা নিয়ে কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গেও দেখা করেছেন। আমার বক্তব্য কেন্দ্রীয় সরকার মডিফাই করে কি লিজ দলিল পাঠালেন সেটা এই হাউসে প্লেস করানো হোক। কারণ এটা নিয়ে সকলেই বিশেষভাবে উদ্বিগ্ন।

**শ্রী অবনী ভূষন সৎপথি ঃ** স্যার আপনার মাধ্যমে উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি একটি বিষয়ে আকর্ষণ করছি। ঝাড়গ্রাম মহকুমায় তিনটি বেসরকারি কলেজ আছে। বিভিন্ন সদস্যরা বলেছেন কলেজে ভর্তির ব্যাপারে একটা বিশেষ সমস্যা দেখা দিয়েছে। কিন্তু এখানে বিজ্ঞান বিভাগ অনেক কলেজে না থাকার ফলে স্নাতক শ্রেণীতে বিজ্ঞান পড়ার ব্যাপারে আমাদের ছেলেদের অনেক অসুবিধা হচ্ছে। সম্প্রতি শিলদা চন্দ্রশেখর মহাবিদ্যালয় বিজ্ঞান পড়াবার ব্যবস্থা করায় পশ্চিমবঙ্গ সরকারকে অভিনন্দন জানাচ্ছি। মানিকপাড়া বিবেকানন্দ শতবর্ষ কলেজ যেটা দীর্ঘদিন ধরে চলে আসছে সেখানে স্নাতক বিভাগে বিজ্ঞান না থাকার জন্য আমাদের মহকুমার ছেলেমেয়েদের উচ্চ শিক্ষার ক্ষেত্রে বাধা হচ্ছে। আমার প্রস্তাব হচ্ছে ওই কলেজে যাতে বিজ্ঞান এবং বাণিজ্য খোলা হয় এবং একটা ল্যাবরেটরির স্থাপন করা যায় তার ব্যবস্থা করবার জন্য উচ্চশিক্ষামন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী শিশির অধিকারী ঃ** স্যার, আপনার মাধ্যমে কাঁথি মহকুমার একটি বিষ্ফোর সমস্যার কথা বলছি। প্রায় দেড় হাজার গ্রামকে নন টিউবওয়েল জোন বলে ডিক্লেয়ার করা হয়েছে ১৯৩৭ সাল এবং ১৯৪২ সালের রিপোর্টের পর। আমি বলছি এই দেড় হাজার গ্রামে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং থেকে পাইপ লাইন দিয়ে জল সরবরাহের ব্যবস্থা করা। বাকি মুকুন্দপুর, অনলবেড়িয়ার যে পাম্পগুলি আছে সেগুলি যথাযথ রিপেয়ারিং করা হোক। তা না হলে দেড় হাজার গ্রামের মানুষ পানীয় জলের জন্য অসহায় বোধ করবেন। তাছাড়া কাঁথি মহকুমায় পি.এইচ.ই অফিস করে দেড় হাজার গ্রামে জল সরবরাহ করবার জন্য অনুরোধ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আপনার স্মরণে আছে এই হাউসে বিগত বাজেট অধিবেশনে আমরা নেতাজীর ফিল্ম সম্পর্কে আলোচনা এবং উল্লেখ করেছিলাম। সেই উল্লেখ পরে এবং আলোচনার সময় মাননীয় সদস্য শিশির বসু বলেছিলেন যে গ্রানাডা টেলিভিশনের সঙ্গে তার কোন রকম কমার্সিয়াল ট্রানজাংশন হয়নি। আপনার মাধ্যমে অভিযোগ করছি তিনি সমস্ত সদস্যদের এবং পুরো হাউসকে মিসলেইড করে আমাদের প্রিভিলেজ নষ্ট করেছেন। আমি ডেভিড বুলটনের চিঠি আপনার কাছে উপস্থিত করছি। সেই ডেভিড বুলটন বলেছেন কিভাবে কমার্সিয়াল ট্রানজাংশন তাঁর সঙ্গে হয়েছে। তিনি বলেছেন Film tapes, still films were provided on a straight forward commercial basis defined in correspondences between us

[20th September, 1984]

**Mr. Speaker :** Is it against the Member? Have you given any notice in this regard?

**Shri Anil Mukherjee :** No. I am speaking against the Executive Director of the Netaji Research Bureau, Dr. Sisir Kumar Bose.

**Mr. Speaker :** Dr. Sisir Kumar Bose may be the Director but you have not given any notice. So I will not allow you to go on. Before mentioning anything, you have to give a notice. This is the convention.

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জ্ঞাত আছেন যে পশ্চিমবাংলার প্রায় ৭০ লক্ষ মানুষ ৯ দফা দাবির উপর স্বাক্ষর দিয়েছেন এবং সেই স্বাক্ষর সমেত আবেদনপত্রগুলি মহামান্য রাষ্ট্রপতির কাছে জমা দেওয়া হয়েছে। তারা দাবি জানিয়েছে নিত্য প্রয়োজনীয় ১৪ দফা জিনিস যাতে সারা ভারতে একই দামে দেওয়া হয়। আপনি জানেন পশ্চিমবঙ্গের বহু বেকার ছেলে চাকরি পাচ্ছে না। সেজন্য এখানে যাতে শিল্পের বিকাশ ঘটে এবং চটকল, অন্যান্য সমস্ত ভারী শিল্প যাতে পশ্চিমবঙ্গের জাতীয় স্বার্থে জাতীয়করণ করা হয় তারও তারা দাবি জানিয়েছে। গত ১৯৮৩ সালের ২৮শে সেপ্টেম্বর তারিখে পশ্চিমবঙ্গের মানুষ এইসব দাবিগুলির উপর বন্ধ পালন করেছিলেন এবং তাঁরা আশা করেছিলেন যে এগুলির অন্ততঃপক্ষে সুরাহা হবে। এই বছর ২৫শে আগস্ট তারিখে সারা পশ্চিমবঙ্গের মানুষ এই দাবিগুলির পক্ষে লড়াই করেছেন এবং দাবি জানিয়ে এসেছেন। তাই আমাদের হাউসের তরফ থেকে আপনার কাছে আবেদন করছি পশ্চিমবঙ্গের মানুষ বাঁচবার জন্য যে দাবিগুলি রাষ্ট্রপতির কাছে পাঠিয়েছেন আমরাও চাই এই দাবিগুলি রাষ্ট্রপতি বিবেচনা করুন ........................

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস :** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত আগস্ট মাসের ৩ তারিখে আমার নির্বাচনী এলাকা নদীয়া জেলার করিমপুর থানার আমাদের ২ জন পার্টি কর্মীকে নৃশংসভাবে খুন করা হয় এবং এই দুই কর্মীর একজন হচ্ছে গ্রাম পঞ্চায়েতের উপ-প্রধান, আর একজন কৃষক কর্মী। এরা ২ জন সন্ধ্যা ৬ টার সময় যখন বাড়ি ফিরছিল সেই সময় হঠাৎ তাদের উপর একটা শক্তিশালী বোমা ছোঁড়া হয় এবং তারপর তাদের কুপিয়ে কুপিয়ে খুন করা হয়। খুনের পর এখন যেটা দেখা যাচ্ছে ৪ জন আসামি গ্রেপ্তার হয়েছে, কিন্তু ঐ নিহত পরিবারের লোকজনকে খুনীরা প্রকাশ্যে হুমকী দিচ্ছে এবং তাদের ফসল তছরুপ করছে এবং তাদের উপর নানা রকম জুলুম চালাচ্ছে। আমার প্রশ্ন হচ্ছে এই যে ৪ জন আসামিকে ধরা হল এই ৪ জনকে ধরার পর আমি যেটা বুঝতে পারছি কংগ্রেস(আই) এর একজন ব্লক প্রেসিডেন্ট আছে তার সাথে পুলিশের একটা অংশের যোগসাজসে আর বাকি কিছু আসামিদের ধরা হচ্ছে না। এবং এঁরা একে কেন্দ্র করে ওই এলাকায় ৩রা সেপ্টেম্বর দুজন কংগ্রেস কর্মী নিহত হয়েছে এই প্রচার তুলে অস্ত্র শস্ত্র সহ ১০০ লোক নিয়ে গ্রাম আক্রমণ করে এবং তার ফলে সেই গ্রামে একটা সন্ত্রাসের সৃষ্টি হয়। আমি দাবি করছি স্বরাষ্ট্রমন্ত্রী এই ব্যাপারে অপরাধীদের গ্রেপ্তার করার ব্যবস্থা করুন।

**শ্রী সুভাষ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সুব্রতবাবু স্বকল্পিত একটা

কথা বলে এই সভাকে বিভ্রান্ত করেছেন কাজেই তার জবাব দেওয়া দরকার। জবাব দেবার উদ্দেশ্য হচ্ছে সভার কাছে প্রকৃত তথ্য বলা। উনি প্রথম অভিযোগ করেছেন আই.এফ.এ-র খেলাগুলি সল্ট লেকে নেওয়া হয়েছে। এটা ঠিক কথা নয়। আমাদের প্রস্তাব ছিল আই.এফ.এ. শিল্ডের ফাইন্যাল এবং সেমি ফাইন্যাল সল্টলেকে শুরু হতে পারে। কিন্তু আই.এফ.এ. কর্তৃপক্ষের পীড়াপীড়িতে আই.এফ.এ.-র লিগ পর্যায়ের খেলাগুলি আমরা সল্টলেকে নিতে বাধ্য হই। কাজেই উনি বল প্রয়োগের কথা যা বললেন সেটা ঠিক নয়। সুব্রতবাবু খেলা জগতের সঙ্গে যুক্ত এবং মাঝে মাঝে মাঠে যান জানি। ইদানিংকালে লিগ এবং শিল্ড খেলার প্রতি মানুষের আকর্ষণ অস্বাভাবিকভাবে নানা কারণে কমে গেছে। সল্টলেক স্টেডিয়ামে খেলা শুরু হয় ১৮ তারিখে এবং তার আগের দিন লিগ পর্যায়ের খেলা মোহনবাগানের মাঠে হয়েছিল তবে সেখানে দর্শক তেমন হয়নি। শুনলাম কার্ডধারী দর্শক মাত্র ১৭ জন উপস্থিত ছিলেন। ১৮ তারিখে সল্টলেক স্টেডিয়ামে খেলা শুরু হয়েছে এবং আমি একদিন সেখানে উপস্থিত ছিলাম। তবে আমি শুনেছি গতকাল নাকি বেশি লোক হয়েছে—অর্থাৎ প্রায় ২০ হাজার দর্শক উপস্থিত হয়েছিল। তবে যেখানে ১ লক্ষ ২০ হাজার আসন সেখানে যদি মাত্র ২০ হাজার দর্শক আসে তাহলে মাঠটা ফাঁকা ফাঁকা লাগে। দর্শক কম হবার কারণ হল খেলার প্রতি আকর্ষণ মানুষের কমে গেছে। কোলকাতার মানুষ নেহেরু কাপের খেলা দেখার পর এই খেলা দেখার প্রতি আকৃষ্ট হচ্ছে না। তবে আশাকরি এশিয়ান গেমস যেটা হবে তাতে মানুষের আকর্ষণ বাড়বে। তবে বর্তমানে পূজার জন্য এবং অন্ধ্রের বিভিন্ন ইস্যুকে কেন্দ্র করে যে ঘটনা ঘটছে তাতেও বোধহয় মানুষের খেলার প্রতি আকর্ষণ কমে যাচ্ছে। সুব্রতবাবু ওখানে যাতায়াতের অব্যবস্থার কথাও বলেছেন। তিনি একজন অভিজ্ঞ এবং দায়িত্বশীল বিধায়ক হিসেবে এটা নিশ্চয়ই অনুধাবন করবেন যে, নূতন একটা জায়গায় রাতারাতি যানবাহন ব্যবস্থা গড়ে ওঠেনা। তবুও বলি, আমরা ৬টি রুটে বাস-এর সংখ্যা বৃদ্ধি করছি। উল্টোডাঙ্গা এবং শিয়ালদহ স্টেশন থেকে প্রতিদিন সাটল সার্ভিস রাখার ব্যবস্থা হয়েছে। তবে দর্শক সেই বাস-এ যায়না বলে বোধহয় অ্যাবানডান করেছে। তবে সুব্রতবাবু বলার পর আমি পরিবহন মন্ত্রীকে বলব আবার যাতে বিশেষ বাস-এর ব্যবস্থা থাকে। আগামী ২২ তারিখে ইস্ট বেঙ্গল-মোহনবাগানের যে খেলা হবে তাতে খুব উত্তেজনা হবে বলে আশা করি। সোসাইটিস ফর স্পোর্টস অ্যান্ড স্টেডিয়াম কেন্দ্রীয় সরকার সাহায্যের হাত না বাড়ানো সত্ত্বেও লক্ষ লক্ষ মানুষের কাছ থেকে সাহায্য নিয়ে যে বিশাল এবং সর্বাধুনিক স্টেডিয়াম সল্টলেকে করেছেন এটা দেখার জিনিস। তবে এটা শুধু রাজ্য সরকারের ব্যাপার নয়, আমাদের অসংখ্য ক্রীড়ামোদী দর্শকদের সাহায্যে এটা তৈরি হয়েছে এবং আমরা মনে করি এটা বাঙালি জাতির একটা গর্বের বস্তু। আমি অনুরোধ করব আপনারা সকলে একবার ওখানে গিয়ে এটা প্রত্যক্ষ করে আসুন। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মসলেউদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, করিমগঞ্জ এলাকার এম.এল.এ. দ্বিজেন রায় মেনশনে যে বিবৃতি দিলেন সেটা সম্পূর্ণ বিভ্রান্তিমূলক। গত ১৭ই সেপ্টেম্বর কুসমন্ডির এম.এল.এ. ধীরেন সরকার এই ঘটনা সম্বন্ধে এই হাউসে মেনশন করেছিলেন। ঘটনাটি হচ্ছে এই যে গত ১৪ই সেপ্টেম্বর বালুরঘাটে কংগ্রেসের আইন অমান্য আন্দোলন ছিল। সেই আন্দোলনে যোগদান করার জন্য গঙ্গারামপুর থেকে বহু লোক আসে। এই আইন অমান্য আন্দোলনে যোগদান করার পর যখন তারা গঙ্গারামপুরে আসতে চায় তখন দেখা

যায় কিছু বাড়ি ফিরতে পারে নি। এই সমস্ত লোকদের ট্রাকে করে বাড়িতে পৌছে দেবার জন্য দিলীপ দত্ত নামে একটি ছেলেকে ড্রাইভার দেখতে পাঠানো হয়। দিলীপ দত্ত যখন সাইকেলে করে ড্রাইভারকে নিয়ে আসছিল তখন পথে বাঁশ দিয়ে সেই সাইকেল আটকানো হয় এবং সি.পি.এম.-এর গুন্ডা ও ঠেঙ্গাড়ে বাহিনী এই দুইজনকে লাঠি দিয়ে ভীষণভাবে আঘাত করে এবং ড্রাইভার কোনো মতে পালিয়ে যায়। তারপর ঐ ছেলেটিকে মারাত্মকভাবে জখম করে একটা ড্রেনের মধ্যে ফেলে দেওয়া হয়। ড্রাইভারটি জেলা পরিষদের সদস্য বিপ্লব মিত্রকে এই খবর দেয়। তখন বিপ্লব মিত্র লোকজন নিয়ে সেই ঘটনাস্থলে উপস্থিত হয় এবং এই ছেলেটিকে উদ্ধার করতে প্রায় এক ঘন্টা সময় লাগে। এবং এই ঘটনার কিছুক্ষণ পরেই ডি.এম. ও এস.পি. ঘটনাস্থলে উপস্থিত হয়। তারপর সঙ্গে সঙ্গে ডি.এম. সেই রোগীকে বালুরঘাট হাসপাতালে পাঠিয়ে দেবার ব্যবস্থা করে। রোগীর অবস্থা অত্যন্ত শোচনীয় মনে করে ডি.এম. অ্যাম্বুলেন্স দিয়ে ডাক্তার ও নার্স দিয়ে কলকাতায় পাঠিয়ে দেয়। বর্তমানে ঐ রোগী পি জি হাসপাতালের ইমারজেন্সি ওয়ার্ডের ২২ নং বেডে আছে। ছেলেটি এখন মৃত্যুর সঙ্গে যুদ্ধ করছে। আমার অনুরোধ এই ঘটনায় যারা অভিযুক্ত ব্যক্তি তাদের অচিরে গ্রেপ্তার করে সুবিচারের ব্যবস্থা করা হোক।

[2-10 — 2-20 P M ]

## Laying of Report

**Shri Sambhu Charan Ghosh :** Sir, I beg to present the report of the Basu Commission Inquiry into the affairs of the University of Jadavpur from January, 1971 to May, 1979.

**Presentation of Eleventh, Twelfth and Thirteenth Reports of the Committee on Public Accounts, 1984-85.**

**The Chairman (Shri Subrata Mukherjee) :** Sir, I beg to present the Eleventh, Twelfth and Thirteenth Reports of the Committee on Public Accounts, 1984-85, in respect of -

(i) Report of the committee on Public Accounts, 1984-85, on the Emergency Agriculture Production Programme included in the advance Report of the Comptroller and Auditor-General of India for the year 1972-73 relating to the Department of Agriculture, Government of West Bengal.

(ii) Report of the Committee on Public Accounts, 1984-85 on the Appropriation Accounts, Finance Accounts and Reports on the Comptorller and Auditor-General of India for the years 1974-75, 1975-76, 1976-77 and 1977-78 (Civil) relating to Home (Jails) Department, and

(iii) Report of the Committee on Public Accounts, 1984-85 on the Reports of the Comptroller and Auditor-General of India for the years 1974-75, 1975-76, 1976-77 and 1977-78 (Civil) relating to the Depart-

ment of Agriculture.

### Presentation of Fourteenth Report of the Committee on Public Undertakings, 1984-85

**Shri Kamal Sarkar :** Mr. Speaker, Sir, I beg to present the Fourteenth Report of the Committee on Public Undertakings, 1984-85, on the Report of the Comptroller and Auditor General of India (Commercial) for the years 1973-74 and 1974-75 relating to the Durgapur Projects Ltd., Kalyani Spinning Mills Ltd., and the West Bengal Dairy and Poultry Development Corporation Ltd.

### Presentation of the Eighth Report of the Committee on Subordinate Legislation (1984-85)

**Shri Deb Narayan Chakraborty :** Mr. Speaker, Sir, I beg to present the Eighth Report of the Committee on Subordinate Legislation (1984-85) on the West Bengal Minor Minerals Rules, 1973

## LEGISLATION

### The West Bengal Central Valuation Board (Amendment) Bill, 1984

**Shri Prasanta Kumar Sur :** Mr. Speaker, Sir, I beg to introduce The West Bengal Central Valuation Board (Amendment) Bill, 1984

(Secretary then read the Title of the Bill)

**Shri Prasanta Kumar Sur :** Mr. Speaker, Sir, I beg to move that The Bengal Central Valuation Board (Amendment) Bill, 1984, be taken into consideration.

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নগরোন্নয়ন দপ্তরের মাননীয় মন্ত্রী প্রশান্তবাবু যে বিল এখানে উত্থাপন করেছেন এটা কম্প্রিহেন্সিভ শুধু একটা কথা ওকে জানিয়ে দিতে চাই, আপনি মিউনিসিপ্যাল দপ্তরের দায়িত্বে আছেন, ৭ বছর ক্ষমতায় আছেন কলকাতা কর্পোরেশনের নির্বাচন করার সাহস এখন পর্যন্ত পাননি। সেইজন্য বেহালা গার্ডেনরীচ এবং আর আর মিউনিসিপ্যালিটিকে কলকাতার সঙ্গে যুক্ত করেছেন বলে এই কম্প্রিহেন্সিভ বিল আনার প্রয়োজন হয়েছে। আমাদের দয়া করে জানাবেন কি যে বোর্ড ১৯৭৮ সালে ফর্ম করেছিলেন, এর কতকগুলো স্টেটমেন্ট অ্যান্ড অবজেকশন্স পেয়েছেন যে জন্য আপনি সেকশন ফিফটিন অফ দি প্রিন্সিপাল অ্যাক্টে রিভিউ কমিটিগুলো বাড়াবার চেষ্টা করেছেন। এটা কতখানি ভলিয়ুম অফ দি ওয়ার্ক বেশি হয়েছে, এই রিভিউ কমিটি সম্পর্কে এই অ্যামেনডমেন্ট কম্প্রিহেন্সিভ হলে বুঝতাম, কিন্তু এটা কেন প্রয়োজন হল? এবং এখানে যখন রিভিউ কমিটি উইল বি অ্যাপয়েন্টেড সেখানে তাদের কোয়ালিফিকেশন এটসেট্রা নিশ্চয় ডিফাইন করবেন। কিন্তু এখানে পলিটিক্যাল কন্সিডারেশন কি মেন হবে,

না তাদের শিক্ষাগত যোগ্যতা যেটা মাদার অ্যাক্টে রেখেছিলেন যে Some will be engineers, some will so and so.

এটা মেন হবে? আর একটা কথা এই বোর্ডের অস্তিত্ব থাকবে ৬ বছর আফটার বিইং ফর্ম। বর্তমানে বোর্ডে কমপোজিশন টা আপনি জানিয়ে দিন এবং এরা কতদিন কাজ করল, বোর্ডের মেম্বারদের পজিশনটা জানিয়ে দিন এবং তারপরে যে অতিরিক্ত রিভিউ কমিটি আবার অ্যাপয়েন্ট করার প্রয়োজন বোধ করেছেন তাতে একটা জিনিস আমার মনে হয়েছে যে রিভিউ কমিটি যদি বাড়ে কন্সিকোয়েন্সিয়েল ফাইনান্সিয়াল লায়াবিলিটি বাড়বে। ফাইনান্সিয়াল লায়াবিলিটি বাড়ার কথা। সেইজন্য বলছি এই অ্যামেন্ডমেন্টটা কন্সিকোয়েন্সিয়েল। বিভিউ কমিটি উইল বি অ্যাপয়েন্টেড, সেখানে কোয়ালিফিকেশন ইত্যাদির উপর ভিত্তি করতে হবে যেটা রুলে ডিফাইন করবেন বলেছিলেন, না কি পলিটিক্যাল কন্সিডারেশন মেন হবে। মাদার অ্যাক্টে বলা ছিল সাম উইল বি ইঞ্জিনিয়ার সাম উইল বি সো অ্যান্ড সো। তারপর কমিটির অস্তিত্ব থাকবে ৬ বছর আফটার বিইং ফর্মড। কিন্তু ফাইনান্সিয়াল মেমোরানডামে বলেছেন দেয়ার ইজ নো ফাইনান্সিয়াল লায়াবিলিটি।

তার মানে কি মিউনিসিপ্যালিটিকে দেয় শেয়ার ফর ডিফ্রেয়িং দি এক্সপেনডিচার অব দি বোর্ড সেটার সঙ্গে এটা ধরলে আপনার কোনো অতিরিক্ত খচর বৃদ্ধি হবে না, সেটাই আপনি বলতে চেয়েছেন? টোটাল বাজেট অব দি বোর্ড পার অ্যানাম এব যদি অডিট অ্যাকাউন্ট হয়ে থাকে তাহলে সেটা আপনাকে জানাবার জন্য অনুরোধ করব। কারণ, এই আইন নতুন করলেন, আবার অ্যামেন্ডমেন্টের প্রয়োজন হল কন্সিকন্সিয়্যাল - এই দুটি কথা আমাদের জানালে বড় উপকার হয়।

[2-20 — 3-00 P.M.] (Including adjournment)

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** মিঃ স্পিকার স্যার, মাননীয় পৌরমন্ত্রী যে ওয়েস্ট বেঙ্গল সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড অ্যাক্ট এনেছেন আমি সেটাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। পৌরসভাগুলির কার্যাবলীর অভিজ্ঞতা থেকে এই কথা আমরা বুঝতে পেরেছি বর্তমানে যে রিভিউ কমিটি কর্পোরেশন কিম্বা পৌরসভাগুলিতে কাজ করছে সেই কাজগুলি করার জন্য একটি রিভিউ কমিটি কিন্তু আদৌ সুষ্ঠভাবে ঠিকমতো কাজ করতে পারছে না, বহু কাজ পড়ে থাকছে, যার ফলে ফাইনাল অ্যাসেসমেন্ট করতে অনেক দেরি হয়ে যাচ্ছে। ৬বছর যে করা হয়েছে এটা অত্যন্ত যুক্তি সংগত হয়েছে। আমার মনে হয় এই ৬বছর একটা নির্দিষ্ট সময় এবং এই সময়ের মধ্য দিয়ে আবার রি-অ্যাসেসমেন্ট করতে পারা যায়। আমরা জানি রিভিউ কমিটির সিদ্ধান্তই হচ্ছে ফাইনাল। বর্তমান আইনে বলা হচ্ছে এই রিভিউ কমিটি আপিলের মাধ্যমে অ্যাসেসমেন্ট করার সময় কমিয়েও দিতে পারেন, বাড়াতেও পারেন বা প্রয়োজন হলে অ্যাসেসমেন্ট কানসেল করে দিয়ে আবার নতুন করে অ্যাসেসমেন্ট করাতে পারবেন। আর একাধিক রিভিউ কমিটি করার উদ্দেশ্য হচ্ছে এই রিভিউ কমিটির কাছে বহু অ্যাসেসমেন্টের কেস পেন্ডিং পড়ে ছিল। একাধিক রিভিউ কমিটি হলে অধিক সংখ্যক অ্যাপিল কেস তাড়াতাড়ি ডিসপোসড্ অফ করতে পারা যাবে। তাছাড়া রিভিউ কমিটির মধ্যে অনেক রকম অসুবিধা ছিল। সেই জনাই মাননীয় পৌরমন্ত্রী এই বিধান আনার জন্য এটা হাউসে উত্থাপন করেছেন এবং আমি একে সম্পূর্ণ সমর্থন করছি। আগে রিভিউ করতে গেলে রিভিউ কমিটির পক্ষে

বাড়াবার ক্ষমতা ছিল না। কিন্তু বর্তমান আইন বলে তিনি বাড়াতেও পারবেন, এমন কি ক্যানসেল পর্যন্ত করতে পারবেন— এই বিধান আইনের মধ্যে আছে। তাছাড়া পৌরসভাগুলির ৬বছর অন্তর রিভিউ অ্যাসেসমেন্ট করার বিধান এই আইনের মধ্য দিয়ে এসেছে। মাননীয় পৌরমন্ত্রী আর্থিক দিকটা চিন্তা করে যে পদক্ষেপ নিয়েছেন আমরা সেটাকে স্বাগত জানাচ্ছি। আমার বিশ্বাস আগামীদিনে পৌরসভাগুলির যে অসুবিধা আছে সেটা এই সেন্ট্রাল ইভ্যালুয়েশন বোর্ডের মাধ্যমে দূর করতে পারা যাবে। এই কথা বলে একে আবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রশান্তকুমার শূর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন যে বক্তব্য রেখেছেন আমি মনে করি সেটা সঠিকভাবেই বলেছেন। কতকগুলি প্রশ্ন স্বাভাবিক। আমি তাঁকে জানাচ্ছি, বর্তমানে কমিটির চেয়ারম্যান হলেন শ্রী ডি এন ব্যানার্জি যিনি আগে এই বিধানসভার সেক্রেটারি ছিলেন। সাময়িক ভাবে আমরা তাঁকে সেখানে রেখেছি। আর একজন হচ্ছেন মিঃ বোস, ইঞ্জিনিয়ারিং মেম্বার, তিনি আগে সি আই টি র চিফ ইঞ্জিনিয়ার ছিলেন, তাঁকে আমরা রেখেছি। আর জুডিসিয়াল মেম্বারটা এখনও খালি আছে, আমরা পাই নি, রেফার করেছি, জুডিসিয়াল মেম্বার দিলে আমরা নেব। আর রিভিউ কমিটির কথা যেটা বলেছেন সে সম্পর্কে বলছি, আগে একটি রিভিউ কমিটি রেখেছিলাম কিন্তু এখন আমরা বেশি রিভিউ কমিটি রেখেছি এই কারণে যে সমস্ত মিউনিসিপ্যালিটির ভ্যালুয়েশন শুরু করতে হয় তাহলে অনেকগুলি অবজেকশন আসবে এবং বেশি অবজেকশন আসলে আমাদের একটি রিভিউ কমিটিতে হবে না সেইজন্য আমরা এখন এইকথা বলেছি। আর ব্যয়ের কথা যেটা বলেছেন সে সম্পর্কে জানাচ্ছি, ব্যয় মিউনিসিপ্যালিটিও কন্ট্রিবিউট করবে, সবটা সরকার করবে না। আপনারা জানেন যে ভাবে ভ্যালুয়েশন হচ্ছে তাতে সেখানে আমরা একটা ইউনিফর্ম ভ্যালুয়েশন-এ যাতে নিয়ে আসতে পারি সারা পশ্চিমবঙ্গকে সেই চেষ্টা করা হচ্ছে। আর কনসিকোয়েনসিয়াল যে সব অ্যামেন্ডমেন্ট করা হয়েছে—একটা কথা আপনি বলেন নি সেটা হচ্ছে, চেয়ারম্যান বা বোর্ড, এই বোর্ডের আর্থিক যে ক্ষমতা, ফিনান্সিয়াল যে অধিকার সেটা আগে ডিফাইন করা ছিল না, আনডিফাইন্ড থাকার জন্য অসুবিধা ছিল, যা খুশি ব্যয় করতে পারত, এখন আমরা সেটা রেসট্রিক্ট করে বললাম যে একজন ডিপার্টমেন্টাল সেক্রেটারি ওখানে থাকবেন। আর পরিশেষে যে কথাটি বলতে চাই সেটা হচ্ছে রুলসে যে জিনিসগুলি সাধারণত থাকে সেটা আমরা এখানে বাদ দিয়ে দিয়েছি তার কারণ হচ্ছে, রুলসে যদি আমরা করি তাহলে যখন যেমন প্রয়োজন হবে তখন সেটা আমরা করতে পারবো কিন্তু অ্যাক্টে প্রভিসন থাকলে সব সময় অ্যাক্টের পরিবর্তন করতে হয়। সেইজন্য আমরা এটা বাদ দিয়ে বলেছি, অ্যাজ প্রেসক্রাইবড বাই রুলস এটা হবে। এই বলে শেষ করছি।

**মিঃ স্পিকার :** শ্রী সুমন্তকুমার হীরা মহাশয়ের অ্যামেন্ডমেন্ট আছে, সেটা এখনও সার্কুলেটেড হয়নি, কাজেই আমি এখন সভার বিরতি ঘোষণা করছি, সভার কাজ আবার শুরু হবে বিকেল তিনটেয়।

At this stage the House was adjourned for 3.00 p.m.,

[3-00 — 3-10 P.M.] (After adjournment)

## Zero Hour

**শ্রী সরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিমবাংলায় প্রায় ২০ হাজারের মত চৌকিদার, দফাদার এবং আদায়কারী আছেন। আমি পঞ্চায়েত মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি যে তাদের চতুর্থ শ্রেণীর কর্মচারিরা যে সুযোগ-সুবিধা পায় যেমন পেনশন, গ্র্যাচুইটি ইত্যাদি সেই সুযোগ-সুবিধা তাদের দেবার জন্য। পশ্চিমবাংলার গ্রাম গ্রামান্তরের এই ২০ হাজার দফাদার, চৌকিদার, আদায়কারী এরা গরিব ঘরের সন্তান। এদের চতুর্থ শ্রেণীর কর্মচারিদের যে সুযোগ-সুবিধা দেওয়া হয়, তাদের ক্ষেত্রেও সেটা দেবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। কারণ বামফ্রন্ট সরকার গরিব মানুষের আশীর্বাদ পুষ্ট। আশাকরি পঞ্চায়েত মন্ত্রী মহাশয় এই চেষ্টা করবেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই চৌকিদার, দফাদারবা কতদিন ধরে সার্ভিস করে আসছে সেটা আপনি জানেন। এরা কোন ন্যূনতম সরকারি ফেসিলিটি পায়নি। আজকে এদের সেই ন্যূনতম অধিকারটুকু কার্টেল করার পরিকল্পনা চলছে। আমি অনুরোধ করছি যে এদের চতুর্থ শ্রেণী বা যে কোন সরকারি কর্মচারিদেব মত সুযোগ সুবিধা যাতে দেওয়া হয় এবং আর্থিক উন্নতি এবং সম্মান দেবার পরিকল্পনা যেন সরকার করেন। যে বামফ্রন্ট সরকার গরিব মানুষেব মাথায় কাঁঠাল ভেঙ্গে এসেছেন, সেই তথাকথিত সবহারার সরকার যেন এদের কথা চিন্তা করেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে আমাদের দেশে রাজ্যের যত উন্নয়নমূলক কাজ হয় সেটা মূলত রাইটার্স বিল্ডিংয়েব ব্যুরোক্রাটদের হাত দিয়ে হয়। এরা আইন পাস করেন কিন্তু একজিকিউট করেন ইঞ্জিনিয়ারবা। এই ইঞ্জিনিয়ারদের একটা সংস্থা আছে যার নাম এফ.ই.টি.ও। প্রায় ৩ হাজার ইঞ্জিনিয়ার গত ৬ মাস ধরে আন্দোলন করছেন এই সরকারের কাছে মূলত কয়েকটি দাবির ভিত্তিতে। আজকে এই ৩ হাজার ইঞ্জিনিয়ার এসপ্লানেড ইস্টে এসে অবস্থান করছেন। এঁরা কোন ভাঙ্গচুর করেন না, কোন এজিটেশন করেন না। শান্তিপূর্ণ ভাবে গণতান্ত্রিক পদ্ধতিতে দীর্ঘদিন ধরে এই ইঞ্জিনিয়াররা আন্দোলন করছেন। এঁদের মুখ্য দাবি হচ্ছে দপ্তরে উপযুক্ত মর্যাদা পাওয়া। সেক্রেটারি এবং কমিশনাররা যে র‍্যাঙ্ক পান সেটা পাওয়া। এক্স-অফিসিও করে একটি দপ্তরে ছাড়া আর কোথাও এই জিনিস করা হয়নি। তাই, আমি আপনার মাধ্যমে অনুরোধ করব যে এঁদের বিষয়টি সহানুভূতির সঙ্গে বিচার করা হোক। মুখ্যমন্ত্রী তিনবার বলেছিলেন এঁদের সঙ্গে বসবেন, কিন্তু, আজ পর্যন্ত বসেন নি। স্যার, এটা কংগ্রেস, কমিউনিস্টদের ক্ষতি নয়। এতে রাজ্যের উন্নয়নমূলক কাজে ক্ষতি হচ্ছে। আজকে বন্যা, কালকে খরা সমস্ত আপদে-বিপদে এই ইঞ্জিনিয়াররা গিয়ে পাশে দাঁড়ায়। আমি অনুরোধ করব যে এঁদের বিষয়টি কনসিডার করা হোক। এই বিষয়টা মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করে ক্যাবিনেটে সিদ্ধান্ত নিয়ে করা যেতে পারে। স্যার, বিহার, উড়িষ্যা, ইউ.পি. সব জায়গার থেকে এখানকার ইঞ্জিনিয়ারদের পে স্কেল কম। আজকে তাঁরা মানসিক ভারসাম্য হারিয়ে ফেলছেন মর্যাদার কারণে। এতে রাজ্যের ক্ষতি হচ্ছে। এর ফলে কন্ট্রাক্টরদের পোয়া বারো হচ্ছে এবং নানা দুর্নীতি ম্যানুপুলেশন হচ্ছে। সে জন্য অনুরোধ করব বিষয়টি

কনসিডার করা হোক।

**শ্রী তারাপদ সাধুখাঁ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে সিঙ্গুরের একটা ঘটনার কথা বলব যে হাই কোর্টের অর্ডার পাবার পরেও সিঙ্গুরের একটা সিনেমা হল, নাম কল্পনা টকিজ, এতে গভর্নমেন্টের রেভেনিউ অনেক টাকা লস হচ্ছে, আজকে ৪ মাস বন্ধ হয়ে আছে। ৬ জন কর্মচারী তারা দরজা বন্ধ করে আছে এবং সমস্ত সি.পি.এম ক্যাডাররা তাদের প্রোটেকশন দিচ্ছে। সে হাইকোর্ট করলো। এবারে দেখুন, তারা যখন হাউস বন্ধ করে সামনের ব্লকে পাটের গুদামের প্রস্তুতি নিল অর্থাৎ হাউসকে চিরতরে বন্ধ করে দেবে তখন ১৪৪ ধারা নিয়ে সেটাকে রোখা হল। ২২।৮।৮৪ তারিখে হাইকোর্ট অর্ডার দেয় এস.পিকে যে ঐ ৬ জনকে এবং তাদের সহযোগীদের ওখান থেকে সরিয়ে দেবার জন্য পুলিশকে অর্ডার দিয়েছে। এক মাস আগে ঐ অর্ডার দেওয়া সত্ত্বেও আজ পর্যন্ত এস পি কোনো ব্যবস্থা গ্রহণ করেননি। এখানে আমার প্রশ্ন হচ্ছে এস পি নিজেই ব্যবস্থা গ্রহণ করেননি, না সি পি.এম.-এর তথাকথিত নেতৃত্ব তাঁকে ব্যবস্থা গ্রহণ করতে বাধা দিচ্ছে? আমি অল-রেডি মাননীয় অর্থমন্ত্রীর নজরে বিষয়টি এনেছি, তিনি আমাকে বলেছেন, 'আমি এটা দেখব'। আজকে আবার আমি হাউসে বিষয়টি উত্থাপন করছি এবং মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। এ বিষয়ের বিভিন্ন কাগজ-পত্রের কপি স্পিকার মহাশয়ের হাতে জমা দিচ্ছি যাতে অবিলম্বে এ বিষয়ে ব্যবস্থা গ্রহণ করা হয়।

The motion of Shri Prasanta Kumar Sur that the West Bengal Central Valuation Board (Amendment) Bill, 1984, be taken into consideration, was then put and agreed to.

### Clause-1

The question that Clause 1 do stand part of the Bill was then put and agreed to.

### Clause-2

**Shri Sumanta Kumar Hira :** Sir, I beg to move that in Clause 2, Sub-Clause (a), for item (v) the following item be substituted _

'(v) in clause (i) for the words, "means a holding" the words, "includes a bustee" shall be substituted:

**The Prasanta Kumar Sur :** I accept the amendment.

The motion of Shri Sumanta Kumar Hira that in clause 2, sub clause (a) for item (v) the following item be substituted (v) in clause (i) for the words, "means a holding" the words, "includes a bastee" shall be substituted:

was then put and agreed to.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুধু একটি নিবেদন আপনার

কাছে রাখতে চাইছি। আমি কালকেও বলেছিলাম যে, সরকার আইনগুলি আনছেন, কিন্তু একটু ভেবে চিন্তে আনছেন না। এটা কিন্তু প্রশাসনিক স্থিরতা বোঝাচ্ছে না, প্রশাসনিক অস্থিরতাই বোঝাচ্ছে। একটা দেড় পাতার আইন আনছেন, হাউস প্রায় পাঁচ দিন ধরে চলছে অথচ এর ওপর-ও সরকার পক্ষ থেকে অ্যামেন্ডমেন্ট আনতে হচ্ছে। তাই আমি বিষয়টির প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়কে একটু নজর দিতে বলছি। কালকে আমি এই জাতীয় বিষয়ের প্রতি প্রবীণ মন্ত্রী বিনয়-বাবুর দৃষ্টি আকর্ষণ করেছিলাম। আমি বুঝতে পারছি না সরকারের এত অস্থিরতা কেন!

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** আমরা মনোযোগ দিচ্ছি বলেই ছোট-খাট ত্রুটিগুলিও ধরা পড়ছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** গভর্নমেন্টের তরফ থেকে এটা বাঞ্ছনীয় নয়, দিস ইজ্ নট এ ফেয়ার প্র্যাক্টিস, এটাই শুধু আমি বলতে চাইছি।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** শ্রী সুমন্তকুমার হীরা যে অ্যামেন্ডমেন্ট এনেছেন সেটা শুধু একটা ছাপার ভুলকে সংশোধন করার জন্য, আর কিছু নয়।

**Clause 2**

The question that Clause 2, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 3 to 15 and Preamble**

The question that Clauses 3 to 15 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the West Bengal Central Valuation Board (Amendment) Bill, 1984, as settled in the Assembly, be passed.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আমি যেটা মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করেছিলাম সেটা তিনি বললেন না। আমি জিজ্ঞাসা করেছিলাম, এর বাজেটের পরিমাণ কত? তিনি বললেন ফাইনান্সিয়াল পাওয়ারটা সেক্রেটারি টু স্টেট গভর্নমেন্ট ইকুয়াল টু দি চেয়ারম্যান অফ্ দি বোর্ড। কিন্তু এর বাজেটের সাইজ কত বললেন না এবং কতগুলি রিভিউ পিটিশন এখন পর্যন্ত পাওয়া গেছে তাও আমি জানতে চেয়েছিলাম, কিন্তু তাও জানালেন না।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ওটা বলিনি, কারণ রিভিউ'র কাজ এখনো শুরু হয় নি। এখন পর্যন্ত মিউনিসিপ্যালিটি অ্যাসেসমেন্ট করছে, ভ্যালুয়েশন করছে। আমাদের যখন স্ট্যান্ডার্ড ঠিক হয়ে যাবে তখন সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডকে দিয়ে রিভিউ এবং ভ্যালুয়েশন করানো হবে, তখনই এই কথা উঠবে।

The motion of Shri Prasanta Kumar Sur that the West Bengal Central Valuation Board (Amendment), as settled in the Assembly, be passed, was then put and agreed to.

[3-10 — 3-20 P.M.]

**The Calcutta Thika Tenancy (Acquisition And Regulation) (Amendment) Bill, 1984**

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, I beg to introduce the Calcutta Thika Tenancy (Acquisition and Regulation) (Amendment) Bill, 1984.

(Secretary then read the Title of the Bill)

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, I beg to move that the Calcutta Thika Tenancy (Acquisition and Regulation) (Amendment) Bill, 1984, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলিকাতা ঠিকা প্রজাস্বত্ব (অধিগ্রহণ ও নিয়ন্ত্রণ) আইনের ১ ধারার (২) উপধারা মতে আইনটি ১৯৫১ সালের কলিকাতা পৌর আইনের ৫ ধারার (১১) উপধারায় বর্ণিত কলিকাতার সীমার মধ্যে এবং হাওড়া পুর এলাকায় প্রযোজ্য। ১৯৮৪ সালের ৪ঠা জানুয়ারি থেকে ১৯৫১ সালের কলিকাতা পুর আইন বাতিল হয়েছে এবং ১৯৮০ সালের কলিকাতা পুর কর্পোরেশন আইনটি চালু হয়েছে। কাজেই ঠিকা প্রজা আইনে যেখানে ১৯৫১ সালের কলিকাতা পুর আইনের উল্লেখ আছে, সেখানে ১৯৮০ সালের নূতন আইনের নামোল্লেখ প্রয়োজন। অপরদিকে ১৯৮৩ সালের কলিকাতা পুর কর্পোরেশন (সংশোধন) আইন বলে প্রাক্তন যাদবপুর, গার্ডেনরীচ এবং বেহালা পুর এলাকাগুলো ১৯৮৪ সালের ৪ঠা জানুয়ারি থেকে কলিকাতা পৌর এলাকায় অন্তর্ভুক্ত করা হয়েছে। কিন্তু প্রশাসনিক কারণে কলিকাতার ঐ নূতন এলাকায় ঠিকা প্রজা আইনটি বলবৎ করা হবে না বলে সরকার সিদ্ধান্ত নিয়েছেন।

হাওড়ার ক্ষেত্রে, ১৯৮৩ সালের ১০ই জানুয়ারি হইতে ১৯৮০ সালের হাওড়া পুর কর্পোরেশন আইন চালু হয়েছে। আবার বিগত পৌর নির্বাচনের পর থেকে হাওড়া পৌর এলাকার সীমা পৌর এলাকার থেকে বিস্তৃততর হয়েছে। কিন্তু ঠিকা প্রজা আইনটি পূর্বেকার হাওড়া পৌর এলাকার মধ্যেই সীমাবদ্ধ রাখা হবে বলে স্থির হয়েছে।

বর্তমান বিধেয়কটিতে ১৯৮১ সালের কলিকাতা ঠিকা প্রজাস্বত্ব (অধিগ্রহণ ও নিয়ন্ত্রণ) আইনের এমনভাবে সংশোধনের প্রস্তাব করা হয়েছে যাতে ১৯৮১ সালে প্রথম প্রণয়ন কালে যে যে এলাকায় আইনটি বলবৎ ছিল সেই এলাকাগুলিতেই এটি এখনও সীমাবদ্ধ থাকবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আশা করি মাননীয় সদস্যগণ আমার এই প্রস্তাবে সম্মতি দেবেন এবং আমার উত্থাপিত ১৯৮৪ সালের কলিকাতা ঠিকা প্রজাস্বত্ব (অধিগ্রহণ ও নিয়ন্ত্রণ) (সংশোধন) বিধেয়কটি বিধানসভা কর্তৃক অনুমোদনের জন্য গৃহীত হবে।

**শ্রী অমরেন্দ্রনাথ ভট্টাচার্য** : মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমার মনে হয় প্রথমেই একই যাত্রায় পৃথক ব্যবস্থা করে এই বিলে কিছু কিছু বৈষম্যের অবতারণা করা হয়েছে। কলিকাতা এবং হাওড়া এই দুটিকেই মিউনিসিপ্যাল কর্পোরেশনে রূপান্তরিত করা হয়েছে অথচ আইনটি কলিকাতার জন্য প্রযোজ্য হবে, হাওড়ার জন্য নয়। সুতরাং এই প্রস্তাবের

আমি বিরোধিতা করছি। দ্বিতীয়ত কলিকাতার ব্যাপারে ঠিকা প্রজা আইনের সংশোধন আরও ব্যাপকভাবে হওয়া উচিত। সরকারি হিসাব যাই হোক না কেন কলিকাতায় বস্তিবাসীর সংখ্যা ২০ থেকে ২৫ লক্ষ। সরকার যখন বস্তিগুলিকে অধিগ্রহণ করে মধ্যস্বত্ব বিলোপ করেন তখন আশা করা গিয়েছিল ঠিকা প্রজা এবং বস্তিবাসীর ভাড়াটিয়াদের অবস্থার উন্নতি হবে এবং তেমন আশ্বাসও দেওয়া হয়েছিল। অথচ দেখা যাচ্ছে মধ্যস্বত্ব বিলোপের পর এরা সরকারি প্রজা হয়েছে এবং প্রজা হওয়া সত্ত্বেও কোন অধিকার ভোগ করতে পারছেনে না। সরকার যেখানে উদ্বাস্তুদের জবর দখল জমিতে অর্পন পত্র দিয়ে অধিকার স্বীকার করে গেছেন সেখানে এই ঠিকা প্রজারা পুকুর জলা এবং ডোবা বুজিয়ে জমি সংস্কার করে ২০।৩০।৫০ এমন কি ১০০ বছরেরও বেশি সময় ধরে বসবাস করেও এই অধিকার পায়নি। তাদের বেলায় এই সুযোগ থেকে কেন বঞ্চনা করা হচ্ছে তার কোন সঙ্গত কারণ আমি দেখছি না। তাই আমার প্রস্তাব যে তাদের জন্য একটা স্থায়ী প্রজাস্বত্ব দানের ব্যবস্থা করা হোক। বিক্রির মাধ্যমে বা দীর্ঘমেয়াদী ৯৯ বছরের জন্য লিজের বন্দোবস্ত করা হোক যাতে তারা উপযুক্ত স্বত্ব ভোগ করতে পারে। জমির মালিকরা যেমন আর্থিক সংকটের সময়ে জমি বন্ধক দিয়ে, হস্তান্তর করে অথবা বিক্রি করে কিছু অর্থ সংগ্রহ করে বিপদ মুক্ত হন, কলকাতার বস্তিবাসী ঠিকা প্রজারা এ রকম কিছু সুযোগ পাচ্ছেনা। তাঁরা হস্তান্তর করতে পারবেন না, মর্টগেজ দিয়ে টাকা নিতে পারবেন না, এই সুযোগগুলি তাদের জন্য থাকছে না বলে আমার মনে হয়। মধ্যস্বত্ব চলে গেল, কিন্তু এই লোকগুলির স্বত্ব, স্বামিত্বর কোন ব্যবস্থা হল না গোঁজামিল ব্যবস্থাটির যাতে সংস্কার করা যায় সেজন্য আমি ভূমি এবং ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ এবং প্রস্তাব রাখছি। অন্যান্য মানুষ যে কোন জমির মালিক বাড়ির মালিক যেখানে সুযোগ সুবিধা পান, অর্পণ ব্যবস্থা বা জবরদখল করা জমির মালিকরা যে সুযোগ পান— এই যে ব্যবস্থা অধিগ্রহণ হচ্ছে—এর ফলে ঠিকা প্রজা যারা তাদের যে উৎখাত বা উচ্ছেদ করা হবে না এ গ্যারান্টি কোথাও দেওয়া হয় নি। কোনদিন যে তাদের বলা হবে না যে তোমরা উঠে যাও, মন্ত্রী মহাশয় নিশ্চয় সে আশ্বাস কোথাও দেন নি। এর ফলে যেখানে তারা আছে সেই জমি বাড়ি সম্পর্কে তাদের ভবিষ্যৎ অনিশ্চিত। তাদের বাড়ি সংস্কার করবার জন্য খরচ করবার সাহস থাকবে না। বস্তি তো একেই নরক হয়ে আছে, এখন আরও গভীরতর নরক হবার সম্ভাবনা দেখা যাচ্ছে। কলকাতার ২০/২৫ লাখ বস্তি সম্বন্ধে ভাববার সময় এসেছে, এই ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং এই যে সংশোধনী এসেছে আমি তার বিরোধিতা করছি। গত তিন বছর যাবত এই বস্তিগুলির কোন ভাড়া বা খাজনা আদায় করা হয়নি, এজন্য বস্তির ঠিকা প্রজা বা ভাড়াটিয়ারা ভাড়া দেয় নাই। আগে জমিদারি আমলে জমিদারদের নায়েবরা গিয়ে এগুলি নিয়ে আসতেন। কিন্তু এখন বস্তিবাসীরা জানেনা যে এই ভাড়া বা খাজনা কোথায় দিতে হবে। এটা গত ৩ বছরেও ঠিক হয়নি। এই জানুয়ারি মাসে কিছু কিছু সংশোধনী পদ্ধতি গ্রহণ করা হয়েছে কিন্তু এতে বকেয়া পাওনার জন্য উৎখাত বা উচ্ছেদ না করা হয়। সরকার অনেক কিছুই মকুব করেছেন বস্তিবাসীদের এই অ্যাকুমুলেটেড কেস এটাও যেন মকুবের ব্যবস্থা করা হয়। অন্য প্রশ্ন হল খাজনা দেবার পদ্ধতি—আমি একটু আগে বলেছি—আগে নায়েবরা নিয়ে আসত, এখন খাজনা বা ভাড়া দেবার একটা জটিল পদ্ধতি করা হয়েছে। বস্তিবাসী অধিকাংশ মানুষদের এই পদ্ধতির সঙ্গে পরিচিত হতে হতে সময় শেষ হয়ে যাচ্ছে।

তাদের তিন বার রাসেল স্ট্রীটে যেতে হয়। রাসেল স্ট্রীটে গিয়ে ফর্ম এনে চালান সই করে রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়াতে দিতে হয় রিজার্ভ ব্যাঙ্কের ঠিক করে দেবার পরে আবার দিতে হয়। কাজেই আমি এই ব্যবস্থাকে সরলীকরণ করার জন্য একটা কথা বলছি, তিনি যেন এমন ব্যবস্থা করেন যাতে ঠিকা প্রজারা তাদের নিজস্ব কোনো ন্যাশানালাইজড ব্যাঙ্কের মাধ্যমে তাদের ভাড়া বা খাজনা দিতে পারেন। আগে ১ টাকা দিয়ে কর্পোরেশনের কাছ থেকে এই বাড়িওয়ালারা তাদের বাড়িঘরের ছোটখাটো সংস্কারের জন্য পারমিশন পেয়ে যেতেন। আজকে সরকার কর্তৃক গৃহীত ব্যবস্থার ফলে সেই একই সংস্কারের জন্য ৫০ টাকা দেবার রীতি চালু হচ্ছে। সেইজন্যই সরকারকে আমরা মনে করি মজুতদারি সরকার, এবং সাধারণ মানুষের জন্য, গরিব মানুষের জন্য ১ টাকা পাল্টে ৫০ টাকা বাড়ান। আমি বলি, ৫০ টাকার জায়গায় ১ টাকায় নামিয়ে আনুন। মনে রাখবেন, কলকাতার এক তৃতীয়াংশ মানুষ আজ বস্তিতে বাস করেন। তাঁদের স্বার্থ উপেক্ষা করে কল্লোলিনী কলকাতা তিলোত্তমা কলকাতা করলে লাভ হবে না। বর্তমান ১ ঘন্টা বৃষ্টি হলেই কলকাতা কল কল করতে থাকে। আমার বিশ্বাস, সাঁতারে ভারতীয় দলের ম্যানেজার করে যদি কলকাতা থেকে মাননীয় প্রশান্ত শূর মহাশয়কে অলিম্পিকে পাঠানো যায় তাহলে ফার্স্ট প্রাইজ আমরা নিশ্চয়ই পাব। তিলোত্তমা মানে জানতাম, তিল তিল করে যাকে গড়ে তোলা হয়েছে। এখন দেখলাম কলকাতার গড়ে তোলা তিলোত্তমা হচ্ছে ২ নম্বর হিন্দুস্থান পার্ক। তাই আমি আপনার মাধ্যমে বস্তিবাসীদের জন্য মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি, এই বিলটা প্রত্যাহার করুন। আমরা এর বিরোধিতা করছি।

[3-20 — 3-30 P.M.]

**শ্রী মহম্মদ নিজামুদ্দিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দি ক্যালকাটা ঠিকা টেনেন্সি (ইক্যুইজেশন অ্যান্ড রেগুলেশন) (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৪ যা মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় এখানে উপস্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। আমার মনে হয় বিরোধীপক্ষ থেকে যে সমস্ত কথা এখানে বলা হোল, সেটা বলার কোন প্রয়োজন ছিলনা। যেহেতু ক্যালকাটা কর্পোরেশনের সঙ্গে আরো তিনটি মিউনিসিপ্যাল এরিয়া অ্যাড হয়েছে আইনগতভাবে হাওড়ায় কিছু এলাকাও যোগ করা হয়েছে—সেজন্য ওখানে আগেকার আইনে যে সমস্ত মিউনিসিপ্যালিটি চালু আছে সেখানেও এই আইনবলে ঠিকা টেনেন্সী অ্যাক্ট চালু হয়। কিন্তু এর ফলে অনেক রকম ডিফিকালটিজ দেখা দেবে এবং সেজন্যই এই আইনটি আনা হয়েছে। কিন্তু যে কথা মাননীয় অমরেন্দ্রবাবু, এখানে রাখলেন আজকে যাঁরা ঠিকা টেনেন্ট আছে তাঁদের কোন রকম সুযোগ-সুবিধা ঠিকা টেনেন্ট হিসাবে আজ পর্যন্ত দেওয়া হয়নি। আমি বলতে চাই, তিনি হয়ত এটা পড়েননি। সমস্ত সুযোগ-সুবিধা তাঁদের দেওয়া হয়েছে। শুধু একটি জায়গায় কেড়ে নেওয়া হয়েছে এবং সেটা হচ্ছে, তাঁরা এই সম্পত্তি বিক্রি করতে পারবেন না। কারণ জমির উপর ঠিকা টেনেন্টদের সমস্ত রকম সুযোগ সুবিধা দেবার ফলে তাঁরা আজকে বিক্রি করতে পারেন বলেই এটা করা হয়েছে। আমরা দেখলাম, যখন এই বিলটা আনা হয়েছিল তখন তাতে লেখা ছিল তাঁদের রায়ত হিসাবে গ্রহণ করা হবে। তখন কংগ্রেস (আই)-এর যে সমস্ত পুঁজিপতিরা রয়েছে তারা তাড়াহুড়ো করে এই সমস্ত ছোটখাটো ঘরবাড়ির মালিকদের কাছ থেকে ঘরবাড়ি কিনতে আরম্ভ করেছিল। তাঁরা দেখেছেন যদি

আজকে একটা বাড়িকে ১ লক্ষ টাকা দিয়ে কিনতে পারেন, এখান থেকে তাদের যদি উৎখাত করতে পারেন তাহলে ভবিষ্যতে এখানে একটা পাকা বাড়ি করে জীবন-যাপন করা যাবে। তাতে নিজের এবং তাঁর বংশধরেরা অনেক বেশি লাভবান হবেন। এই ভাবে বস্তিবাসীদের উৎখাত করে নিজেরা বাড়ি করে নিচ্ছেন। একটা বাড়ির দুটো রুম আছে। তার ভ্যালুয়েশন হবে ৫০ হাজার টাকা। তাকে বলা হচ্ছে তোমাকে ১ লক্ষ টাকা দেব, তুমি আমাকে বাড়িটা বিক্রি করে দাও। তারা অভাবের তাড়নায় বাড়ি বিক্রি করে চলে যাচ্ছে বাঁকুড়া বা হাওড়ার অমরবাবুর জায়গাতে। সুতরাং কলকাতা থেকে তারা উৎখাত হয়ে গেল। বড় লোকেরা বেশি টাকা খরচ করে তাদের উৎখাত করে দিচ্ছে এবং সেখানে তারা বড় বড় বাড়ি তৈরি করছে। গরিব মানুষ, তারা একসঙ্গে অনেক টাকা পাচ্ছে। তারা আর একটা করবে? অভাবের তাড়নায় যাতে তারা জমি বিক্রি করে দিতে না পারে তার জন্য এই বিল আনা হচ্ছে। গরিব মানুষ যাতে উৎখাত না হয়ে যায় তার জন্য গণতান্ত্রিক অধিকার কেড়ে নেওয়া হচ্ছে। কলকাতার বুকে ৪ কাঠা জমির ভ্যালুয়েশন হচ্ছে ৪ লক্ষ টাকা। সেই ৪ লক্ষ টাকা দিয়ে ভেকেন্ট ল্যান্ড কিনে বস্তিবাসীদের উচ্ছেদ করা হচ্ছে। ব্যাঙ্ক মানেই তো সেখানে বড় লোকেরা বেশি সুযোগ সুবিধা পাবে। ব্যাঙ্ক জাতীয়করণ হওয়ার পরে বড় লোকেরা বেশি সুযোগ সুবিধা পায়। সেখানে তারা মাল্টি স্টোরেড বিল্ডিং তৈরি করে নিজের জন্য এবং তাঁর বংশধরের জন্য। সেই জন্য এই বাড়ি যাতে বিক্রি করতে না পারে তার জন্য এই অধিকার কেড়ে নিয়েছেন এই সরকার গরিব মানুষের জন্য। আপনারা উৎখাতের কথা বলছেন? উৎখাত করেছেন আপনারা। আজ নয়। বৃটিশ আমল থেকে—তখন দেশ স্বাধীন হয় নি আপনারা উৎখাত করছেন। যখন স্বাধীনতার জন্য সংগ্রাম করছি তখন থেকে এবং আপনাদের কংগ্রেস আমল পর্যন্ত। কলিকাতার কাঁকুড়গাছি, মুরুলিবাগান, কালিবাগান, পদ্মপুকুর এবং বাগবাজার থেকে আপনারা বস্তিবাসীদের উৎখাত করেছেন। বড় রাস্তা তৈরি হবে, খুব ভাল কথা। কিন্তু রাস্তা তৈরি করার জন্য যাদের উৎখাত করলেন তাদের বাড়ি তৈরি করার কোন কথা বললেন না। ঠিকা টেনেন্সিরা কিছু কিছু পেয়েছে এবং অনেকে কিছু পায় নি। তাদের সামান্য কিছু টাকা দেওয়া হয়েছে মাত্র। ২ মাসের নোটিশ তাদের উৎখাত করা হলো। কিন্তু সেই জায়গায় আমরা কি করেছি? আমরা বলেছি, আমাদের ডেভেলপমেন্ট দরকার। আমাদের রাস্তা করতে হবে এবং ডেভেলপমেন্ট করতে হবে। কিন্তু ডেভেলপমেন্ট করতে গেলে আগে এই আইনের দ্বারা সমস্ত মানুষকে তাদের বস—বাসের জায়গা করে দিতে হবে। ডেভেলপমেন্টের নাম করে তাদের উৎখাত করা চলবে না। এটা আগে ছিল না, আমরা করেছি। বিধানচন্দ্র রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন ১৯৫৫ সালে ঠিকা টেনেন্সির ব্যাপারে একটা বিল এনেছিলেন। সেই বিলের বিরুদ্ধে সারা কলিকাতার সমস্ত বস্তিবাসীদের নিয়ে আমরা আন্দোলন করেছিলাম। সেই সময় সেই আন্দোলনে সকলে এগিয়ে এসেছিল। সেই জন্য সেই বিল ইমপ্লিমেন্টেশন হতে পারে নি। সেই সময় জনসাধারণ তাঁদের সঙ্গে যায় নি। আজকে এই সমস্ত অভিজ্ঞতা ছিল বলে এই ঠিকা টেনেন্সি বিলে নানা রকম সুযোগ সুবিধা দেওয়া হয়েছে। সেখানে বলা হয়েছে যে বাড়িওলা এবং টেনেন্টদের উৎখাত করা চলবে না। টেনেন্সি অ্যাক্ট অনুযায়ী সমস্ত মামলার বিচার হবে। ওনারা যেটা বলছেন যে এই ঠিকা টেনেন্সি অ্যাক্টের মাধ্যমে সমস্ত মুসলিম সম্প্রদায়ের লোককে উৎখাত করা হবে। এটা ঠিক নয়। তাঁরা বাইরে এই ভাবে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে প্রচার চালিয়ে যাচ্ছেন। কিন্তু

এখানে ওনাদের এই কথা বলার সাহস নেই। আমাদের আমলে ডেভেলপমেন্টের জন্য যে সমস্ত জায়গা নিয়েছি সেখানে যে সমস্ত বাড়ি পড়েছে তাদের জন্য রিজেন্ট পার্কে বাড়ি তৈরি করে দেওয়া হচ্ছে। আমার কন্সটিটিউয়েন্সি পার্ক সার্কাসে ইস্টার্ন মেট্রোপলিটন বাইপাস সেটা তৈরি হচ্ছে তার জন্য ৩৩টি বাড়ি ভাঙ্গা হয়েছে। সরকার পক্ষ থেকে তাদের একটা জমির প্লট দেওয়া হয়েছে। টেনেন্টরা ৫০/৬০ করে বাড়ি ভাড়া দিয়ে থাকবেন। জমির মালিকরা আজকে নিজেরা বাড়ি করেছে। এই সব দিক তাকিয়েই আমরা এই বিল এনেছি। আপনারা হলেন জনগণের শত্রু বস্তি পিপলদের আপনারা কলিকাতায় থাকতে দিতে চান না। বিধানচন্দ্র রায় একটা বিল এনেছিলেন যাতে তিনি বলতে চেয়েছিলেন মেট্রোপলিটন সিটিতে স্লাম রাখা চলবে না। আমরা বলেছিলাম আমরা যতদিন থাকব ততদিন এই ব্যবস্থা থাকবে। আমরা সরকারে থাকব কি থাকবনা সেটা কথা নয়, আমরা জনগণকে ঐক্যবদ্ধ করে এই কথা বলতে পেরেছি। আজ বস্তিবাসীরা যে সমস্ত সুযোগ সুবিধা পাচ্ছেন তা আগে ছিল না। যদি কোন বাড়ি ধ্বসে পড়ে বা কোন বাড়ি ভেঙে দেওয়া হয়, এবং সেখানে যদি ১২ বছরের মধ্যে বাড়ি পুনরায় তৈরি হয়, সেখানে পুরাতন টেন্যান্টকেই বসবাসের সুযোগ দিতে হবে। এই সমস্ত বিষয়গুলো ভাল করে বোঝাবার প্রয়োজন আছে। ভারতবর্ষের কোন প্রভিন্সেই এই ধরনের সুযোগ সুবিধা নেই। বস্তিবাসীদের জন্য এই ধরনের সুযোগ অন্য কোন সিটিতে নেই। আমরা এই সুযোগ ঠিকা টেন্যান্সি অ্যাক্টের মাধ্যমে করে দিয়েছি। আপনারা বস্তিগুলোতে এবং পাড়ায় পাড়ায় মিটিং করে নানা ভাবে আমাদের কাজকর্মে বাধা সৃষ্টি করছেন। এই সমস্ত লোকেরা যদি রিটার্ন জমা দিত তাহলে আমাদের কাজের সুবিধা হোত। ২৮।২৯ টি ঠিকা টেন্যান্ট আমাদের কাছে রিটার্ন দিয়েছে। অনেক ঠিকা টেন্যান্ট টাকা পয়সা জমা দিয়েছে। আমি মাননীয় অমর বাবুকে উপহাস করে বলছি না—ঐ সমস্ত জমির খাজনা যদি সরকারের কাছে আদায় তাঁরা দিতেন, তাহলে সরকারের পক্ষ থেকে নিশ্চয়ই তাঁদের সম্বন্ধে আরও বেশি করে ভাবতে হোত। যদি ন্যাশানালাইজড্ ব্যাঙ্কে বা এলাকায় এলাকায় জমা দেওয়ার ব্যবস্থা করা যায় তাহলে আরও ভালো হবে। অবিলম্বে এই ব্যবস্থা করতে হবে। অবিলম্বে যে সমস্ত ঠিকা টেনান্ট রিটার্ণ জমা দিয়েছে, তাদের সার্ভে করার ব্যবস্থা করতে হবে। যাতে সম্পূর্ণ ভাবে এই ব্যবস্থা চালু করা যায় তার অনুরোধ রেখে এই বিলকে আমি আর একবার সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আনন্দমোহন বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী দি ক্যালকাটা ঠিকা টেন্যান্সি (ইকুইজেশন অ্যান্ড রেগুলেশন) (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৪ যা এনেছেন তার উপর মাননীয় নিজামুদ্দিন সাহেব বক্তব্য রাখলেন। নিজামুদ্দিন সাহেব বোধহয় জিনিসটা সঠিক ভাবে অনুধাবন করতে পারেন নি। এই বিলের মধ্যে যে ক্রাকস্ অফ দি থিং আছে, তা উনি কতখানি রিয়ালাইজ করেছেন আমি জানি না। মাননীয় অনিলবাবু এরপরে বলবেন, ওঁর কথা আমি নিশ্চয়ই শুনব। যে বিল এখানে আনা হয়েছে, তার আক্ষরিক অর্থ থেকে আমরা বুঝতে পারছি যে ক্যালকাটা ঠিকা টেন্যান্সি (ইকুইজিশন অ্যান্ড রেগুলেশন) অ্যাক্ট, ১৯৮১ যা এই বামফ্রন্ট সরকার পাস করেছিলেন সেটা। সেই আইন বেশ কয়েকটি মিউনিসিপ্যালিটিতে প্রযোজ্য হবে না। ১৯৮১ সালে এই আইনটা বামফ্রন্ট সরকার পাস করেছিলেন।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** এতে বলা আছে যে, যে দিন থেকে আইন পাস হবে সেদিন থেকে ক্যালকাটা এবং হাওড়ার পুরানো যে সমস্ত এলাকা আছে, সেগুলোর জন্য প্রযোজ্য হবে, অন্যগুলোর জন্য নয়। অন্য মিউনিসিপ্যালিটি গুলিতে নন-এগ্রিকালচারাল টেন্যান্সি অ্যাক্ট অনুসারে হবে সেইজন্য এখানে যেটা বলা হয়েছে সেটা আপনি একটু লক্ষ্য করুন। এই ঠিকা টেন্যান্সি বিলটির একটা বিশেষ অর্থ আছে। এটা কেবলমাত্র কলকাতার এবং হাওড়া কর্পোরেশনের যে সমস্ত পুরানো এলাকা আছে, সেগুলোর জন্য। বাকি সমস্ত জায়গার জন্য অন্য আইন। সেইজন্য বর্তমানে যে সমস্ত অসুবিধা হচ্ছে তা দূরীকরণের জন্য এই আইন

**শ্রী আনন্দ মোহন বিশ্বাস ঃ** মন্ত্রী মহাশয় আমার চেয়ে বয়োঃজ্যেষ্ঠ অনেক বেশি জানেন। কিন্তু আমি যেটুকু বুঝি আমি সেটাই বলছি, আমার ভুলভ্রান্তি হলে আপনি বলবেন তবে তিনি আমার যেটুকু সময় নিয়েছেন সেটা আপনি আমাকে দিয়ে দেবেন। ক্যালকাটা কর্পোরেশনের একটা টেরিটোরিয়াল জিওগ্রাফি ছিল। ক্যালকাটা অ্যাক্টকে অ্যাবোলিস করে ক্যালকাটা কর্পোরেশন বলে যখন ঘোষণা করা হলো তখন তার সঙ্গে যাদবপুর, সাউথ সুবার্বন, এবং গার্ডেনরীচ এই তিনটি মিউনিসিপ্যালিটি মার্জ করে ক্যালকাটা টেরিটোরিয়াল জিওগ্রাফি বৃহত্তর করা হলো। ১৯৮১ সালে যে ঠিকা টেন্যান্সি অ্যাক্ট করা হয়েছিল তাতে সেই ইকুইজিশান এবং রিকুইজিশান অ্যাক্ট অফ ১৯৮১ will not be applicable so far three municipalities are concerned which are newly merged with the Calcutta Corporation—this is the amendment. আমার মন্ত্রী মহাশয়ের কাছে একটা বক্তব্য যে ১৯৮১ সালে যে আইন পাস করেছিলেন সেই আইনের উদ্দেশ্য মহৎ সেটা আমি স্বীকার করছি। ১৯৭৯ সালে সাত্তার সাহেব যখন ভূমিরাজস্ব মন্ত্রী ছিলেন সৌভাগ্যক্রমে আমিও সেই মন্ত্রি সভায় ছিলাম। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত সিদ্ধার্থ রায় মন্ত্রিসভায় এই আইন নিয়ে অনেকবার আলোচনা হয়েছে। দুর্ভাগ্য বশত আমরা এই আইন তখন উপস্থিত করতে পারিনি এটা ঘটনা। এই আইনের উদ্দেশ্য ছিল তিনটি। সাম্যবাদের কথা সোসালিজমের কথা যাই বলুন না কেন গণতান্ত্রিক ব্যবস্থায় সাধারণ মানুষ মেহনতি মানুষ, টয়লাস মানুষ যারা হ্যাভ নট কলকাতায় তারা বহু আছে। কলকাতার সমগ্র জমি ৮০ পারসেন্ট হোল বস্তি। কলকাতা বলতে যদি আমরা লেক টাউন, সল্ট লেক, বালিগঞ্জ ধর্মতলা বুঝি তাহলে ভুল হবে। নিজামুদ্দিন সাহেব ঠিকই কথা বলেছেন যে বাজারাজার বড়বাজার, গার্ডেনরীচ বস্তির এলাকায় যেসব দরিদ্র মেহনতি মানুষ বাস করে এদের অন্ধকারে রেখে কলকাতাকে বড় করা যায়না। সেই উদ্দেশ্যে এদের যে সমস্ত হাউজিং প্রবলেম আছে এদের ড্য়েলিং কন্ডিশনকে ভাল করবার উদ্দেশ্য নিয়ে যাতে আপার ফেজ কে ইউজ করে কলকাতার ভিড় যাতে কমানো যায় সেইদিকে লক্ষ্য রেখে আমরা কার্যকরি করতে পারিনি মূল কথা হচ্ছে গণতান্ত্রিক ব্যবস্থায় সাম্যবাদ, সমাজতন্ত্রের কথা যাই বলুন না কেন যেখানে সংসদীয় ব্যবস্থা প্রতিষ্ঠিত সেখানে মধ্যস্বত্বা ভোগী বিলুপ্ত হয়েছে। আজকে এস্টেট ইকুইজিশন অ্যাক্ট করে জমিদারি বিলোপ করা হয়েছে, ল্যান্ড রিফর্মস অ্যাক্ট করে ল্যান্ড সিলিং অ্যাকুইজিশন অ্যাক্ট করে জমিদারি বিলোপ করা হয়েছে, ল্যান্ড রিফমর্স অ্যাক্ট করে ল্যান্ড সিলিং বেঁধে দেওয়া হয়েছে এবং সেখানে কোন ইনটার মিডিয়ারী থাকবেনা। সেখানে পরিষ্কারভাবে বলা হয়েছে ল্যান্ড ফর দি টিলার্স। অর্থাৎ হাল যার জমি তারই হবে—সেখানে ইন বিটুইন কোন স্বত্ব থাকবে না। every Rayat will be the direct tenant of the state মাঝখানে

কেউ থাকবে না। ১৯৮১ সালের আইনের ভেতর পরিষ্কারভাবে বলা হোল বস্তির যিনি মালিক যিনি মধ্যস্বত্বা ভোগী সেই বস্তিবাসীর কথা বলছি না। বস্তিবাসীর অকুপেনসি রায়ট তাদের কথাও বলছি না।

[3-40 — 3-50 P.M.]

স্টেট এবং অকুপেন্সি রায়তের মাঝখানে এক শ্রেণীর জমিদার ছিল। এই জমিদারি কিভাবে এল তার ইতিহাস আছে। ১৯০০ সালে কলকাতার যখন শিল্পায়ন ঘটল তখন কিছু কিছু জমিদার খানা-ডোবা বুজিয়ে কলকারখানার মানুষকে বসাবার জন্য বস্তি সৃষ্টি করল। কিন্তু দেখা গেল সেই জমিদাররা যে টাকা ওখান থেকে পায় তা ইকনমিক্যালি ভায়েবল নয়। তাই বস্তিগুলিকে বেটার কন্ডিশনে নিয়ে যাবার দিকে আজকে তারা ইন্টারেস্ট নিচ্ছে না। ১৯৮১ সালের আইনের মধ্য দিয়ে বলা হল মধ্যস্বত্ব ভোগী যারা তাদের কোনো ইনটারেস্ট থাকবে না। কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করছি আজকে যে বিল আনা হয়েছে তাতে বলা হচ্ছে ক্যালকাটা অরিজিন্যাল জুরিসডিকশান, মেট্রোপলিটন জুরিসডিকশানের মধ্যে এই আইনটা কনফাইন্ড থাকবে। এই আইনটা জনসাধারণের কল্যাণমূলক আইন, এই আইনটা কেন শুধু ক্যালকাটা মেট্রোপলিটন এর জিওগ্রাফিক্যাল টেরিটরির মধ্যে কনফাইন্ড হবে? হোয়াই নট ইট উইল বি এক্সটেন্ডেড টু দি থ্রি মিউনিসিপ্যালিটিজ যারা এখন বৃহত্তর কলকাতার কনসেপ্শানে এসেছে, যারা কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশনের আওতায় এসেছে? অমর বাবু যে কথা বলেছেন এক যাত্রায় পৃথক ফল হচ্ছে সেটা ঠিকই বলেছেন। ক্যালকাটা কর্পোরেশনের অরিজিন্যাল জুরিসডিকশানের মধ্যে ইন্টার মিডিয়ারীদের ইন্টারেস্ট যেখানে ইকুইজিশন করা হচ্ছে না সেখানে বৃহত্তর কলকাতার আওতাভুক্ত গার্ডেনরীচ, সাউথ সুবার্বন এবং যাদবপুর মিউনিসিপ্যালিটির এই তিনটি মিউনিসিপ্যালিটির ইন্টারমিডিয়ারীদের রাইট কেন ইকুইজিশান রিকুইজিশান করা যাবে এই হচ্ছে আমার বক্তব্য। যদি আমরা দেখি এই সংশোধনীর মধ্য দিয়ে ইন্টারমিডিয়ারী'জ রাইট টু সাম এক্সটেন্ট ইজ কনফাইন্ড টু ওনলি থ্রি মিউনিসিপ্যালিটিজ সেখানে কিন্তু তাদের ল্যাটিচিউড্ দেওয়া হচ্ছে, টেক ওভার করা হচ্ছে না, ইন্টারমিডিয়ারী রাইটকে এই বিলের মধ্য দিয়ে প্রোটেকশান করা হচ্ছে যেখানে ইন্টারমিডিয়ারী রাইট অ্যাবলিশানের পথে, যেখানে ইন্টারমিডিয়ারী রাইট এর সাপোর্টে পার্টি পলিটিক্সে আমরা কেউ যাচ্ছি না। মাননীয় মন্ত্রী মহাশয়কে এই বিষয়ে আমি পুনরায় চিন্তা করতে অনুরোধ করব। আজকে কলকাতায় ৪০ ভাগ জমিতে বস্তি এলাকা, এগুলির সংস্কার করা দরকার। সি.এম.ডি.এ রাস্তায় সংস্কার করে, পয়ঃপ্রণালী সংস্কার করে। আপনি জানেন ১৯৫১ সালে ক্যালকাটা ইমপ্রুভমেন্ট ট্রাস্ট হয়ে তাদের বিভিন্ন কাজের মধ্য দিয়ে বস্তির উন্নয়ন করে গেছে, বস্তির সংস্কার করে গেছে, তার সুফল আমরা পেয়েছি। সেজন্য আমার এখানে কনস্ট্রাকটিভ সাজেশান হচ্ছে ক্যালকাটা ঠিকা টেনেন্সি অ্যাক্টে ইকুইজিশান, রিকুইজিশান অ্যান্ড রিক্লামেশন বোর্ড আপনারা তৈরি করুন। আজকে যে মানুষগুলি বস্তিতে আছে তাদের মৌরসী পাট্টা দিন, সেই অধিকার তাদের অ্যাসার্ট করুন, তারা যাতে তাদের নিজস্ব বাড়ি বানাতে পারে তার ব্যবস্থা করুন। বোর্ডের মাধ্যমে তাদের অর্থ লগ্নি করার ব্যবস্থা করে দিন। আমরা জানি মধ্যস্বত্বভোগী যেসব মানুষ আছে তাদের এইসব সম্পত্তির উপর ইনটারেস্ট নেই, মাঝখান থেকে বস্তিবাসীদের ইকনমিক ক্যাপাসিটি নেই যে তাদের নিজেদের অর্থ দিয়ে বস্তি

সংস্কার করে ভালো ঘর বানিয়ে বংশপরম্পরায় বসবাস করতে পারে। ডাঃ বিধানচন্দ্র রায় যেমন সি.এম.ডি. তৈরি করেছিলেন সেই রকম আজকে আপনারা বোর্ড তৈরি করুন, এই বোর্ডের মাধ্যমে বস্তিবাসীরা যাতে লগ্নি করে বাড়ি-ঘর তৈরি করে বসবাস করতে পারে সেই দিকে চিন্তা করে দেখুন। সেজন্য আমি আপনাকে অনুরোধ করব এক যাত্রায় পৃথক ফল কেন করছেন। ৩টি মিউনিসিপ্যালিটি কলকাতা কর্পোরেশনের সমস্ত সুযোগ-সুবিধা গ্রহণ করবে, একটা ওয়াইড আইন সর্বত্র কেন প্রযোজ্য হবে না এই সম্বন্ধে আপনি বিবেচনা করবেন। কালকে এখানে এন্ট্রিট্যাক্স নিয়ে আলোচনা হয়েছে। আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি এই সরকার চায় ডিসেন্ট্রালাইজেশন অব পাওয়ার অ্যান্ড ওয়েলথ। এঁরা রাজ্য এবং কেন্দ্রের মধ্যে যে সম্পর্ক তার পুনর্বিন্যাস চাচ্ছেন, অধিক ক্ষমতা চাচ্ছেন। কিন্তু আমরা সঙ্গে সঙ্গে লক্ষ্য করছি আপনারা মিউনিসিপ্যালিটিকে শোষণ করে তাদের টাকা কমিয়ে দিচ্ছেন। যে ৩টি মিউনিসিপ্যালিটি কর্পোরেশনের মধ্যে এসেছে তাদের অবশ্য ২৫ পারসেন্ট থেকে বাড়িয়ে ২৮ পারসেন্ট করেছেন। এই ৩টি মিউনিসিপ্যালিটি আসার পর তাদের যে সুযোগ দিচ্ছেন তাতে দেখছি ক্যালকাটা অরিজিন্যাল জুরিসডিকশনের মধ্যে এই আইন কনফাইন্ড থাকবে কিন্তু তাদের সারকামফারেন্স বাড়বে না। তবে আমি একটা জিনিস বুঝতে পারছিনা ইন্টারমিডিয়ারীদের কাছ থেকে জমি নিয়ে কেন মিডিল ম্যানদের দেওয়া যাবে না? আই অ্যাম সরি টু সে, এই যে সংশোধনী আনা হয়েছে এটার মাধ্যমে ইন্টারমিডিয়ারী রাইটকে প্রোটেক্শন দেবার ব্যবস্থা হচ্ছে। ওই ৩টি এলাকায় বস্তির জমিদার যারা রয়েছে তাদের প্রোটেক্শন দেওয়া হচ্ছে। আমি বলছি আপনারা এই জিনিস দয়া করে করবেন না। আপনারা জমি এ্যাকুইজিশান করবার প্রভিসন রাখুন এবং একটা স্ট্যাচুটরি অথরিটি বা বোর্ড তৈরি করে গরিব মানুষদের বাড়ি করবার সুযোগ দিন। আপনারা যে ইন্টারমিডিয়াটরীদের ইন্টারেস্ট প্রোটেক্ট করছেন তার জন্য আমি এই বিলের বিরোধিতা করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধীপক্ষের বক্তব্য আমি মন দিয়ে শুনলাম। আমি দেখলাম ওঁরা ধান ভাঙ্গতে শিবের গীত গেয়েছেন। বিলের মধ্যে রয়েছে জুরিসডিকশনের একটা ব্যাপার এবং তার একটা লিমিট করা আছে। আগে যেটা অরিজিন্যাল ক্যালকাটা কর্পোরেশনের জুরিসডিকশন ছিল তার সঙ্গে এখন অনেকগুলো এলাকা ইনকর্পোরেট হবার জন্য জুরিসডিকশনটা একটু বেড়ে গেছে। কলকাতায় যারা ঠিকা টেন্যান্ট তাদের সম্বন্ধে বলা যায় মেইনলি এটা ক্যালকাটা অরিজিনাল জুরিসডিকশনে ছিল। কলকাতা জমিদারিকে কেন্দ্র করে কি সব ঘটনা ঘটেছে সেটা যাঁরা ইতিহাস জানেন তাঁরা ভালভাবেই জানেন। তারপর যেগুলো ফ্রাগমেন্টেড হয়ে যায় সেগুলো জমিদাররা নিয়ে যায় এবং প্রজাস্বত্ব বিলি করে। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কংগ্রেস গভর্নমেন্ট এটা নিয়ে চেষ্টা করেছিল সেকথা বিরোধীপক্ষের তরফ থেকে বলা হয়েছে। যদিও এই প্রসঙ্গে তাঁরা তাঁদের ইনার কন্ট্রাডিকশন রয়েছে। অমরবাবু এবং আনন্দ বাবুর বক্তব্যর মধ্যেও কিন্তু কন্ট্রাডিকশন রয়েছে। অমরবাবু বলেছেন এখনও যেগুলো ঠিকা টেন্যান্সি রয়েছে সেটা জমিদারিরই নামান্তর মাত্র। অমরা জানি ঠিকা টেন্যান্সি যেটা আমরা অ্যাবলিস করেছি তাতে বহু জমিদার এখনও যায়নি এবং অমরবাবু তাদের প্রোটেকশান দিচ্ছেন। আনন্দবাবুর সুর কিন্তু অন্য রকম। তাদের কিভাবে ওনারশিপ দেওয়া যায় এবং বড় বড় ইন্টার মিডিয়ারিস যারা রয়েছে তাদের কিভাবে ওনারশিপ দেওয়া যায় সেকথা তাঁর বক্তব্যের মধ্যে ছিল। তারপর, কল্লোলিনী

কলকাতা, তিলোত্তমা কলকাতা এসব কথা বিলের মধ্যে কোথায় আছে? তিনি বিজ্ঞ লোক, পড়াশুনা করেছেন কাজেই এই ধরনের কথাবার্তা কেন বললেন আমি বুঝতে পারছি না। ক্যালকাটা কর্পোরেশন নিয়ে আলোচনা হতে পারে, কিন্তু এটা তো ঠিকা টেনান্সির আলোচনা হচ্ছে। আমি মনে করি আলোচনার একটা স্ট্যান্ডার্ড থাকা উচিত। এবং সেইজন্য বলছি যে আমার মনে হয় স্ট্যান্ডার্ড অব ডিসকাশনটা একটু এলিভেট করার চেষ্টা করুন। এইভাবে ডিসকাশনটা ডাউনওয়ার্ড করা উচিত নয়। ঠিক প্রজার উন্নতি, মধ্যস্বত্ব চলে গেল, এই সব কথা বার্তা উনি বলেছেন এবং বস্তির উন্নতির কথা বলেছেন। কিন্তু এই বিলে এই সব কথা আসে কি করে? ঠিকা টেনেন্সি অ্যাক্ট আছে এবং ঠিকা প্রজাদের উন্নতিব কথা আমাদের এই বামফ্রন্টই চিন্তা করেছে এবং তাদের যদি কোন উন্নতি হয়ে থাকে তাহলে এই বামফ্রন্ট সরকারের আমলে হয়েছে। অন্য কোন আমলেই বস্তির এই বকম উন্নতি হয় নি। এটা সত্য কথা। উনি কালেকশন অব রেভিনিউ এর কথা বলেছেন। তার জন্য অন্য ব্যবস্থা করতে হবে এবং সেটা যে কোন সময়েই হতে পারে। এটা নিয়ে কোন ব্যাপার নয। আসল কথা এখানে যে আইন আনা হয়েছে তার বক্তব্যের মধ্যে কোন ত্রুটি আছে কি? কোন ত্রুটিই নাই। এখানে সামান্য একটু মাত্র সিম্পলিফিকেশন করা হয়েছে। আগে বেহালা বা যাদবপুর পঞ্চায়েতের আন্ডারে ছিল। তারপর মিউনিসিপ্যাল কর্পোরেশন হবার পর এগুলি যুক্ত হয়েছে। বহু জায়গা এর মধ্যে গ্রাম পঞ্চায়েতের মধ্যে ছিল। এখানে যাদবপুরকে নেওয়া হয়েছে। তার জন্য মামলা হয়েছে একে কর্পোরেশনের মধ্যে আনার জন্য। বস্তির উন্নয়ন সম্বন্ধে যখন কলকাতা কর্পোরেশন সম্বন্ধে আলোচনা হবে তখন এটা বলবেন। এখানে ঠিক টেনেন্ট সম্বন্ধে কথা হচ্ছে। বিরোধী সদস্যদের আমি বলব যে আলোচনাটাকে একটু উচ্চস্তরে রাখবেন। প্রপার ডিসকাশন করুন। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে সংশোধনী এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-50 — 4-00 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** আমাদের মাননীয় সদস্য অমর ভট্টাচার্য মহাশয় যে বক্তব্য রেখেছেন ফরোয়ার্ড ব্লকেব সদস্য শ্রী অনিল মুখার্জি তাঁকে জ্ঞান দেবার চেষ্টা করেছেন। এখন দেখছি তাদের অনিল মুখার্জির ছাড়া আর যেন বলার কেউ নেই। উনি আলোচনা না করে হিতোপদেশ দেবার জনাই যেন উঠেছেন। ওনার সমস্ত বক্তৃতাটাই ডিসঅর্ডার The entire speech is disorder

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য অমব ভট্টাচার্য এবং আনন্দমোহন বিশ্বাস এই দুই জনের বক্তব্য আমি খুব মন দিয়ে শুনলাম। আমার মনে হয় একটু ভুল বোঝার জন্য বোধ হয় তাঁরা ঐসব কথা বলেছেন। দুটি বিষয় এখানে ওঁরা ঠিক বুঝতে পারেন নি। ১৯৪৯ সালে এই ঠিকা টেনেন্ট অ্যাক্ট কংগ্রেস আমলে হয়েছিল। তৎকালীন কলকাতা এবং হাওড়া এলাকার একটা বিশেষ এলাকার জন্য এই অ্যাক্ট হোল। বাংলার অন্য কোথাও এটা ছিল না। নন এগ্রিকালচারাল এরিয়ার এটা হোল। এইটা প্রথম বোঝা দরকার। ১৯৫৩ সালে যখন স্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট হোল তখন আমি বিধানসভার সদস্য এবং আমিও একজন সিলেক্ট কমিটির সদস্য ছিলাম। সেখানে তখন ইন্টারমিডিয়ারি অ্যাবলিশন করা হচ্ছে, কারণ তার উদ্দেশ্য ছিল অ্যাবলিশন অফ ইন্টারমিডিয়ারি। সেখানে কেন কলকাতাকে

বাদ দেওয়া হল এবং কেন দার্জিলিংয়ের হিল এরিয়াকে বাদ দেওয়া হল এটা ভাববার কথ এই দুটোকে যদি মিলিয়ে দেখা যায় তাহলে কংগ্রেসের যখন সংখ্যাধিক্য ছিল এবং তাঁদের মন্ত্রী মহাশয় ছিলেন তখন কলকাতা এবং হাওড়ায় প্রপার্টি ক্লাশ, তাদের স্বার্থের দিকে লক্ষ রেখে কতকগুলি বিশেষ ব্যবস্থা তাঁরা করেছিলেন, এই জিনিসটা মনে রাখতে হবে। তখন আমি বাধা দিয়েছিলাম, আমার নোট অফ ডিসেন্টটা পড়ে দেখবেন। পরবর্তীকালে আমি যখ এই বিভাগের ভার নিই তখন থেকেই প্রথমে দার্জিলিং যেটা বাদ ছিল সেটাকে তুলে দেও হল। সেখানেও অ্যাবলিশন অফ স্টেটস অ্যাকুইজিশন অ্যাক্টের যে ইন্টারমিডিয়ারি অ্যাবলিশ সেটা হল কলকাতারও জমিদারি প্রথার অবসান করা হল। এই জিনিসটা হয়েছে। এখানে এটা পরিষ্কার বুঝতে হবে, কারণ তাহলে তো বলা উচিত যে ঐ তিনটের জন্য নয়, বল উচিত ঠিকা টেনেন্সি অ্যাক্টটা সমস্ত মিউনিসিপ্যালিটির জন্য। ১২১ টি মিউনিসিপ্যালিটিতে করে দিতে হবে। তা তো বলছি না। কারণ ওঁরা জানেন না এটা তো ঠিকা টেনেন্ট নয় অন্য ক্যাটাগরিতে তো তারা যেতে পারে না। They are not within Thika Tenant

সেইজন্য এটা ভাল করে বোঝবার চেষ্টা করুন। ঠিকা টেনেন্ট যে অ্যাক্ট ১৯৪৯ হয়েছিল তাতে স্পেশিফিক্যালি দুটো জায়গার জন্য তাদের টেনেন্ট করা হয়েছে, বাকি রেস্ট অফ ওয়েস্ট বেঙ্গল, তার জন্য অন্য আইন। ধরুন যেমন এগ্রিকালচারাল টেনেন্ট আছে, অন সব আছে। সেইজন্য এখানে যা বলা হয়েছে তা ঠিক, অন্য কোন ডিস্ক্রিমেনেশন নেই, এক যাত্রায় পৃথক ফল নয়। এখানে অ্যানমলী যেটা হয়েছে সেটা আইন, আইনের ভাষা কনসিকোয়েন্সিয়াল চেঞ্জ। কারণ পরবর্তীকালে যখন কলকাতাতে ইনক্লুডেড হল তিনটে এবং হাওড়াতে ইনক্লুডেড হল কিছু, যারা গভর্ণড বাই সাম আদার অ্যাক্ট, নট বাই ঠিকা টেনেন্সি অ্যাক্ট, তাদের ওপর কি করে এটা হবে? সেই অ্যানমলী দূর করার জন্য এখানে বলা হয়েছে, হ্যাঁ এটা ইনক্লুডেড হয়েছে। অতএব দুটো জিনিস পরিবর্তন করা হচ্ছে। একটা হচ্ছে গোড়ায় যখন করা হয়েছিল তখন এই মিউনিসিপ্যাল কর্পোরেশন— আনন্দবাবু সঠিক ধরেছেন যখন এটাকে মিউনিসিপ্যাল কর্পোরেশন বলা হোত এটা তখনকার কথা। সেইজন্য আইনের দিক থেকে ঐ এলাকাকেও বলতে হচ্ছে, সেই জন্য সেই নামটা চেঞ্জ করা হচ্ছে। আর সেই নামের ভেতর নতুন যে এলাকা অন্তর্ভুক্ত হল যার টেনেন্টরা কোন দিনই ঠিকা টেনেন্ট ছিল না, যারা গভর্ণড বাই অন্য টেনেন্সি অ্যাক্ট, তাদের এখানে এসে যাতে অ্যানমলী তে না পড়তে হয়, তার যে আইনগত কি অসুবিধা সেটাই এখানে বলছি। আনন্দবাবু একজন আইনজ্ঞ, তিনি বাড়ি গিয়ে এই ব্যাপারটা একটু স্টাডি করে দেখবেন তাতে অনেক কমপ্লিকেশন হয়ে যাবে, সেইজন্যই এটা করা হয়েছে, অন্য কোন উদ্দেশ্যে এটা করা হয়নি। তারপর অমরবাবু যেটা বলেছেন, খুব সুন্দর ভাষায় বলেছেন কিন্তু বিষয়টা অন্য। ঠিকা টেনেন্সি অ্যাক্টটাকে আরো কি করে সুন্দর করা যায় এটা তিনি বলেছেন। আমি কোনোদিন বলিনি যে যতটা হয়েছে সেটা খুব ভাল হয়েছে। তবে এটা ঠিক যে আগের থেকে ৩/৪ টে জিনিস একটু ভালো করেছি। প্রথম হচ্ছে জমিদারি প্রথা উঠিয়ে দেওয়া হল তারপর আর একটা জিনিস করা হল সম্পূর্ণ আনপ্রোটেক্টিভ—প্রেমিসেস টেনেন্সি অ্যাক্টের সম্পূর্ণ সুযোগ ভাড়াটিয়ারা পাবে যা অতীতে ছিল না। এটা একটা মস্তবড় অধিকার। এই অধিকার আমরা এনে দিয়েছি। এখন ঠিকা টেনেন্টরা তার জমিদারের আন্ডারে নয়, কারণ জমিদারি অ্যাবলিশন হয়ে গেছে

তারা ডিরেক্ট গভর্নমেন্টের। এতে একটা জিনিস হয়েছে সেটা সমস্ত লোকের, দলমত নির্বিশেষে সমস্ত মানুষের একটা জিনিস হওয়া উচিত যে কলকাতায় যেভাবে সমস্ত জমি বিক্রি হয়ে যাচ্ছিল—আপনি জানেন না কাছাকাছি থাকেন, উত্তর কলকাতায় ভাড়াটিয়া হয়ে ঢুকে কাদের হাতে বাড়িগুলি চলে যাচ্ছে, আপনি জানেন না? প্রত্যেকটি জায়গায় এইরকম হচ্ছে, এইরকমভাবে ল্যান্ড স্পেকুলেশন হচ্ছে। সেটাকে রোধ করতে গেলে—টাকার লোভে যাতে সমস্ত বরবাদ এরা না করে দিতে পারে সেইজন্য তাদের আমরা বিক্রি করবার অধিকার দিইনি, এনজয় করবার অধিকার থাকবে। যতদিন তারা থাকবে এনজয় করবে। কিন্তু রাইট অফ ট্রান্সফার দেওয়া হয় নি।

[4-00 — 4-10 P.M.]

হেরিডিটারি রাইটার্স দেওয়া হয়েছে যাতে পুত্র, পৌত্রাদিক্রমে বংশপরম্পরায় ভোগ করতে পারে এবং ট্রান্সফার করে সমস্ত জমি অন্য দিকে চলে যেতে যাতে না পারে সেটাই বন্ধ করা হয়েছে। ঠিকা টেন্যান্ট এক জিনিস, আর বস্তি অন্য আর এক জিনিস। বস্তি গ্রামে গঞ্জেও আছে। কাজেই বস্তি আলাদা জিনিস। এটা ঠিকা টেন্যান্টদের প্রোটেকশনের ব্যাপার। আর বস্তি উন্নয়নের অনেক ব্যাপার আছে, শুধু আইন দিয়ে হয় না। টাকা পয়সার ব্যাপার আছে, নানা রকম ব্যাপার আছে, আসতে আসতে সেগুলি করতে হবে। ওটা অন্য ইস্যু। বস্তিবাসীদের কি করে উন্নতি করা যায় ধাপে ধাপে সেটা দেখা হচ্ছে। একদিনে তো এটা করা সম্ভব নয়। আর ঠিক হচ্ছে পার্টিকুলার একটা টেন্যান্সি—বস্তির সঙ্গে এক করে ধরলে হবে না, ওটা অন্য জিনিস। আপনাদের আমলে এক সময় এমন কিছু কিছু লোকের ধারণা ছিল বস্তিগুলি তুলে দেওয়া হোক। আমি কলকাতার কথা জানি। বস্তিতে ইচ্ছাকৃতভাবে আগুন লাগিয়ে দিয়েছে এবং মানুষগুলিকে উচ্ছেদ করে বড় বাড়ি করেছে। কারা করেছে, কাদের লাগিয়েছে সেটা আপনারা জানেন। কলকাতায় বস্তিতে বাসকরবার অধিকার নেই, এমন কথা অনেকে তারস্বরে বলতেন। কলকাতায় বাস করবে কেবল বিত্তশালী লোক, সম্পদশালী লোক। বস্তিগুলির ভালো রাস্তা দরকার, ড্রেন দরকার, জলের ব্যবস্থা করা দরকার। ক্রমশ ক্রমশ উন্নতি করার চেষ্টা হচ্ছে। তারপর যেমন ভালো বিলডিং তৈরি হবে এক একটি বস্তি থেকে তাদের তুলে এনে সেই জায়গায় রাখবার চেষ্টা করা হবে। এই রকমই আমাদের লক্ষ্য আছে, একদিনে এটা হবে না, দেরি হবে। কাজেই ওটা এক জিনিস, আর এটা আলাদা জিনিস। এই বিলটি অত্যন্ত লিমিটেড বিল। কলকাতার ভিতর নন-ঠিকা টেন্যান্সি অ্যাক্ট যেসব এলাকা এসে পড়েছে তার দরুন যে অসুবিধা হচ্ছে তাতে একটা জায়গায় কমপ্লিকেশন্স হবে। দুটি অরিজিন্যাল ছিল, বাকি সমস্ত অন্য মিউনিসিপ্যালিটিগুলি তার দ্বারা গভর্নড হোত। ১৯৪৯ সালে কোন উদ্দেশ্যে স্পেশ্যাল কলকাতা, হাওড়ায় ঠিকা টেন্যান্ট করা হল, অন্যান্য জায়গার মত নন-এগ্রিকালচারাল টেন্যান্সি কেন করা হল না—সে জবাব আমি দেব না, আপনাদেরই সেই জবাব দিতে হবে। কলকাতা, হাওড়ার প্রপার্টি সেকশন দারুণ স্ট্রং এবং আপনাদের উপর তাদের যথেষ্ট প্রভাব ছিল। তার ফলে সমস্ত পশ্চিমবাংলায় এস্টেটস অ্যাকুইজিশন অ্যাক্টের মধ্য দিয়ে অবসান হচ্ছিল, কলকাতা, হাওড়াকে বাদ দেওয়া হয়েছিল। অনেক দিন পরে আমরা করেছি। এটা অত্যন্ত লিমিটেড বিল, এখানে বিশেষ কিছু বলার নেই, আপনি অনেক কথা বলেছেন। নানা রকম ভাবে যাতে উন্নতি হয় তার জন্য আপ্রাণ চেষ্টা করা হবে। তার স্থান, কাল এটা নয়, সেটা অন্য ব্যাপার, তার জন্য অন্য ব্যবস্থা

আছে। এখানে সিম্পলি এর জন্য এই কথা বলা হয়েছে। কাজেই আপনারা ধীর স্থির ভাবে ভালো করে চিন্তা করুন, আপনাদের আইনজ্ঞ বন্ধুদের সাথে পরামর্শ করুন, তাদের পরামর্শ নিন। ঠিকা টেন্যান্ট বলতে একজ্যাক্টলি যা বোঝায় তাই, অন্য কোন জিনিস এখানে আসে না। কাজেই ঠিকা টেন্যান্ট বিলে অন্য কিছু বলতে যাওয়াটা সিচুয়েশনের দিক থেকে একটা বিভ্রান্তিকর পরিস্থিতির সৃষ্টি হবে, সেটা আপনারা বিবেচনা করে দেখবেন। এইটুকু বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমরেন্দ্রনাথ ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি ক্ল্যারিফিকেশন চাইছি মন্ত্রী মহাশয়ের কাছে—উনি সব চেয়ে বিজ্ঞ, জ্ঞানী গুনী ব্যক্তি বলে বোঝাবার চেষ্টা করেন। তথাপি উনি দুটি কথা বলেছেন। একবার বললেন বস্তিবাসীরা পুরুষানুক্রমে সেখানে থাকতে পারে, আবার বলছেন ভালো বাড়ি করে অন্য জায়গায় সরিয়ে দেওয়া হবে।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** আমি বলেছি হেরিডিটারি রাইট দেওয়া হয়েছে, সেই জন্য তারা সেখানে থাকতে পারছে এবং আইনে বলা আছে সেটা ভেঙ্গে যদি অন্য বাড়ি করা হয় তাহলে তাদের সেখানে থাকতে দিতে হবে। এই দুটো কনট্রাকশন হচ্ছে।

The motion of Shri Benoy Krishna Chowdhury that The Calcutta Thika Tenancy (Acquisition and Regulation) (Amendment) Bill, 1984, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1, 2 and Preamble

The question that Clauses 1, 2 and Preamble do stand part of the Bill, was taken put and agreed to.

**Shri Benoy Krishna Chowdury :** Mr. Speaker, Sir, I beg to move that The Calcutta Thika Tenancy (Acquisition and Regulation) (Amemdment) Bill, 1984, as settled in the Assembly, be passaed.

The motion was then put and agreed to.

### Ruling of Mr. Speaker.

**Mr. Speaker :** Yesterday, Shri Amalendra Roy raised a point of order relating to the legislative power of this House to pass the Calcutta University (Amendment) Bill, 1984 vis-a-vis the power of the Governor as under the Constitution to withhold assent from the said Bill as passed by this House. He elaborately dealt with this matter in his speech and so far as I can understand, though this matter is of vital importance and can be discussed in this House on a substantive motion cannot be raised in the manner in which it has been raised i.e. as a point of order under Rule 350. According to Rule 350 a point of order shall relate to the interpretation or enforcement of the rules or such Articles of the Constitution as regulate the business of the House. But, I find, the matter as raised by Shri Roy does not relate to the

interpretation or enforcement of any rule or Article regulating the business of the House. So, I hold that it is not a point of order as defined under the rule.

In this connection, I would also like to refer to the point of order raised by Dr. Zainal Abedin yesterday. That was also on the allied matter, that is whether this House can discuss the powers of the Governor in the matter of giving assent to or withdrawing assent from a bill passed by this House According to him, this House can not discuss the discretionary power of the Governor under the consititution But I find that under the provisions of the Constitution there is no bar to discuss this matter on a substantive motion. The Conference of the Presiding Officers of the Legislative Bodies in India also held the same view in 1968. Be that what it may, as the business before the House yesterday was not the debate on the Governor's discretionary power this point of Dr. Abedin is also not a point of order according to Rule 350 like Shri Amalendra Roy's.

I, therefore, hold that the points of order raised by both Shri Roy and Dr Abedin are out of order

Shri Subrata Mukherjee yesterday raised a point of order with regard to the promulgation of the North Bengal University (Amendment) Ordinance, 1984 by the Government on the 7th Septmeber, 1984. He contends that it is highly improper on the part of the Government to promulgate an Ordinance just before the commencement of a session.This is in another way, he opines, an attempt to bypass the House in the matter of enactment of new law. Since the House is meeting a week later i.e. on 14.9.1984, he says, the Government could have brought in a Bill in the House instead of taking recourse to the mode of enactment by promulgation of Ordinance. He also quotes the Ruling of Lok Sabha Speaker, Mr. Mavalankar in support of his contentions

While agreeing with Shri Mukherjee that this practice of issuing Ordinances just on the eve of the commencement of a session should not be encouraged I would like to point out that the promulgation of an Ordinance during the time when the House is not in session is a constitutional provision which the Government can take recourse to in the case of urgency and in doing so there is no irregularity or illegality In such cases the exigencey of the circumstances is the prime consideration and in that matter the Government is perhaps the appropriate authority to decide. In the instant case the Statement of Objects and Reasons furnished gives cogent grounds why it had to be promulgated However, as I have already said, this should not be

encouraged and converted into a regular practice. I hope such cases would not occur in future.

As the point raised by Shri Subrata Mukherjee does not ralate to the interpretation and enforcement of any rule or Article of the Constitution which regulate the business of the House, strictly speaking, there is no point of order involved in it.

Now, there is another point for which I want the consent of the House. The Eastern Distilleries (Private) Limited (Acquisition and Transfer of undertaking) (Amendment) Bill, 1984, was to come up first as per the List of Business. But I want to take up The North Bengal University (Amendment) Bill, 1984 first. I think the House has consent to it.

(Vioces - Yes)

So, I call upon Shri Sambhu Charan Ghosh to introduce The North Bengal University (Amendment) Bill, 1984.

[4-10 — 4-20 P.M.]

**The North Bengal University (Amendment) Bill, 1984**

**Shri Sambhu Charan Ghosh :** Sir, I beg to introduce the North Bengal University (Amendment) Bill, 1984.

(Secretary then read the Title of the Bill)

## STATUTORY RESOLUTION

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that this House disapproves the North Bengal University (Amendment) Ordinance, 1984 (West Bengal Ordinance No.X of 1984).

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে স্ট্যাটিউটরি রেজলিউশন দিয়েছি তার মূল কারণ ছিল—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি কিছুক্ষণ আগে আমাদের মাননীয় সদস্য সুব্রত মুখার্জি যে বক্তব্য গতকাল রেখেছিলেন এই হাউসে তার জবাব দিয়েছেন। অতএব আমি সে বিষয়ে যাচ্ছি না। যে অর্ডিন্যান্স যখন হচ্ছে তার গুরুত্ব উপলব্ধি করে মন্ত্রী মহাশয় সেটা জারি করেছেন। কিন্তু নীতিগত দিক থেকে হাউসের সমন হলেই আমরা মনে করি যে হাউস বসবে। কাজেই সেই পরিপ্রেক্ষিতে ৭ই সেপ্টেম্বর যখন অর্ডিন্যান্স জারি করলেন, সেটা অন্তত যুক্তি সঙ্গত হয়নি। সেই পরিপ্রেক্ষিতে আমি কথাটা বলেছিলাম। আর একটা বড় জিনিস হচ্ছে আমরা যখন গণতান্ত্রিক পদ্ধতি এবং সাংবিধানিক দিক থেকে সব কিছুতেই সাংবিধানিক এবং তার যে আইন সঙ্গত দিক আছে, সেই দিক থেকে সরকার পরিচালিত হয় এবং মাননীয় মন্ত্রী মহাশয় সেটা উপলব্ধি করেন, আমি সেই দিক থেকে এটা আপনার

মাধ্যমে বলেছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে টার্ম অ্যান্ড কন্ডিশন বিলের মধ্যে আনা হয়েছে, একজন ভাইস-চ্যান্সেলর, তাঁর টার্ম অব অফিস ২ বছর থাকবে এবং তারপরে আর এক বছর বৃদ্ধি পাবে। এখন ৩ বছরে দেখা যাচ্ছে যে সেখানে সব কাজগুলি শেষ করতে পারা যাচ্ছে না। আজকে অর্ডিন্যান্স এবং রেগুলেশন সেগুলি যেন ঠিক ভাবে আনা হয় এবং ইউনিভার্সিটি এবং আদার কাউন্সিল বা এক্সিকিউটিভ কাউন্সিল যেগুলি আছে, সেগুলির রেগুলেশন ঠিক মত করতে পারলেন না বলে তার জন্য ৬ মাস বৃদ্ধি করতে চেয়েছেন। এই সম্পর্কে আমার বক্তব্য হচ্ছে যে এটা ক্রমাগত বৃদ্ধি পাচ্ছে। আজকে ইউনিভার্সিটিতে ভাইস-চান্সেলর কাজ করতে পারছেন না। শিক্ষার যে নৈরাজ্য সৃষ্টি হয়েছে তাতে ইউনিভার্সিটিতে ভাইস-চ্যান্সেলর তাঁর কাজ করতে পারছেন না। সেখানে এমন একটা অচল অবস্থা চলছে। আজকে বিশ্ববিদ্যালয় যে অবস্থায় দাঁড়িয়েছে তাতে কোন কাজ তিনি করতে পারছেন না। আজকে যাদবপুর বিশ্ববিদ্যালয়, নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি, ক্যালকাটা ইউনিভার্সিটি, রবীন্দ্র ভারতী ইউনিভার্সিটি, এগুলি যদি দেখেন তাহলে দেখবেন যে সেখানে অচল অবস্থা চলছে। অতএব এই কারণে আমি আমার স্ট্যাটিউটরি রেজলিউশন মুভ করছি।

**Shri Sambhu Charan Ghosh :** Sir, I beg to move that the North Bengal University (Amendment) Bill, 1984, be taken into consideration.

**Dr Kiran Chowdhuri :** Mr. Speaker, Sir, I oppose this amendment to the North Bengal University Bill. I fail to understand why there has been the need for so many amendments. Compared to Calcutta University, North Bengal University is much smaller one and has a lower member of Faculties to deal with. If the Calcutta University could have completed its election of bodies and draw up all the statutes, regulations, ordinances etc. within three years the delay was mostly caused because of litigations—I fail to understand why the North Bengal University, which has to deal with just a little over dozen of colleges, could not complete its work in a time of long three years. On 9.9.83 an extension of time for one year was given to the Vice-chancellor and it expired only the other day. Now-a-days, Sir, our Education Ministry has wide control over the universities unlike the previous times, and whose remissness of the Government or the Minister, or the negligence of the Vice-chancellor—led to the delay in completion of the urgent works? I hope the Minister-in-charge will explain that. Now, Sir, there is one amendment coming up for one University for extending time, another amendment likewise might come up and every university gets extension and extension. One Peculiarity of extension is that the extension is definitely given where the Council is in operation. There has been a publication where the Minister for Higher Education has expressed his anxiety in a pamphlet that there has been great danger to democracy in the Universities of West Bengal. But does he not really believe that democracy is in greater danger where things are left to the Council for long long three years? Why the Vice-chancellor was not

compelled to do the work within the scheduled time? What is the guarantee that even if further extension of six months is given for formation of different bodies that will be completed? There is no guarantee. Is it because the Councils are there? Or the Government does not feel like finding another person appointed as the Vice-chancellor of the North Bengal University? I think it is not fair to the educated community, to the students and to the people who are interested in education of West Bengal. It is also not fair to the Government itself. I, who had long been a member of the Senate, Academic Council and different bodies of the Calcutta University, have seen the working of the University from within of the entire field of work is left to the Council decisions will definitely be taken on un-acadamic consideration. Unfortunately when things are done by nominated decisions will be Council taken certainly not educationally, but mostly politically.

[4-20 — 4-30 P.M.]

So, if you really want democracy to function in universities, if you really have any anxiety for democracy, the first thing you should have done was to compel the Vice Chancellors not by any threat—your request is compulsion, you could have asked them-to work. Because with lesser number of constituents—there is no constituent college in so many faculties—what the Vice Chancellor is doing? Most of the Universities in West Bengal are not just working to complete the formation of different bodies through which the universities are supposed to function. What is the university for, unless the academic bodies are there and unless the Senate is there? You have made law, you have made Act. If the Act is put in cold storage and the council is allowed to function for years together then it is negation of democracy itself If you believed in democracy and if you thought that the Acts were based on the democratic principles rather that talking about them in this House, you should have also seen that the Acts were put into action. But, unfortunately it has not been done as yet. I would rather suggest—of course I cannot prevent passing of the bill by my speech because you have already imposed ordinance and you have just brought amendment only to get the ordinance transformed into an Act—on the basis of the principle I want a guarantee from the Hon'ble Minister in charge of Higher Education that there shall not be a single more extension. There should be no further single day's extension for completion of the work. The Vice Chancellor is meant for that. The next Vice Chancellor is particularly meant for that, and he could have done it not only for a university but also for the faculties. This is what I want to submit before you.

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি হাউসের সামনে সে সংশোধনী বিল উপস্থিত করেছি সেই বিলটিতে একটু ছোট ধরনের সংশোধন আছে। উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় আইনের ৫৭ নম্বর ধারার ৪ উপধারায় 'এ' এবং 'বি' এটা সংশোধন করতে চেয়েছি। নতুন বিশ্ববিদ্যালয় আইনে এইকথা উল্লেখ আছে যেদিন বিশ্ববিদ্যালয় আইন বলবৎ হবে সেদিন থেকে ২ বছরের মধ্যে প্রথম উপাচার্য তিনি কোর্ট, একজিকিউটিভ কাউন্সিল, কাউন্সিল ফর আন্ডার গ্রাজুয়েট স্টাডিস, ফ্যাকালটি কাউন্সিল ফর পোস্ট গ্র্যাজুয়েট স্টাডিস এগুলিকে যথাযথভাবে গঠন করবেন এবং ফার্স্ট স্ট্যাটুস, ফার্স্ট অর্ডিন্যান্স এবং ফার্স্ট রেগুলেশন্স এগুলি তৈরি করবেন। কলকাতা বিশ্ববিদ্যালয় আইনে এবং যাদবপুর বিশ্ববিদ্যালয় আইনে -এই দুটি আইনে উপাচার্যের কার্যকাল দেওয়া ছিল ৪ বছর অর্থাৎ তিনি ৪ বছরের মধ্যে কাজগুলি করতে পারবেন। কিন্তু উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় এবং বর্দ্ধমান বিশ্ববিদ্যালয়ের আইনে ২বছরের মেয়াদ আছে। ২ বছরের মধ্যে কাজগুলি করতে হবে। এখানে মনে রাখতে হবে প্রথম উপাচার্য তাঁর নিজস্ব উদ্যোগে কতকগুলি কাজ করার দায়িত্ব আছে আর কতকগুলি কাজ সম্পন্ন করতে হলে আচার্যের উপর নির্ভর করতে হয়। তাঁর নিজস্ব উদ্যোগ যেগুলি করতে হয় সেগুলি হচ্ছে কোর্টের নির্বাচন সম্পন্ন করা, একজিকিউটিভ কাউন্সিলের নির্বাচন সম্পন্ন করা, কাউন্সিল ফর আন্ডার গ্রাজুয়েট স্টাডিস এর নির্বাচন সম্পন্ন করা এবং ফ্যাকালটি কাউন্সিল ফর পোস্ট গ্র্যাজুয়েট স্টাডিস সম্পন্ন করা। ফ্যাকালটি কাউন্সিল ফর পোস্ট গ্র্যাজুয়েট কাউন্সিলের নির্বাচন সম্পন্ন করা হয়েছে। আমরা যতটুকু সংবাদ পেয়েছি, উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় প্রথম উপাচার্য তিনি কোর্টের নির্বাচন সম্পন্ন করেছেন, একজিকিউটিভ কাউন্সিলের নির্বাচন হাইকোর্টে একটা মামলার জন্য আটকে আছে। কাউন্সিল ফর আন্ডার গ্র্যাজুয়েট স্টাডিজের নির্বাচন হয়েছে, ফ্যাকালটি কাউন্সিল ফর পোস্ট গ্র্যাজুয়েট কাউন্সিল নির্বাচন সম্পন্ন হয়েছে। কিন্তু যেগুলো আচার্যের উপর নির্ভর করতে হয় ফার্স্ট স্ট্যাটিউট, ফার্স্ট অর্ডিনেন্স ফার্স্ট রেগুলেশন এইগুলি তৈরি করে আমাদের কাছে পাঠিয়েছেন এবং সেগুলি ক্ষেপে ক্ষেপে আমরা আচার্যের কাছে তাঁর অনুমোদনের জন্য পাঠিয়েছি। বিশ্ববিদ্যালয়ের আইন অনুযায়ী উপাচার্য একটি কমিটির সাহায্যে ফার্স্ট স্ট্যাটিউট, ফার্স্ট অর্ডিনেন্স, ফার্স্ট রেগুলেশন তৈরি করবেন, কিন্তু চূড়ান্ত ভাবে আচার্য অনুমোদন করার পরই এগুলি যথাযথভাবে বিধি হিসাবে গৃহীত হবে। সেজন্য আচার্যের কাছে ফার্স্ট স্ট্যাটিউট ফার্স্ট রেগুলেশন, ফার্স্ট অর্ডিনেন্সের অনেকাংশ অনুমোদনের অপেক্ষায় পড়ে আছে। সেজন্য তার মেয়াদ শেষ হয়ে যাচ্ছে দেখে দু বছরের জায়গায় এক বছর এক্সটেনশন ছিল। সেজন্য আমরা দেখলাম যে ১৬ই সেপ্টেম্বর দিন শেষ হয়ে যাচ্ছে, তাই আমরা আরো ৬মাস সময় চেয়েছি যাতে করে এই ফার্স্ট স্ট্যাটিটিউট, ফার্স্ট রেগুলেশন, ফার্স্ট অর্ডিনেন্স এইগুলি আমরা আচার্যের কাছ থেকে অনুমোদন পেতে পারি। কাজেই বিশ্ববিদ্যালয়ের পক্ষ থেকে যা কিছু করণীয় আছে, তিনি করেছেন। আর সামান্য কাজ বাকি আছে। কিন্তু বেশিটা নির্ভর করছে আচার্যের অনুমোদনের জন্য এবং মাননীয় স্পিকার স্যার, আপনি জানেন যে বর্তমানে যিনি আচার্য আছেন, রাজ্যপাল তথা আচার্য—অসুস্থ অবস্থায় আছেন। সুতরাং কাজে হয়ত কিছুটা বিলম্ব হতে পারে। তাই হাতে কিছুটা সময় নেবার জন্য এই সংশোধনী বিলটিকে অনুমোদন করবেন।

The motion of Shri Kashinath Misra that this House disapproves the North Bengal University (Amendment) Ordinance, 1984 (West

Bengal Ordinance No. X of 1984), was then put and lost.

The motion of Shri Sambhu Chanran Ghose that the North Bengal University (Amendment) Bill, 1984, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3 and Preamble**

The question that Clauses 1 to 3 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Sambhu Charan Ghose :** Sir, I beg to move that the North Bengal University (Amendment) Bill, 1984, as settled in the Assembly, be passed.

**Dr. Kiran Choudhury :** Now I have just followed that the Minister for Higher Education has said before the House. Could it not be possible for him to tell the members of this House that no further extension will be given to the Universities because—if I have been able to follow him he was just saying that he had a margin of time in his hand—6 months time will not be necessary for completion of the Court. Will it be possible for the Minister to give guarantee on the floor of the House that it would be done within six months? This assurance I would rather expect from him?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আগেই বলেছি যে উপাচার্যের দিক দিয়ে যে সমস্ত কাজগুলি করণীয় ছিল, যেগুলি সম্পূর্ণভাবে নিজের এক্তিয়ারে ছিল সিগুলি তিনি সম্পন্ন করে তুলেছেন। কোর্টে নির্বাচন করেছেন, এক্সিকিউটিভ কাউন্সিলে মোটামুটি নির্বাচন করেছেন, একটা হাইকোর্টে কেসের জন্য আটকে আছে। বোর্ড অফ স্ট্যাডিসের, আন্ডার গ্রাজুয়েট স্টাডিসের নির্বাচন হয়ে গেছে। শুধু মাত্র ফ্যাকালটি অফ কাউন্সিল অফ পোষ্ট গ্রাজুয়েট স্টাডিজির কিছু অংশ ফার্স্ট স্ট্যাটিউট, ফার্স্ট রেগুলেশন, ফার্স্ট অর্ডিনেশনের কিছু অংশ যেগুলি চূড়ান্তভাবে অনুমোদন হয়নি আচার্যের অনুমোদনের জন্য পড়ে আছে। আচার্য এখন অসুস্থ আছেন। আমি আপনাদের কাছে কি ভাবে বলব যে ৬ মাসের মধ্যে করে নিতে পারব। নিশ্চয় চেষ্টা করব যে এগুলি যাতে সময়ের মধ্যে হয়ে যায়।

[4-30 — 4-40 P.M.]

**Mr. Speaker :** The motion of Shri Sambhu Charan Ghosh that the North Bengal University (Amendment) Bill, 1984, as settled in the Assembly, be passed, was put and agreed to

**The Eastern Distilleries (Private) Limited (Acquisition And Transfer of Undertakings) (Amendment) Bill, 1984.**

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to introduce the Eastern Distilleries (Private) Limited (Acquisition and Transfer of Undertakings)

(Amendment) Bill, 1984.

**(Secretary then read the Title of the Bill).**

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to move that the Eastern Distilleries (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) (Amendment) Bill, 1984 be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সংশোধনী বিলটা অতি সামান্য ব্যাপারে। গত বছর সেপ্টেম্বর মাসে বিধানসভার অধিবেশনে (১৯৮০ সালের) 'ইস্টার্ণ ডিস্টিলারিজ (প্রাইভেট) লিমিটেড (অ্যাকুইজিশন অ্যান্ড ট্রান্সফার অফ আন্ডারটেকিংস বিল' পাস হয়েছে এবং তারপর ২৯শে ফেব্রুয়ারি, ১৯৮৪ তারিখে এই বিল রাষ্ট্রপতি সম্মতি পেয়ে গেছে। ২৯শে জুন এই কারখানাটি এই আইন অনুযায়ী সরকারে অর্পিত হয়েছে এবং একজন কাস্টোডিয়ান নিয়োগ করা হয়েছে। মাননীয় সদস্যরা জানেন, ইস্টার্ণ ডিস্টিলারিজ কারখানাটি এর আগে বেসরকারি মালিকানায় ছিল। সরকার সেটাকে সাময়িক ভাবে অধিগ্রহণ করে চালান। পরে স্থির করেন যে সম্পূর্ণ জাতীয়করণ করতে হবে। আরো কয়েকটি কারখানার সঙ্গে এই কারখানাটিকে জাতীয়করণ করতে হবে। আমরা যখন রাষ্ট্রপতির সম্মতি পাই তখন তাঁরা কয়েকটি শর্ত আরোপ করেন। এই শর্তগুলো হচ্ছে অন্যান্য রাজ্যে অধিগ্রহণ করা কারখানা যখন জাতীয়করণ করা হয় তখন আইনের যেসব ধারা থাকে—সেই রকম একই ধারা এখানেও করা দরকার। তার একটি হচ্ছে, কারখানার দায় দায়িত্বের ব্যাপার এবং এই দায়িত্ব রাজ্য সরকারের কাছে বলা হয়েছে। এখানে কেন্দ্রীয় সরকারকে বাদ দিয়ে রাজ্য সরকারের কথা বলা হয়েছে। লায়াবিলিটিস রাজ্য সরকারকেই বহন করতে হবে। কোন রকম দায় বা লায়াবিলিটিস অবশ্য নেই, কিন্তু কোন দায় থাকলে সেটা রাজ্য সরকার বহন করবে এটা বলা হয়েছে এখানে। সিডিউল এর ক্যাটাগরি ওয়ানে ওয়েজেস ইত্যাদির টেক ওভার লায়াবিলিটিস ব্যাপারে আমারে সংশোধনী কেন্দ্রীয় সরকার পরামর্শক্রমে বিস্তারিতভাবে রেখেছি। আমি আশা করব, কেন্দ্রীয় সরকারের পরামর্শ মতো আমরা যে সমান্য সংশোধনী এনেছি তাকে এই বিধানসভার সকল মাননীয় সদস্যরাই সমর্থন করবেন।

**Shri Rajesh Khaitan :** Mr. Speaker, Sir, if you go through the Statement of Objects and Reasons of the proposed Bill, you will see that there is a clear submission on the part of this government, where they confess that they committed a mistake which has been pointed out by the Government of India. The Government of India has rightly caught and found the mistake, and now this government is accepting the suggestions of the Government of India and setting its own house in order. Here I have to make a submission with regard to the financial and industrial affairs of the State. The Central Government and the various departments in the Ministry have made some special suggestions for the welfare of this State. But, my question is, why this government do not accept their suggestions instead of putting blames on the Centre for all the shortcomings in the financial and industrial affairs of the State?

You are making so many mistakes everyday. What would be wrong if you learn from the Centre instead of blaming the Centre? That is what I don't understand./ You are accepting the suggestion of the Centre. Sir, I am saying that in various other fields, in financial matters, in industrial matters and in other affairs of the state, when the Centre and the various Departments give you suggestions you do not listen to them. If you listen to the suggestion the people of the State will be happier. Then you would have cared your industiral affairs and financial affairs You would set right your House in order. You would know what your mistakes were. Why don't you do that instead of blamming the Centre? That is the point I am making. Anyway, Mr. Speaker, Sir, one thing I am telling you frankly. You are so very fond of them but I am really sorry to say that the Treasury Bench members did not seen to be fond of it. The session is so short. We want to say about so many other things but we do not get any opportunity. So I take this opportunity For instance, ordinance NO.8 of 1984 has not been laid before the Assembly. It is the proposal of the Hon'ble Minister of Industry. I think I should tell you what the speaker said. I read the newspaper that the Govt. did not have proper legislation and the session is too short. You have got so many business to be transacted. You are placing an Ordinance before the Session. Anyway I am coming on the subject. You had been told enough to take over all industrial undertakings. You have acquired ownership of the industrial undertakings which has been transferred to the state. Now a question has arisen as to what the Hon'ble Minister, if I may say so, is doing about the other industiral undertakings of the state which are closed. Thousands of people, thousands of workmen are on the road We will support you if you take over those undertakings. The Hon'ble Chief Minister the other day said so many times on the floor of the House that opposition party members did not oppose him. He also said Congress should make constructive suggestions so that State Government may listen to it. He said that he would try to do what best can be done. So my suggestion is that some few industrialists of the State are playing with certain industries and they are closing down industries like Jute mills, viz. Landloo Jute Mills. 4,000 workers are on the road. Basanti cotton Mills, one of the oldest cotton mills of the State, for which we are proud of, is clsoed. we, being on the opposition are requesting you to take over them. We will not oppose. I am taking this opportunity of supporting and again I am saying that you take over them so that the poor workmen do not suffer from unemployment. Therefore, I was making a suggestion the other day. But why are you opposing the concrete suggestion? I do not know.

[4-40—4-50 P.M.]

Do you want that the units will remain closed? It is very surprising, it is really very surprising There are marginal jute units and there are clsoed jute units. In this regard I have made suggestions to the Union Finance Minister, to the State Chief Minister and also the State Finance Minister. The other day I spoke to Shri Ghatak, the Labour Minister. I am taking this opportunity to make similar suggestion here because you are in the House. Why don't you create pressure on the banks and financial institutions to advance additional working capitals because to-day the market conditions of Jute goods have become favorable?

**(Voice - It is matter of Central Government)**

It is not a question of Central Government, it is our problem. Nothing is wrong about the Centre if they do not take any action. We are under the State and that is why I am making my suggestion to the State Government and to the House. My suggestion is that sick units should be nationalised. But the State Government will say that it has no fund. The State Government will say the same thing in regard to taking over of management of sick units Then what is the remedy? I can give you suggestion in regard to remedy The remedy is if you can create pressure on the banks and financial institutions then there is likelihood off reviving the sick and closed Jute units. Your I.R C.I. have head office here and there are also nationalised banks here. How it is that they do not listen to the State Government? I have written to you as a member of this House that let the Government set up a Committee consisting of some members of this House. If you want to go to the Centre we can accompany you. I may mention here that in Gujrat the opposition members suggested to the Congress Government that the pipeline of O.N.G.S. should run from Gujrat and not from outside and the matter was taken up by a Committee formed by the Gujrat Government consisting of the Opposition members also. They all want to the Prime Minister at the Centre on this issue and discussed the matter with the various people connected with it. The Central Government had to agree to it. Why the Government cannot form such a Committee here, I cannot understand? We can go to the Centre and have a discussion on this subject. I would again say that you tell the banks, you tell the financial institutions to make advance and then the units will remain open, the labourers who work in the sick units will not suffer and the State's economy will improve. I am making constructive suggestions about jute mills. On the other hand, you have seen that for the last two days the prices of raw Jute are sky-rocketing and speculation

of price is going on. In this regard also I am offering a concrete suggestion that the State Government should pass a legislation that those who are hoarding raw Jute and who are creating unfavorable market conditions which may lead to closure of Jute units, will be penalised and severe action will be taken. Then you will see that market price will be controlled, Jute units will run and the State's economy will not suffer. It is most unfortunate that constructive suggestions which I have been making as one of the members of this House, your colleague, are not being appreciate. If you the Hon'ble Minister apply your mind to what I say and think for a moment that I do not belong to the Opposition party i.e. you will think that one of the members of the House is making this suggestion, then I am sure, there cannot be two opinions. I would say either you transfer or you take over undertakings in the State and then you will get co-operation from us for this act. But it is also true that the financial position or the economic situation of the State is not such where you can transfer, take over or nationalise any other industiral undertaking. So, Sir, when such is the situation the government can not take over and nationalise other units. The remedy suggested by me should be taken into consideration. Sir, I tell you frankly that a point of order may be raised on this legislation but I am not debating on this because there is no opportunity for me to do so the Session being so short. I am only making my submission, giving constructive suggestion because it concerns all of us, it concerns our State, the industrial growth of our State. I hope that my suggestions will be taken into consideration before it is too late for all of us, before it is too late for our State. Sir, the North Brook Jute Mill and other jute mills which are closed are to re-opened. Sir, this is time, and conditions are favourable to take action against those industrialists who have used their industrial units to take away, too siphon out funds. These industrialists should be dealt with very severely. They have no business to play havoc with the lives of thousands of workers, and, Sir, for that, if any co-operation or any assistance is required, our services are there. It is for you to consider as to how you want us to be involved, how you want us to co-operate and give our constructive help. Suggestions made by the Centre are being accepted as is evident in this proposed Bill. Centre makes certain suggestion as well, and I hope that instead of leaving aside those suggestions you will accept those suggestions in other spheres like financial discipline and industrial growth of this State and the suggestions which are being given by us, your humble colleagues, may also be considered. These are my submissions in regard to this Bill which I am making by taking the opportunity of the debate on this Bill. I hope these suggestions will be taken

in a right spirit.

Thank you. Sir.

**Mr. Speaker :** I have got announcement to make. Complimentary tickets for 4th and 5th exhibition matches of the I.F.A. Schield Tournament have been received. The tickets may be collected by the members from the counter.

[4-50 — 5-00 P.M.]

**শ্রী নিরঞ্জন মুখার্জি :** মাননীয় স্পিকার মহাশয়, আমাদের শিল্পমন্ত্রী যে বিল এনেছেন তাকে আমি সমর্থন করছি। এই বিলে একটা টেকনিক্যাল সংশোধন আনা হয়েছে যেটা গুরুতর কিছু নয়। এই বিল সম্পর্কে আলোচনা করতে গিয়ে বিরোধী সদস্য ডিসটিলারি কারখানা সম্পর্কে কিছু জ্ঞান গর্ভ বক্তৃতা করবেন যাতে করে কারখানাটি ভালোভাবে চলতে পারে। এই বিল সম্পর্কে তিনি কিছু না বলে বরং কিছু উপদেশ দিলেন। এই বিল সম্পর্কে বলবার কিছু নেই তবে এটা ঠিক যে পশ্চিমবঙ্গ সরকার একটা শিল্পকে শুধু বাঁচাচ্ছেন তা নয়, শিল্পে নিযুক্ত প্রায় ৪০০ মতন কর্মী জীবন জীবিকা রক্ষা করছেন তা নয় এই শিল্পকে জাতীয়করণের মধ্যে দিয়ে, একটা সম্ভাবনাপূর্ণ অবস্থায় আনতে পেরেছেন। এটা নিশ্চয়ই আমরা গর্ব করতে পারি যে এই কারখানা যে অবস্থায় ওঁরা রেখে গিয়েছিলেন এবং এস ই বি রাইটার্স বিল্ডিংসে বিভিন্ন দপ্তরে সিগারেটের খোলে, দেশলাইয়ের খোলে নাম লিখিয়ে যেভাবে কর্মী নিয়োগ করেছিলেন তার থেকে এই ইস্টার্ণ ডিসিটিলিয়ারীজ রেহাই পায়নি। সেই ধরনের লোকজন ঢুকিয়ে এই কারখানার বারোটা বাজিয়ে ছিলেন। সেই কারখানাকে আজকে বামফ্রন্ট সরকার তার সু-পরিচালনার দ্বারা একটা সম্ভবনার পথে দাঁড় করিয়েছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব সেই সম্ভাবনাকে সম্পূর্ণ কাজে লাগিয়ে পশ্চিমবঙ্গের এই কারখানার একটা নতুন রূপ দিতে হবে। আজকে কেন্দ্রীয় সরকারের নীতির ফলে যে বৈষম্য এবং বঞ্চনা পশ্চিমবঙ্গের প্রতি আছে কি শিল্পায়নের ক্ষেত্রে, কি উৎপাদনের ক্ষেত্রে, কি কেমিক্যাল ফার্মাসিউটিক্যাল ক্ষেত্রে সেদিক থেকে পরিকল্পিতভাবে এই কারখানাটিকে উন্নতির পর্যায়ে নিয়ে যাওয়ায় যে সম্ভাবনার সৃষ্টি হয়েছে সেটা অভিনন্দনযোগ্য। এই কারখানা এখন শুধু যে রেভেনিউএর টাকা দিতে পারে তা নয় এই কারখানা লাভজনক অবস্থার মধ্য দিয়ে চলছে, সরকার থেকে সাবসিডি দিয়ে এই কারখানা চালাতে হচ্ছে না। আমি বলব যদি একটা সরকারের সঠিক দৃষ্টিভঙ্গি থাকে এবং যদি সেইভাবে একটা কারখানাকে পরিচালনা করান যায়, শুধু আমলা বা কিছু রাইটার্স বিল্ডিংসের দপ্তরের উপর নির্ভর না করে যদি যোগ্য মানুষকে দিয়ে কারখানাগুলি সুপরিচালনায় চালিয়ে নিয়ে যাওয়া যায় তাহলে কারখানাগুলি লাভজনক জাতীয় সম্পদ এর রূপ নিতে পারে। তার একটা উজ্জ্বল দৃষ্টান্ত হল এই ডিস্টিলিয়ারী কারখানা। সত্য বাবুদের লোকজন তার সঙ্গে কারখানারও কিছু লোকজন আছে যারা প্রোডাকশনে শুধু বাধা দেয় না, অন্যান্য ক্ষেত্রে যেমন বাধা আছে এখানেও সেইসব বাধা দেয়। সেই বাধাগুলিকে অতিক্রম করে এই কারখানাটি এগিয়ে চলেছে। এই কারখানাটি আরো এগিয়ে যাওয়ার সম্ভাবনা সৃষ্টি হয়েছে। সেজন্য জাতীয়করণের সময় আমরা ধন্যবাদ জানিয়েছিলাম বামফ্রন্ট সরকারকে, আবার ধন্যবাদ জানাচ্ছি এই কারণে যে তাঁরা চেষ্টা

করছেন এই সংশোধনীর মধ্য দিয়ে দেশের একটা সম্পদ সৃষ্টি করার। সেজন্য শিল্পমন্ত্রী এবং বামফ্রন্ট সরকারকে অভিনন্দিত করে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মলকুমার বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সামান্য সংশোধনী বিলের উপর মাননীয় সদস্যারা যে বক্তব্য রেখেছেন তার খুব একটা জবাব দেবার নেই। বিরোধী পক্ষে মাননীয় সদস্য শ্রী রাজেশ খৈতান বিলের উপর কিছু বলেন নি, একটি বিষয়ে বলেছেন, তার উত্তর আমি দিচ্ছি। এই বিলের আলোচনা করতে গিয়ে তিনি অন্য একটা প্রসঙ্গ এনেছেন। বিলের সঙ্গে প্রত্যক্ষ যুক্ত না হলেও তিনি বিলের সুযোগ নিয়ে কিছু বক্তব্য রেখেছেন এবং কিছু গঠনমূলক কথা বলেছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানাই। বিলের ব্যাপারে তিনি যেকথা বলেছেন সেটা হচ্ছে রাজ্য সরকার যখন আইনটা তৈরি করেন তখন একটা ভুল করে ফেলেছেন, কেন্দ্রীয় সরকার ভুলটা ধরে ফেলেছেন, এতে প্রমাণ হচ্ছে রাজ্য সরকার ঠিকমতো কাজ করেননি। তিনি আমাদের পরামর্শ দিয়েছেন কেন্দ্রীয় সরকারের পরামর্শ যখন গ্রহণ করছেন অন্যান্য ব্যাপারে তখন গ্রহণ করুন। আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যকে এই কথা বলতে চাই আইনটা তৈরি করবার সময় রাজ্য সরকারের কোন ভুল হয়নি যে ভুলটা কেন্দ্রীয় সরকার আমাদের ধরিয়ে দিয়েছেন। নিয়ম অনুসারে এই বিল আনা হয়েছে। রুগ্ন এবং বন্ধ কারখানা কেন্দ্রীয় সরকারের অনুমতি নিয়েই আমাদের অধিগ্রহণ করতে হয় এবং তারপর এটা জাতীয়করণ করতে হলে কেন্দ্রীয় সরকারের সঙ্গে পরামর্শ করে বিল তৈরি করা হয়। আমরা সেটাই করেছি। তাঁরা বলেছেন বিল ঠিক হয়েছে, তারপর আমরা সেই বিল বিধানসভায় এনেছি। তারপর তাঁরা বললেন, এটার একটু পরিবর্তন করা দরকার, আমরা সেটাও মেনে নিয়েছি। কাজেই দেখা যাচ্ছে আমরা তাঁদের সঙ্গে পরামর্শ করেই করেছি, আমাদের কোন ভুল হয়নি। আমাদের অবশ্য কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে অনেক বক্তব্য আছে। আমরা মনে করি কেন্দ্রীয় সরকারের আচরণ গণতন্ত্র বিরোধী এবং তাঁরা পশ্চিমবঙ্গের সঙ্গে বিমাতৃসুলভ আচরণ করছেন। কিন্তু তাঁরা যদি কোন ভাল পরামর্শ দেন তাহলে আমরা সেটা গ্রহণ করি। তাঁদের বিভিন্ন ব্যাপার সমর্থন না করলেও ভাল কথা গ্রহণ করব না এই মনোভাব আমাদের নেই। ভালো পরামর্শ দিলে নিশ্চয়ই গ্রহণ করব। এক্ষেত্রেও কেন্দ্রীয় সরকারের ভালো পরামর্শ আমরা গ্রহণ করেছি। তবে দুঃখের সঙ্গে বলছি, অধিকাংশ ব্যাপারেই দেখি তারা ভালো কাজ করেন না এবং সেইজন্যই অনেক সময় আমাদের বিরোধিতা করতে হয়। তবে ভালো পরামর্শ দিলে বিনা দ্বিধায় গ্রহণ করতে আমাদের কোনো অসুবিধা হবেনা। মাননীয় সদস্য নিরঞ্জন মুখার্জি বলেছেন এই ইস্টার্ন ডিস্টিলারিজ খুব খারাপ অবস্থায় পড়ে গিয়েছিল এবং তখন আমরা অধিগ্রহণ করি। তারপর দেখা গেল সরকারি পরিচালনায় এটা ভালভাবে পরিচালিত হচ্ছে, এখানে লাভ হচ্ছে। অবশ্য সমস্ত শ্রমিক, কর্মচারী সহযোগিতা না করলেও অধিকাংশ শ্রমিক, কর্মচারী সহযোগিতা করছে। এটা যে ভালভাবে চলছে তাতেই মনে হচ্ছে ভালভাবে পরিচালনা করতে পারলে লাভ হয়। এই সংস্থাটির অবস্থা দেখে আমাদের অন্যান্য ক্ষেত্রে আশার উদ্রেক করছে। আমরা আশা করি এটা আরও ভালভাবে চলবে এবং সেই ইচ্ছাই আমাদের আছে। মাননীয় সদস্য রাজেশ খৈতান বলেছেন, ইস্টার্ন ডিস্টিলারিস রুগ্ন শিল্প ছিল আপনারা সেটাকে ভালো করেছেন—কিন্তু

অন্যান্য আরও যেগুলি রয়েছে তাদের কি হবে? তিনি এই প্রসঙ্গে নর্দার্ন জুট মিল, বাসন্তি কটন মিলের কথা বলেছেন। আমি জানি এটা একটি গুরুতর সমস্যা। তবে প্রশ্ন হচ্ছে যে পশ্চিমবাংলা এক সময় শিল্পে সমৃদ্ধ ছিল, কলকারখানা ভালভাবে চলছিল কেন সেখানে আজ শিল্প রুগ্ন হচ্ছে, বন্ধ হচ্ছে? এর দায় দায়িত্ব কার? মালিকরা এই ব্যাপারে শ্রমিকদের উপর যে দোষ দিচ্ছে সেটা ঠিক কথা নয়। শ্রমিকরা তাদের মজুরি বৃদ্ধির দাবি তো জানাবেই। আসল দোষ হচ্ছে মালিকদের। তারা শিল্পকে আধুনিকীকরণ করেনি, টাকা ঠিকমতো ব্যবহার করেনি। এরজনাই আমাদের পাট শিল্প, সুতা শিল্প, ইঞ্জিনিয়ারিং শিল্পগুলি নষ্ট হয়েছে। তারা এখানকার লাভের টাকা অন্য রাজ্যে নিয়ে গেছে, এখানে প্লাউ ব্যাক করেনি। তারা নিজেদের মধ্যে পারিবারিক ঝগড়া সৃষ্টি করে, এক একটি কারখানাকে ঝাঁঝরা করে শ্রমিকদের পথে বসিয়ে চলে গেছে। আমাদের হাতে যদি আরও টাকা থাকত তাহলে আমরা আরও কারখানা অধিগ্রহণ করে চালাতাম। কিন্তু আমাদের হাতে টাকা নেই বলে আমরা সবক্ষেত্রে হাত দিতে পারছিনা। এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে সাহায্য পাওয়া দরকার সেটাও যখন পাচ্ছিনা তখন একমাত্র উপায় হচ্ছে ব্যক্তিগত মালিকানাকে ভালভাবে চলতে হবে। একটা ব্যাপারে আমি মাননীয় সদস্য রাজেশ খৈতানের সঙ্গে একমত যে, বিভিন্ন ব্যাঙ্ক, ফাইন্যান্স ইনস্টিটিউশন এবং ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন কর্পোরেশন অব ইন্ডিয়ার ভূমিকা আরও ভাল হওয়া উচিত। তারা সাহায্য করছেন ঠিকই, তবে তাদের আরও ভালভাবে সাহায্য করতে হবে। আমরা দেখেছি অনেক সময় আমরা ঠিক সময় টাকা পাইনা। বিভিন্ন ব্যাঙ্ক, ফাইনান্সিয়াল ইনস্টিটিউট অন্যান্য রাজ্যে যে টাকা দিচ্ছে সেই তুলনায় আমাদের এখানে কম টাকা দিচ্ছে। এটাই হচ্ছে আসল ঘটনা এবং প্রয়োজন হলে ভবিষ্যতে আমি সেটা পরিসংখ্যান দিয়ে দেখিয়ে দেব। আমরা চাই আমাদের এখানে রুগ্ন শিল্পগুলি চালু রাখতে। শ্রমিক কর্মচারিদের তো পথে বসানো যায় না। এতে রাজ্য সরকার কি করতে পারে? কেন্দ্রীয় সরকারের আর্থিক সামর্থ অনেক বেশি। তাদের কাছে আমরা আবেদন করেছি যে এই বন্ধ কারখানাগুলি হাতে নেবার জন্য। আমরা বলেছি এগুলি আপনারা জাতীয়করণ করুন। ইন্ডিয়া মেশিনারী, আই.আর.সি.আই-এর সাহায্যে ভালো অবস্থায় হয়ে যাবে। এই কয়দিন আগে সুব্রত মুখার্জি মহাশয় পার্ক হোটেলে অনুষ্ঠানে উপস্থিত ছিলেন। আই.আর.সি.আই-এর সাহায্যে সেই সব কারখানা ভালভাবে চলছে। তাদের হাতে কেন্দ্রীয় অর্থমন্ত্রী প্রণব মুখার্জি মহাশয় অ্যাওয়ার্ড তুলে দিলেন। ইন্ডিয়া মেশিনারীর চিফ একজিকিউটিভ অপূর্ব বসু সেটা পেলেন। কিন্তু কেন্দ্রীয় সরকার এটাকে ডি-নোটিফিকেশন করে বন্ধ করে দেবে। অদ্ভুত কথা যেটা আর.আর.সি.আই-এর সাহায্যে চলছে তাকে কেন জাতীয়করণ করা হবে না? মেয়াদ শেষ হলেই ডি-নোটিফিকেশন হবে—এই নীতি চলতে পারে না। আমাদের পশ্চিমবাংলায় অনেক কারখানা বনধ হয়ে আছে। আমরা সবগুলিকে পারব না। এর সমাধান হচ্ছে কেন্দ্রীয় সরকারের জাতীয়করণ করার। আমরা চেষ্টা করব যাতে আরও জাতীয়করণ করা যায়। ইতিমধ্যে আমরা ৪টি গ্রহণ করেছি Eastern Distilliery, Britania Engineering, National Iron. আমরা আরও কয়েকটি জাতীয়করণ করব, আমাদের এই সীমিত অর্থের মধ্যে। কেন্দ্রীয় সরকার আরও কিছু করুন এবং ব্যাঙ্কগুলি আরও কিছু টাকা দিন। এগুলি ভালভাবে চলুক এটা আমরা চাই। তাহলে ঐসব রুগ্ন বন্ধ শিল্পগুলি বাঁচবে এবং শ্রমিক কর্মচারীদের আমরা মরতে দেব না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 P.M.]

**Mr. Speaker :** The motion of Shri Nirmal Kumar Bose that the Eastern Distilleries (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) (Amendment) Bill, 1984 be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3 and Preamble**

The question that clauses 1 to 3 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to move that the Eastern Distilleries (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) (Amendment) Bill, 1984, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Discussion on Matter of Urgent Public Importance for short duration.**

(Under rule 194 "Deplorable condition of roads in West Bengal")

**Mr. Speaker :** Time of the speech is fixed for 10 minutes.

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সকলের মনোভাব জানতে পেরে আপনাকে যে মোশনটা রুল ১৮৪-এ, আপনি সেটা গ্রহণ করেছেন বলে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি।

**Mr. Speaker :** Mr Sinha. It is not a motion. It is only a question of privilege.

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** যা হোক আপনি এটা আলোচনা করার সুযোগ দিয়েছেন, তার জন্য আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। এটা সকলেই স্বীকার করেছেন যে পশ্চিমবাংলায় কি গ্রামে কি শহরে অধিকাংশ রাস্তা ধরতে গেলে প্রায় সমস্ত রাস্তার অবস্থা অত্যন্ত খারাপ অবস্থায় এসে পৌঁছেছে। এবং এ ছাড়া এটা অনস্বীকার্য যে দীর্ঘদিন ধরে বর্ষা এবারে চলছে এবং তার জন্য অনেকটা এই রাস্তাঘাটের অবস্থা এই জায়গায় এসে পৌঁছেছে। এবং এর ফলে আমরা দেখতে পাচ্ছি বহু অ্যাক্সিডেন্ট মৃত্যু এবং বহু জায়গায় বাস ট্রাক ইত্যাদি বন্ধ হয়ে গেছে। আমি কয়েকটি উদাহরণ আপনার সামনে তুলে ধরতে চাই। গত ১৭।৯।৮৪ তারিখে ৮৯ নং রুটের বাস যেটা কাকদ্বীপে যায় সেই বাসে একটা সাংঘাতিক অ্যাক্সিডেন্ট হয়। রাস্তায় খানা খন্দ থাকার ফলে বাসের সামনে দুটি চাকা খুলে বেরিয়ে চলে যায়। এর ফলে ১৪ জন বাস-যাত্রী সেখানে সাংঘাতিক ভাবে আহত হয় এবং তার মধ্যে কয়েক জনের অবস্থা অত্যন্ত গুরুতর। তারপর ১০/৯/৮৮ তারিখে ৭৬ নং রুটের একটি বাস গাড্ডা বাঁচাতে গিয়ে গাছে গিয়ে ধাক্কা মারে। স্যার, আপনি গাড়ি চড়েন, জানেন অনেক সময় গাড্ডা বাঁচিয়ে চলতে হয়। বাসটি সেইভাবে গাড্ডা এড়াতে গিয়ে গাছে ধাক্কা মারে এবং তার

ফলে বহু যাত্রী জখম হয়। সেই জন্য ৭৬ নং বাস রুটে ধর্মঘট হয়েছে। তারপর ১লা জুলাই ১৯৮৪ থেকে ৮ই সেপ্টেম্বর, ১৯৮৪ পর্যন্ত প্রায় এই ৩ মাসে ৮৯টি বাস অ্যাক্সিডেন্ট হয়েছে এবং এর ফলে ১২জন মারা গেছে, ১২৫ জন সাংঘাতিক ভাবে আহত হয়েছে। স্টেট ট্রান্সপোর্টের বড় অ্যাক্সিডেন্ট হয়েছে ৭টি, ছোট অ্যাক্সিডেন্ট হয়েছে ২৫টি এই পরিসংখ্যান থেকেই আপনি বুঝতে পারছেন কলকাতা এবং পশ্চিমবাংলার শহরতলী এলাকার বিভিন্ন রাস্তাঘাটের কি হাল হয়েছে। আমরা মনে করি সমস্ত কাজ ছেড়ে দিয়ে যুদ্ধকালীন ভিত্তিতে এই রাস্তা ঘাট মেরামত করা একান্ত প্রয়োজন। আপনি জানেন শ্যামবাজার বাগবাজারের কাছে বি.টি. রোড আছে। সেই বি.টি.রোড অত্যন্ত খারাপ হয়ে গেছে। এটা কলকাতার একটা বড় সড়ক বলে পরিচয় দিতে লজ্জা করে। স্যার, এই অ্যাসেম্বলী থেকে দু'মিনিট দূরে স্ট্রান্ড রোড অবস্থিত। এই রাস্তাটি হাওড়া চলে গেছে। এই স্ট্রান্ড রোড দিয়ে আপনার গাড়ি চালাতে লজ্জা করবে। কলকাতায় বাইরে থেকে বহু লোক আসেন। কিছুদিন আগে প্রধানমন্ত্রী এসেছিলনে। শুধু প্রধানমন্ত্রী নয়, পৃথিবীর বিভিন্ন দেশ থেকে লোকজন আসেন, ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে লোক আসছেন। কলকাতা শহর ও শহরতলীর রাস্তা ঘাটের এই হাল দেখে শুধু বামফ্রন্ট সরকারের সম্মান নয়, গোটা দেশের সম্মান নষ্ট হবে। সুতরাং আমি আপনার মাধ্যমে সরকারকে অনুরোধ করব খুব গুরুত্ব সহকারে আমার এই কথা বিবেচনা করে দেখুন। কলকাতার এই সমস্ত রাস্তা বলে নয়, অনেক সময় এই সব রাস্তা দিয়ে ভি আই পি দের যেতে হচ্ছে। কাজেই রাস্তাগুলি যাতে অগ্রাধিকার ভিত্তিতে মেরামতের ব্যবস্থা হয়, সেটা দেখা নিশ্চয় আপনাদের কর্তব্য। ন্যাশনাল হাইওয়ে ৩২, কলকাতার সঙ্গে উত্তরবঙ্গের যোগাযোগের রাস্তা। এটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ রাস্তা এই রাস্তা দিয়ে সমস্ত মন্ত্রী, উত্তরবঙ্গের বিধায়ক, অন্যান্য যাত্রীদের গাড়ি, কিম্বা বাসে করে বিভিন্ন জেলায় যেতে হয়। বাসেই যান, আর গাড়িতেই রাণাঘাটের পর থেকে রাস্তাটি একেবারে যাতায়াতের অযোগ্য হয়ে গেছে। এক দুমাইল রাস্তা হলে একটা কথা ছিল, রাণাঘাট থেকে দেবগ্রাম পর্যন্ত দীর্ঘ রাস্তাটি খানা খন্দে ভর্তি হয়ে গেছে, সেখান দিয়ে সত্যিকারে কোথাও যাওয়া দুষ্কর ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। সেই জন্য আমরা মনে করি এই সম্বন্ধে সরকারের সচেতন হওয়া উচিত। আমরা শুনছি সরকার এই বিষয়ে ভাবনা চিন্তা করছেন। সত্য, মিথ্যা জানি না, কিছুদিন আগে কাগজে দেখলাম ১৫ই সেপ্টেম্বরের পর থেকে অগ্রাধিকারের ভিত্তিতে রাস্তা ঘাট মেরামতের কাজ শুরু হবে। আজ ২০শে সেপ্টেম্বর হয়ে গেল, এখন পর্যন্ত রাস্তা মেরামতের কাজ শুরু হয়নি। স্যার, আপনি শুনলে আশ্চর্য হবেন, আমরা দেখছি কোথাও কোথাও সামান্য রাস্তা মেরামতের প্রচেষ্টা চলছে। একটু আগেই আমি ন্যাশনাল হাইওয়ে ৩২-র কথা উল্লেখ করলাম। এটা রাস্তা মেরামত করবার প্রচেষ্টা নয়, এটা একটা মেরামতের নামে প্রহসন চলছে। রাস্তায় এই গর্তগুলির ব্যাস কোনো কোনোটার ৫/৬ ফুট পর্যন্ত হয়েছে, ডেপথ ১ ফুটের কাছাকাছি গিয়ে পৌঁছেছে। দুর্ভাগ্যক্রমে কোন গাড়ি যদি সেই বিরাট বিরাট গর্তের মধ্যে গিয়ে পড়ে তাহলে সেই গাড়ি থেকে একেবারে অক্ষত দেহে বেরিয়ে আসা অত্যন্ত দুরূহ ব্যাপার হয়ে যাবে। সেই গর্তগুলি দেখছি কোন রকমে ধ্যাবড়া করে একটু আধটু চিপস দিয়ে উপর উপর করে বসিয়ে দেওয়া হচ্ছে। তার ফলে দেখছি সেই রাস্তায় গাড়ি করে যাওয়া আরো দুরূহ হয়ে যাচ্ছে।

[5-10 — 5-20 P.M.]

স্যার, এই প্রসঙ্গে একটি কথা আপনার মাধ্যমে এই সভার মাননীয় সদস্যদের জানাই। পাইকপাড়ায় রাজা মণীন্দ্র রোড নামে একটি রাস্তা আছে, সেই রাস্তাটির অবস্থা অত্যন্ত খারাপ। এই রাস্তাটি সম্বন্ধে একজন ভদ্রলোক আমাকে বলছিলেন রাজা মণীন্দ্র রোডের নাম পাল্টে উদয়শঙ্কর রোড রাখা উচিত। কেন উদয়শঙ্কর রোড রাখা উচিত—আমার এই প্রশ্নের জবাবে সেই ভদ্রলোক আমাকে জানালেন, সেই রাস্তা দিয়ে বাসে করেই যান আর গাড়িতেই যান, দেখবেন, নাচতে নাচতে যাচ্ছেন অতএব এই রাস্তাটির নাম উদয়শঙ্কর রোড রাখা উচিত। স্যার, পশ্চিমবাংলার প্রায় সব রাস্তার নামই উদয়শঙ্কর রোড রাখার অবস্থায় এসে গিয়েছে। এগুলিকে আর রাস্তা না বলে অন্য কোন নামে আখ্যায়িত করা উচিত। স্যার, আমরা কাগজে দেখেছি—মন্ত্রী মহাশয় এখানে আছেন, তিনি বলবেন, তিন কোটি টাকা নাকি রাজ্য সরকার রাস্তা মেরামতের জন্য বরাদ্দ করেছেন। আজকাল জিনিসপত্রের দাম যে হারে বেড়েছে তাতে তিন কোটি টাকায় সত্যিকারে কলকাতা এবং পশ্চিমবাংলার জেলাগুলির রাস্তাঘাট মেরামতের কাজ কতদূর হবে সে বিষয়ে আমাদের সন্দেহ আছে। এখানে মাননীয় মন্ত্রী মহাশয় আছেন, তাঁকে বলছি, রাস্তা মেরামতের কাজ করতে গেলে সর্বাগ্রে দেখতে হবে কনট্রাক্টর, যারা রাস্তা মেরামতের কাজ করছে তারা যাতে চুরি করতে না পারে। স্যার, আমরা আমাদের অভিজ্ঞতা থেকে বলতে পারি যে রাস্তা মেরামতের জন্য যে অল্প টাকা এই দপ্তর থেকে ব্যয় করা হয় তার সিংহভাগ এই কনট্রাক্টররা মেরে দেয়। কনট্রাক্টররা টাকা মেরে দেবার ফলে সেখানে সত্যিকারের কাজ কিছু হয়না। এই প্রসঙ্গে স্যার, আমার নির্বাচনী এলাকার একটি রাস্তার কথা বলছি—বহরমপুর থেকে কান্দি যাবার রাস্তা। এই রাস্তাটি গত বছর মেরামত করা হ'ল—খানিকটা অংশ—এ বছর যদি যান তাহলে দেখবেন, সেসব উঠে গিয়ে আবার বড় বড় গর্ত হয়ে গিয়েছে এবং সেটা একটা আনইভেন রাস্তায় পরিণত হয়েছে। এইভাবে সরকারি টাকার অপচয় কেন হবে? যে রাস্তাটি মেরামতি করা হবে সেটা অন্তত ৫/১০ বছর চলবে এমন করে মেরামত করা উচিত। কাজেই রাস্তা যদি ঠিকমতো মেরামত করা না হয় তাহলে যত টাকাই দেওয়া হোক না কেন পরের বছরই দেখা যাবে সেই রাস্তা খারাপ হয়ে গিয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে রাস্তা মেরামতের ব্যাপারে অধিকতর সচেতন হবার জন্য অনুরোধ জানিয়ে বলছি, রাস্তা মেরামতের টাকা যাতে চুরি না হয় এবং তার অপব্যয় যাতে না হয় সেটা তিনি দেখুন। এই সরকার ৭বছর ক্ষমতায় আছেন রাস্তা মেরামতের টাকা চুরির ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমরা জানতে চাই, তিনি কতজন কন্ট্রাকটরকে ব্ল্যাক লিস্টেড করেছেন এবং ঐসব অসাধু কন্ট্রাকটরদের সঙ্গে যোগসাজস থাকার অভিযোগে কতজন সরকাবি কর্মচারীকে অভিযুক্ত করেছেন, কি স্টেপস নিয়েছেন বা আদৌ কিছু করেছেন কিনা সেটা আশা করি জানাবেন। কারণ যে টাকা তাঁকে এ বাবদে দেওয়া হচ্ছে—উনি অবশ্য সব সময়ই বলেন সামান্য টাকা—সেই টাকা ঠিকমতো খরচ হচ্ছে কিনা সেটা দেখবার দায়িত্ব তাঁর নিশ্চয় আছে, সেটা তিনি এড়িয়ে যেতে পারেন না। আশা করি তিনি তাঁর জবাবি ভাষণের সময় এ সম্পর্কে বিস্তারিতভাবে বলবেন। ন্যাশনাল হাইওয়ে - ৩৪-এর কথা আমি বলেছি—ন্যাশনল হাইওয়ে মেরামতের টাকা কেন্দ্রীয় সরকার দেন, কাজেই ন্যাশনাল হাইওয়েগুলি কেন সব সময় ভালো অবস্থায় থাকবে না আমরা

বুঝতে পারি না। ন্যাশনাল হাইওয়েগুলি যাতে সব সময় ভালো অবস্থায় থাকে সে ব্যবস্থা আশা করি মন্ত্রী মহাশয় করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা শুনেছি যে এই পর্যন্ত অর্থাৎ এপ্রিল মাস থেকে এই পর্যন্ত ওনার দপ্তরের যে সমস্ত ব্যয়-বরাদ্দ তার প্রায় ৬০ ভাগেরও বেশি ইতিমধ্যে দেওয়া হয়েছে। আমরা জানতে চাচ্ছি যে যখন তার দপ্তরের যে বরাদ্দ তার সিংহভাগ তিনি ইতিমধ্যে পেয়েছেন, তখন সেই সিংহভাগ দিয়ে কেন তিনি পশ্চিমবঙ্গের যে সমস্ত রাস্তা তার দপ্তরের মধ্যে আছে, সেই রাস্তাগুলির তিনি ব্যবস্থা গ্রহণ করছেন না? আমরা বারে বারে এই সরকারের সমালোচনা করছি যে আপনাদের টাকা খরচ করার নীতি আমাদের কাছে ঠিক বলে মনে হচ্ছে না। আমি একটা ছোট উদাহরণ দিচ্ছি - আমার এলাকার একটা রাস্তা ক্রাশ প্রোগ্রামে হয়েছিল। সেই রাস্তাটা হচ্ছে, মাকুরা থেকে মোল্লা। এই ব্যাপারে আমাদের পঞ্চায়েত সমিতি থেকে কোনো রেজলিউশন নেওয়া হয়নি। হঠাৎ শুনলাম যে জেলা পরিষদ থেকে একটা স্কীম পাঠিয়ে দেওয়া হল ৭০ হাজার টাকার। কি ব্যাপার? না, রাস্তার দুই ধারে গাছ লাগাতে হবে। এই ভাবে টাকার অপচয় করা হচ্ছে।

**শ্রী রবীন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অতীশ সিনহা মহাশয় এই রাস্তা সংক্রান্ত বিষয়ে একটা মোশন মুভ করেছেন।

**মিঃ স্পিকার ঃ** এটা মোশন নয়, এটা ডিবেট।

**শ্রী রবীন মন্ডল ঃ** এই ডিবেটের ব্যাপারে ওনার সঙ্গে মৌলিক দিক থেকে আমাদের মত পার্থক্য আছে। আমি এর বিরোধিতা করছি। আমি এই বিষয়ে দু-একটি কথা এখানে বলতে চাই। কারণ একটা উদ্বেগ নিয়ে বিষয়টা অনেক দিন থেকে আলোচনা হচ্ছে। আমি একটু জানবার চেষ্টা করছি যে কেমন ভাবে অন্তত পক্ষে এই দুর্বিসহ অবস্থা থেকে মুক্ত হতে পারি। আমরা দেখছি যে পি.ডব্লু.ডি-র ওয়ার্ক বাজেট ১৯৮৩-৮৪ সালের হচ্ছে ৪১ কোটি ৫৩ লক্ষ, ১৯৮৪-৮৫ সালে হচ্ছে ৫০ কোটি ৬০ লক্ষ টাকা। আর রোড-এর জন্য ২৪ কোটি ২৪ লক্ষ টাকা ১৯৮৩-৮৪ সালে, আর ১৯৮৪-৮৫ সালের হচ্ছে ২৮ কোটি ২৮ লক্ষ টাকা। মোট হচ্ছে ১৯৮৩-৮৪ সালে ৬৫ কোটি ৭৭ লক্ষ টাকা। আর ১৯৮৪-৮৫ সালে ৭৮ কোটি ৮৮ লক্ষ টাকা। ফান্ড রিয়েলাইজ করা হয়েছে ফার্স্ট অ্যান্ড সেকেন্ড কোয়াটার ১৯৮৩-৮৪ সালে পি.ডব্লু.ডি-তে ১৬ কোটি ৬০ লক্ষ টাকা, আর রোডসতে ৯ কোটি ৬৮ লক্ষ টাকা। মোট হচ্ছে ২৬ কোটি ৫৮ লক্ষ টাকা। ১৯৮৪-৮৫ সালে পি.ডব্লু.ডিতে ১৭ কোটি ৪৪ লক্ষ টাকা। আর রোডসয়ে ১০ কোটি ৫৭ লক্ষ টাকা। মোট হচ্ছে, ২৮ কোটি ১ লক্ষ টাকা। আর ফান্ড এক্সপেকটেড রিয়েলাইজ টু থার্ড কোয়াটার ১৯৮৪-৮৫ পি.ডব্লু.ডি-তে ১৩ কোটি, আর রোডসয়ে ৬ কোটি অর্থাৎ মোট ১৯ কোটি । এটা রিয়েলাইজ করা হচ্ছে অন দি বেসিস অব ৫০ পারসেন্ট অব দি প্ল্যান অ্যান্ড ৬৫ পারসেন্ট অব দি নন-প্ল্যান। এখন ন্যাশনাল হাইওয়ের ব্যাপারে আমাদের এখান থেকে যা করা হয়, এটা ঠিকই যে প্রত্যেক বছরে এবং প্রতি মাসে সরকার থেকে অ্যাডভান্স টাকা দেওয়া হয়। কেন্দ্রীয় সরকার থেকে এই পর্যন্ত মাত্র ১ কোটি টাকা পাওয়া গেছে এবং রাজ্য সরকার থেকে ৬।। কোটি টাকা এই পর্যন্ত দেওয়া হয়েছে। তা সত্ত্বেও এই যে রাস্তার দুরবস্থা, এটা নিশ্চয়ই মন্ত্রী মহাশয়কে দেখতে হবে যে এই দুরবস্থার পরিবর্তন কি করে করা যায়। অন্যদিকে আন্দুল, মৌরীগ্রাম থেকে হাওড়া—এটা খুবই গুরুত্বপূর্ণ রাস্তা। এই রাস্তা দিয়ে বিভিন্ন রকম পেট্রোল, ডিজেল,

কেরোসিন ইত্যাদি গাড়িতে আসে। কিছুদিন আগেও ট্রান্সপোর্ট, লরি ইত্যাদি স্ট্রাইক করেছিল এই রাস্তার জন্য। এই যে গুরুত্বপূর্ণ রাস্তা, এটাকে কি ভাবে করা যায়, এর মধ্যে থেকে প্রায়রিটি ঠিক করে মন্ত্রী মহাশয়কে দেখতে হবে যাতে কোনো অসুবিধা না হয়। আমরা অনেকদিন থেকে এই ব্যাপারে বলছি। যেমন আমার ওখানে আজ ১৪ মাস ধরে পাতিপুকুর থেকে বেলেঘাটা এবং খড়িবাড়ি থেকে গ্রে স্ট্রীট এক্সটেনশন পর্যন্ত বাস বন্ধ হয়ে আছে। এর জন্য হাজার হাজার মানুষ ক্ষতিগ্রস্ত হচ্ছে। আমি এখানে এই ব্যাপারে অনেকবার মেনশন করেছি এবং বলেছি যে যাতে বাসটা রাস্তায় চলাচল করতে পারে সেই ব্যবস্থা করুন। কিন্তু এই সম্পর্কে কিছু দেখা যায়নি। টাকা-পয়সার অভাব আছে জানি, বাস্তব পরিস্থিতিও জানি, কিন্তু তা সত্ত্বেও যা আছে—বারে বারে আমরা শুনি যে টাকা নেই, টাকা নেই—২ কোটি টাকা না থাক, ২ লক্ষ টাকা তো খরচ করছেন, সেটাও যাতে প্রায়রিটি দিয়ে খরচ কবা হয় অন্তত পক্ষে আমরা যাতে বিভ্রান্ত না হই। কারণ আমরা কমিটেড টু দি পিপল যে একটা কিছু করব। কাজেই এই অবস্থার মধ্যেও কিছুটা আন্তরিকতার সঙ্গে করা হোক । মানুষ অনেক আশা-ভরসা আমাদের উপরে স্থাপন করেছে। অনেক গর্ত কংগ্রেস আমলে ওরা করে রেখে গিয়েছিল। ১৯৭৭ সালে আমরা আসার পর সেই গর্ত ভরাট করেছি। আমাদের সীমিত অবস্থার মধ্যে যতটুকু করতে পারি সেটা অন্তত করতে হবে। সে জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে প্রায়রিটির ভিত্তিতে যাতে কিছু করা যায় সেটা আপনি দেখুন। আর অতীশবাবুদের বলি যে আমাদের যে টাকা প্রাপ্য, আপনাদের যখন এত দরদ দেখছি, তখন তার জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যাতে পাওয়া যায় সেই ব্যবস্থা করুন। এতে আপনার সততার পরিচয় পাওয়া যাবে। এটা নিশ্চয়ই আমরা আশা করব যে, আপনি সরকারি কাজকে সহজভাবে সফল করার কাজে এগিয়ে আসবেন।

[5-20 — 5-30 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জরুরি বিষয়ে আমাদের বিতর্ক করবার অবকাশ দিয়েছেন বলে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি।

স্যার, লজ্জারও একটা লজ্জা থাকে । আমি জানি না এই বিতর্কে সরকার পক্ষের লোকেরা কোন্ মুখে অংশ গ্রহণ করছেন। কাবণ ওঁরা তো আর উড়ে উড়ে যাতায়াত করেন না, বাস্তা দিয়েই যাতায়াত করেন, অতিবৃষ্টির ফলে বাস্তাগুলি সাময়িকভাবে খারাপ হয়েছে, এটা বোঝা যায়, কিন্তু এক মাস বা দু মাস নয় বছরের পর বছর রাস্তাগুলি খারাপ হয়ে পড়ে আছে, এর পিছনে কি যুক্তি আছে? কলকাতা মহানগরীর রাস্তাগুলি সমেত গোটা পশ্চিমবাংলার সমস্ত রাস্তাগুলির এমন অবস্থা হয়েছে যা দেখলে একটা মাত্রই ধারণা হয় যে, বামফ্রন্টের ভেতরের যে অবস্থা—দগাদগে ঘা—রাস্তাগুলিতেও সেই একই অবস্থার প্রতিফলন ঘটেছে। বর্তমানে শোনা যাচ্ছে কলকাতা মহানগরীর পার্কগুলি দিয়ে দেওয়া হচ্ছে একচেটিয়া পুঁজিপতিদের হাতে । আমি জানি না সে রকম কোন পরিকল্পনা বা আইডিয়া এই মহানগরীর কর্তা ব্যক্তিদের আছে কিনা যে, পার্কের মত রাস্তাগুলিও কাউকে কাউকে লিজ দিয়ে দেওয়া হবে রাস্তাগুলি রক্ষণাবেক্ষণের নামে তারা সেগুলি থেকে করে খাবে। রাস্তা গুলির এমনই অবস্থা হয়েছে যে, তাই যদি করা হয় তাহলে মানুষ ভাবত—ঠিক আছে সরকার যখন পারছে না তখন বেসরকারি উদ্যোগের হাতে দিয়ে দেওয়া হোক । যা অবস্থা হয়েছে তাতে

এটা ভাবা অমূলক নয়।

স্যার, এই পরিপ্রেক্ষিতে আমি একটা কথা বলতে চাই যে, বিরোধী দলের সদস্য হিসাবে এই বিতর্কে অংশ গ্রহণ করবার সুযোগ পেয়েছি বলে পি ডব্লু ডি মিনিস্টারকে আক্রমণ করব বা সিভিক অ্যামিনিটিস সাপ্লাই বিভাগের মিনিস্টারকে আক্রমণ করব তাহলেই আমাদের কর্তব্য শেষ হয়ে যাবে, তা নয়। কারণ এটা কোনো বিচ্ছিন্ন ব্যাপার নয়, পশ্চিমবঙ্গের সামগ্রিক আর্থিক নীতির সঙ্গে এটা জড়িত। মূল কারণ একটা জায়গায়, সেটা হচ্ছে রাজ্যের অর্থমন্ত্রী রাজ্যের টোটাল ডেভেলপমেন্টের ব্যাপারটাকে ফাস করে দিয়েছেন—ইট ইজ এ পার্ট অফ দ্যাট।

স্যার, আপনি ডেভেলপমেন্ট খাতের খরচের রেশিওটা দেখুন—১০০ টাকায় ১৮ টাকা। ভারতবর্ষের সবকটা রাজ্যের মধ্যে এই রেশিও হচ্ছে নিম্নতম রেশিও। আমরা জানি রাস্তাঘাট নির্মাণ করা এবং রক্ষণাবেক্ষণ করা ডেভেলপমেন্টের একটা পার্ট। প্ল্যানিং এর ভেতর দিয়ে যদি অতি অল্প টাকা খরচ করা হয় এবং নন-প্ল্যানিং এর ভেতর দিয়ে বেশি পারসেন্টেজ খরচ করা হয়, তাহলে রাস্তা, হাসপাতাল প্রভৃতি উন্নয়নমূলক কাজ হতে পারে না, এটা অত্যন্ত সাধারণ কথা। আমরা মাঝে মাঝে সংবাদ পাই যে, পি.ডাব্লু.ডি মিনিস্টারকে অর্থমন্ত্রী রাস্তা নির্মাণ বা রক্ষণাবেক্ষণের জন্য এত টাকা দিচ্ছেন। কিন্তু পরবর্তীকালে আমরা সংবাদ নিয়ে জানতে পারি যে, যে পরিমাণ টাকা দেওয়া হয় তার প্রায় সবটাই এস্টাবলিশমেন্টের খরচ চালাতেই চলে যায়, তা দিয়ে নতুন রাস্তা নির্মাণের কাজ তো দূরের কথা পুরানোগুলির মেইন্টেনেন্সের কাজও হয় না। সিক্সথ ফাইভ-ইয়ার প্ল্যানে পি.ডব্লু.ডি এবং পি.ডব্লু.ডি (রোডস) ১২০ কোটি টাকা চেয়েছিল, দাবি করেছিল, সেখানে প্ল্যান প্রভিসন করে দেওয়া হয়েছিল ৯০ কোটি টাকার, আর পাঁচ বছরে তারা পেয়েছিল ৭০ কোটি টাকা। ১৯৮৪-৮৫ সালের বাজেটে ধার্য করা হয়েছে ৩৫ কোটি টাকা, ৯ কোটি টাকা মেইন্টেনেন্স বাবদ আর ২১ কোটি টাকা নতুন রাস্তা করবার জন্য। ৩০শে সেপ্টেম্বর এই টাকার মাত্র ওয়ান থার্ড অর্থাৎ ১০ কোটি টাকা দেওয়া হয়েছে, আবার ঐ ১০ কোটি টাকার মধ্যে মাত্র ৩% টাকা রিলিজ করা হয়েছে এবং এর মধ্যে আবার ৪ কোটি টাকা নূতন রাস্তা করার জন্য এবং ৩ কোটি টাকা মেইন্টেনেন্সের জন্য। এখানেই শেষ নয়, সেই মেইন্টেনেন্সের ৩ কোটি টাকা সে বাবদ ব্যয় না করে তা এস্টাবলিশমেন্টের খরচ চালাতেই চলে যাচ্ছে। এই যদি অবস্থা হয় তাহলে রাস্তা কোথা থেকে মেইন্টেনেন্স হবে? সুতরাং সেখানে এই অবস্থায় রেশিও দাঁড়াচ্ছে ২ঃ১। যেখানে টোটাল এস্টাবলিশমেন্ট কস্ট ৩ কোটি টাকা সেখানে তারা বছর অর্থ দপ্তর থেকে পেয়েছেই ৩ কোটি টাকা। শুধু এস্টাবলিশমেন্ট খরচ চালাবার টাকা ছাড়া আর কোনো টাকা যদি অর্থ দপ্তর থেকে না যায়, তাহলে বক্তৃতা দিয়ে, কেন্দ্রের স্কন্ধে দোষ দিয়ে গালভরা কথা বলা যাবে, কিন্তু রাস্তার উন্নতি হবে না। এটা খুব একটা সাধারণ কথা নয়, রাস্তা খারাপের জন্য এসেন্সিয়াল কমোডিটিস'এর দাম বাড়ছে, কমিউনিকেশন খারাপ হচ্ছে। রাস্তা খারাপের জন্য মানুষ শুধু শারীরিক দুর্ভোগ ভোগ করছে তাই নয়, মেন্টাল টেনসনও হচ্ছে। আপনারা অনেকে সরকারি গাড়ি চড়েন বলে বুঝতে পারেন না, সরকারি গাড়ি না চড়ে সরকারি বাসে চড়ুন দেখুন সরকারি বাসের কি অবস্থা। একটা বাসও ভালোভাবে চালাবার মতো একটাও রাস্তা নেই। প্রতিটি রাস্তায় আজকে সাংঘাতিক দুরবস্থা।

আজকে প্রত্যেকটি বাস খারাপ হচ্ছে, তারপর বহু আন্দোলন হচ্ছে। সরকারের উচিত কি? সমস্যাগুলিকে সামনে রেখে তার মোকাবিলা করা। সমস্যাটিকে ধামা চাপা দেওয়ায় কোনো বাহুল্য থাকে না, কোন বীরত্ব থাকে না। সমস্যাটিকে যথাযথভাবে স্বীকার করে নিয়ে তার মোকাবিলা করা উচিত এবং তার মধ্যেই সরকারের শ্লাঘার বস্তু থাকবে। কিন্তু তা তো হচ্ছে না। আজকে বহু জায়গায় অবরোধ শুরু হয়েছে। আমি মহেশতলার ঘটনার কথা বলি। মহেশতলা এমন একটি জায়গা যেখানে ৭।৮ বছর ধরে রাস্তা খারাপ, শুধু রাস্তা খারাপ হয়ে আছে তাই নয়, দেয়ার ইজ নো রোড —এই অবস্থায় চলে গেছে। ফলে সেখানকার লোকেরা আন্দোলন শুরু করে দিল। যেই আন্দোলন শুরু করল অমনি মহেশতলার ও.সি. সি.পি.এমের ভাড়াটে গুন্ডাদের নিয়ে সাঁড়াশী আক্রমণ করল। সেখানকার সাব-ইন্সপেক্টর শ্রী টি.কে.ঘোষ-এর নেতৃত্বে বিমল মুখার্জি, কুনাল ঘোষ, শ্যামল চ্যাটার্জি, অলোক চ্যাটার্জি প্রমুখ সি.পি.এমের গুন্ডারা ওখানকার ৫ জনকে মেরে পি.জি. হাসপাতালে পাঠিয়ে দিল। তারা এখন পি.জি হাসপাতালে মৃত্যুর সঙ্গে লড়াই করছে। রাস্তার জন্য লড়াইতে নেমে তাদের এখন মৃত্যুর সঙ্গে লড়াই করতে হচ্ছে। আজকে এটা শুধু বিরোধী দলের কথা নয়, এই রাস্তা খারাপের কথা আজকে সবাই স্বীকার করবেন। এখানে এই ১ ঘন্টার রাস্তার আলোচনা না করে আরও বহু মূল্যবান আলোচনা করা যেতো। কিন্তু দুঃর্ভাগ্যের বিষয়, আজকে এই রাস্তা নিয়েই আলোচনা করতে হচ্ছে। কন্ট্রাক্টররা আজকে পরিষ্কার পি.ডব্লু.ডি মিনিস্টারকে বলে দিয়েছে যে ধারে কোনো কাজ হবে না। আর যে সরকার চলে ওভারড্রাফটের টাকায়, যে সরকার কে ৩৬৫ দিনের মধ্যে ২২২ দিন ওভারড্রাফট নিতে হয় সেই সরকারের কাজ করতে কোনো কন্ট্রাক্টর চাইছে না। সরকার কি পারেন না—যে কোনো সরকার পারেন ১০ কোটি টাকার ধার রেখে কাজ করাতে। কিন্তু করবেন কি করে? ওয়ার্ল্ড ব্যাঙ্ক টাকা দিলেন প্রশান্তবাবুকে, তিনি টাকা মাটি, মাটি টাকা করে ৪ কোটি টাকা ফাঁকা করে দিলেন। আজকে কলকাতার বিভৎস কঙ্কালসার রাস্তার যদি কলুষ মুক্ত করতে না পারেন তাহলে আমি বলব ইট ইজ এ ক্রাইম, ইট ইজ সোশ্যাল ক্রাইম, এই মন্ত্রীদের গ্রেপ্তার করা উচিত বলে আমি মনে করি। যে মন্ত্রীরা রাস্তা নিয়ে ছিনিমিনি খেলছেন সেটা একটা ক্রাইম। এরপর আমি ন্যাশনাল হাইওয়ের কথা বলছি। প্রত্যেক বছর এর জন্যে ইন্সটলমেন্টের টাকা আসছে। কিন্তু দেখছি ঐ টাকা বিভিন্ন জায়গায় খরচ হচ্ছে। আমি জানি, ঐ টাকা দিয়ে একবার সরকারি কর্মচারিদের বেতন দিতে হয়েছে। রাস্তার জন্য টাকা নিয়ে যে সরকারকে বেতন দিতে হচ্ছে সেই দেউলিয়া সরকারের কাছ থেকে বিশেষ কিছু দাবি করা যায় না—এটা আমরা জানি, বিশেষ করে উন্নয়নমূলক কাজের জন্য। টেলিগ্রাফ কাগজে বেরিয়েছে একজন মিনিস্টার চিফ মিনিস্টারের কাছে চিঠি দিয়েছেন টাকা দেবার জন্য, চিফ মিনিস্টার বলেছেন, আমি টাকা দিয়ে দিচ্ছি। আমার বক্তব্য হচ্ছে, অর্থ দেওয়া হচ্ছে অথচ কাজের কাজ কিছুই হচ্ছে না। এর উপরে আছে আবার কন্ট্রাক্টরদের চুরি। আর তারা চুরি করবে নাই বা কেন? যেখানে কন্ট্রাক্টরদের পয়সা নিয়ে মন্ত্রীরা ফষ্টি-নষ্টি করেন, পি.ডব্লু.ডি. বাংলোতে গিয়ে মন্ত্রীরা দলবল সমেত কন্ট্রাক্টরদের পয়সায় চব্য চস্য লেহ্য করে খাচ্ছেন সেখানে কন্ট্রাক্টররা পীচের নাম করে সামান্য ধুলো দিয়ে রোলার চালিয়ে দেবে না কেন? উন্নয়নমূলক কাজের প্রভিসন আছে কিন্তু ডেভেলপমেন্ট হবে কি করে? আজকে রাস্তায় গিয়ে দেখুন, ৩ হাজার ইঞ্জিনিয়ার ডাক্তার এবং অন্যান্য টেকনিসিয়ানরা রাস্তায় বসে আছে। ১ বছর ধরে তারা লড়াই করছেন

চিফ্ মিনিস্টার একটি মিটিং তাদের সঙ্গে করলেই এই আন্দোলন মিটে যেতে পারত। যাদের আজকে বন্যায় কাজ করার কথা তারা আজকে রাস্তায় আন্দোলন করছে বিভিন্ন দাবিকে কেন্দ্র করে। তারা বলছে কোনো কাজ নেই। অন্যদিকে কন্ট্রাক্টররা রাস্তা নির্মাণ এবং কালভার্ট নির্মাণ করার জন্য অ্যাডভান্সের টাকা নিয়ে চলে গেছে। কেন এদের পেনালকোর্টে গ্রেপ্তার করছেন না? এছাড়া বিভিন্ন জায়গায় কোন কাজ নেই তা সত্ত্বেও ফার্স্ট ক্লাস কন্ট্রাক্টরদের নিয়োগ করা হচ্ছে ২৫ হাজার টাকা নিয়ে। যে সমস্ত কন্ট্রাক্টররা ২৫ হাজার টাকা পার্টি অফিসে গিয়ে দিয়ে আসছে তাদের ফার্স্ট গ্রেডেড কন্ট্রাক্টর করা হচ্ছে। আমি বিশেষ কিছু বলতে চাই না শুধু এইটুকু বলতে চাই, রাস্তার এই কঙ্কালসার অবস্থা বামফ্রন্ট সরকারের ঝগড়ার চেহারার প্রতিফলন হয়েছে।

আজকে আপনি লক্ষ্য করে দেখবেন মাননীয় মন্ত্রী মহাশয় সব টাকা দেন, কিন্তু পি.ডব্লুর টাকা দেবেন না। দুভাবে রাস্তা হয়। পি.ডব্লু.ডি রোড এবং পি.ডব্লু.ডি. সবার্সরি এই দুটো ফারাক শূণ্য করে দিয়ে শুধু বক্তৃতা করছেন। উত্তর আমরা জানি। এই ৩৫০ কোটি টাকা চাইবেন। বলবেন যে ৩৫০ কোটি টাকা এনে দিন। মন্ত্রী মহাশয় বলবেন যে আমাদের একটা ছোট্ট আব্দার আছে কেন্দ্রের কাছে, আমাকে একটা মিন্ট করে দিন তাহলে আমি রাস্তা করে দেব। ওনাকে মিন্ট করে দিলে উনি রাস্তা করে দেবেন এটা আব্দার ছাড়া কি হতে পারে। আমি মনে করি আগামী দিনে রাস্তার পরিবর্তন করার চেষ্টা করুন, তা না হলে গণ আন্দোলন তৈরি হবে তখন সেই আন্দোলন ঠেকিয়ে রাখার ক্ষমতা এই সরকারের থাকবে না।

. [5-30 — 5-40 P.M.]

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বন্ধু অতীশবাবু যে প্রস্তাব এখানে এনেছেন সে সম্পর্কে অমাদের দৃষ্টিভঙ্গির তো তফাত থাকবেই, তবু আমি বলব মাননীয় মন্ত্রী মহাশয়কে যে কালকে আমি টেলিগ্রাফ পত্রিকাতে দেখছিলাম যে একজন আর একজনের উপর দায়িত্ব দিয়েছেন, এটা সঠিক নয়। কলকাতা প্রশান্ত বাবুর, ন্যাশনাল হাইওয়ে অ্যান্ড আদারস সম্বন্ধে আমার বন্ধুবর রবীনবাবু তথ্য দিয়ে বলেছেন যে কত টাকা ইতিমধ্যে রিলিজ করা গেছে। সুব্রত বাবু অনেক কথা বললেন, আমার প্রশ্ন হচ্ছে ন্যাশনাল হাইওয়ে মেন্টেনেন্সের জন্য কেন্দ্রীয় সরকার প্রতি বছর ১২ কোটি টাকা দেন, আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইব সেই ১২ কোটি টাকার মধ্যে কত টাকা আপনি পেয়েছেন? এটা হচ্ছে এক নম্বর। দ্বিতীয়ত আমাদের রাজ্য সরকারের অর্থমন্ত্রী মহাশয় সেদিনও আমাদের বলেছেন যে প্ল্যান বাজেটে ৫০ পারসেন্ট এবং নন প্ল্যান বাজেটের ৬৫ পারসেন্ট টাকা ডিসেম্বর মাসের মধ্যে খরচা করতে পারবেন এবং এস্টাবলিশমেন্ট ওয়েজ অ্যান্ড মিন্সের টাকার অভাব নেই, কিন্তু টেলিগ্রাফে দেখলাম যে আমাদের মন্ত্রী মহাশয় বলেছেন কন্ট্রাক্টরদের বিলের জন্য ১৩ কোটি টাকা এবং এস্টাবলিশমেন্ট বিলের জন্য ১২ কোটি ২০ লক্ষ টাকা চেয়েছেন, মেন্টেনেন্সের জন্য চেয়েছেন ৪৫কোটি ২০লক্ষ টাকা। আমার প্রশ্ন হচ্ছে আমাদের যে রাস্তাগুলি আমরা দেখছি যে রাস্তা ন্যাশনাল হাই ওয়ে যেমন জি.টি.রোড., বি.টি.রোড., দিল্লি রোড, এন.এস.৩৪- এটা ঠিক যে এখানে চলা যায় না। প্রতিদিন অ্যাক্সিডেন্ট হচ্ছে, এবং এই কথা আমরা বিধানসভাতে বার বার উল্লেখ করেছি এবং কন্ট্রাক্টররা যে কাজ করেন সেই কাজের কোন

তদারকি আছে কি না? এটা একটা অদ্ভুত ব্যবস্থা। আমরা এখানে চিৎকার করার ১৫ দিন পরে শুনেছি সোদপুর রোডের মেন্টেনেন্স হচ্ছে, মাত্র ১৫ দিন আগে হয়েছে। কালকে গিয়ে দেখলাম সেই রাস্তা উঠে গেছে। কন্ট্রাক্টরদের কাজের যাতে একটা প্রপার সুপারভিসন হয় সেটা দেখা দরকার। দ্বিতীয়ত আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় গত ১৭ তারিখে আমাদের যে কথা বলেছেন যে ৬৫ পারসেন্ট নন-প্ল্যান্ড এবং প্ল্যান বাজেটে ৫০ পারসেন্ট টাকা পাওয়ার ক্ষেত্রে এখন আর কোনো অসুবিধা নেই। মানুষের অসুবিধা হচ্ছে এটা বাস্তব এবং আমরা যারা বিধানসভার সদস্য আমরা জানি, বিভিন্ন নির্বাচন কেন্দ্রে তো বটেই, অন্তত আমার নির্বাচনী কেন্দ্রে স্বর্গত মন্ত্রী হেমন্ত কুমার বসুর নামে- একটা লাল বইতে দেখি প্রতি বছরই থাকে ৫০ থাউজেন্ড রুপিজ অ্যালটেড তারপর যখনই যাই শুনি ফাইন্যান্স আপত্তি দিয়েছে, আজ ৪ বছর ধরে বাজেট অ্যালটমেন্ট হওয়ার পরও রিজেক্টেড হয়েছে। এই রকম বাজেট অ্যালটমেন্ট হওয়া সত্ত্বেও তা একজিকিউটেড হয় না। আমার বন্ধু রবীন বাবু যে কথা বললেন কদিন আগে সেই রাস্তায় গিয়েছিলাম সেখানে এক বছর বাস চলাচল বন্ধ হয়ে গেছে। দুমাস হয়ে গেল খড়িবাড়ি-বাদুরিয়া-সোদপুর রোডে কিছুদিন আগে তিনজন যুবক অ্যাক্সিডেন্টে হয়ে মারা গেল। কিন্তু অদ্ভুত ব্যাপার যে এই কাজগুলি তদারকির জন্য কোনো ব্যবস্থা আছে কিনা জানিনা। আমি মন্ত্রী মহাশয়কে বলব যে এই ব্যাপারে একটা প্রপার ইনভেস্টিগেশন দরকার। চাকদহ থেকে আমডাঙ্গা থেকে কেনিয়ার দিকে ছোট জাগুলিয়া যদি যান দেখবেন সেই রাস্তা দিয়ে রাণাঘাট পেরিয়ে কৃষ্ণনগর থেকে সেখানে মানুষ যেতে পারে না। এই জিনিস চলছে। সেজন্য আমার সাজেশন হচ্ছে যে প্রথম কথা হচ্ছে ন্যাশনাল হাইওয়ে সম্বন্ধে যে কথা কোশ্চেন আওয়ার্সে বলেছি, আমাদের বামফ্রন্ট সরকারের নীতিবোধ আছে, আমরা আপনাদের দপ্তরের সঙ্গে যোগাযোগ করে এম.এল.এ.রা গিয়ে দেখা করে বারবার যোগাযোগ করেছি এবং আমরা সেখানে যে সব ঘর আছে তা ভেঙ্গে দিয়েছি। ঘর দু-বার করে ভেঙ্গে দেওয়া হয়েছে। আমরা দাঁড়িয়ে থেকে ভেঙ্গে দিয়েছি। তারপরেও দেখা যাচ্ছে ঐ হাইওয়ে ওয়াইডেন হয়নি। তারা ড্রেনগুলো দখল করে ঘরবাড়ি করেছে। আমাদের ভোট হারিয়ে যাবে কি যাবে না সেটা বড় কথা নয়। আমরা চিপ পপুরালিটির পেছনে না দৌড়ে আমার অফিসারদের নিয়ে পুলিশকে দাঁড় করিয়ে তাদের ঘর ভেঙ্গে দিয়েছি কিন্তু তারপরও দেখা গেল যে আবার তারা ঘরবাড়ি করেছে এবং সেখানে ব্রথেল পর্যন্ত হচ্ছে। এই কথা আপনার একজিকিউটিভ ইঞ্জিনিয়ারদের বলা হয়েছে, এ.ডি.এম ও পুলিশকে বলা হয়েছে। কিন্তু দেখছি কি? কোথাও কোথাও খাটাল তৈরি হচ্ছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, তিনি যদি লোক দেন আমি দেখিয়ে দেব যশোর রোড, খড়িবাড়ি রোড, ডানকুনি রোডে এই জিনিস ঘটেছে। এইসব দেখতে সরকারি অফিসাররা পর্যন্ত যাচ্ছেনা কিন্তু এর সঙ্গে গোটা পশ্চিমবাংলার জনসাধারণের সুবিধা অসুবিধার প্রশ্ন জড়িত । দিল্লি রোড, বি.টি.রোড., জি.টি.রোড, প্রতিদিন অ্যাক্সিডেন্ট হচ্ছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করবো, আপনি কি বলবেন সব রাস্তাই ভাল আছে, জনসাধারণের কোন অসুবিধা হচ্ছে না? আমরা জনসাধারণের অসুবিধা প্রতিফলিত করবার জন্যই এই বিধানসভায় এসেছি। কাজেই মনে করবেন না যে ব্যক্তিগতভাবে আপনার সমালোচনা করবার জন্য এই সব কথা বলছি। 'টেলিগ্রাফ' পত্রিকায় এ সম্বন্ধে তাঁর যে সমালোচনা বেরিয়েছে সে সম্বন্ধে উনি বলেছেন যে সমালোচনা করবার উদ্দেশ্যেই এই সংবাদ পরিবেশিত হয়েছে। কিন্তু আমি বলব যে এ-

ব্যাপারে আপনার দপ্তরকে সক্রিয় করুন—এটাই আমার আবেদন।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অতীশ সিংহ মহাশয় রাস্তাঘাট সম্পর্কে যে আলোচনার অবতারণা করেছেন সে সম্বন্ধে আমি দু'চারটি কথা বলতে চাই। আজকে সারা পশ্চিমবাংলার রাস্তাঘাটের সমস্যা এবং ভয়াবহতা সম্পর্কে এই হাউসের সকল মাননীয় সদস্যই একমত হবেন। কেবলমাত্র বামফ্রন্ট সরকারের সদস্যরা আছেন বলেই এই সমালোচনা এড়াবার প্রশ্ন ওঠেনা। আজ পশ্চিম বাংলার রাস্তাঘাটের যে ভয়াবহ সমস্যা দেখা দিয়েছে তা যে কেবল অতি বৃষ্টির ফলেই হয়েছে তা নয়। এই রাস্তার অবস্থা সর্বত্র পায় একই। পশ্চিমবাংলায় প্রতিটি রাস্তায় বড় বড় গর্ত হয়ে গেছে, পীচ উঠে গেছে, ইট বেরিয়ে পড়েছে, রাস্তার মাটি পর্যন্ত ৩।৪ ফুট চলে গিয়ে বড় বড় গর্ত সৃষ্টি হয়েছে। বাস সার্ভিস অনেক জায়গায় বন্ধ হয়ে গেছে। আলিপুর সাব-ডিভিসনে ২২৮ নম্বর বাস যেটি জয়নগর থেকে জামতলা পর্যন্ত চলছিল সেটা বন্ধ হয়ে গেছে। ডায়মন্ড হারবার সাব-ডিভিসনের ৯৮ নম্বর বাস যার ডায়মন্ড হারবার থেকে রায়দিঘী পর্যন্ত যাবার কথা, তার অর্ধেক রাস্তা পর্যন্ত বাস চলছে। বিষ্ণুপুর থেকে রায়দিঘী পর্যন্ত গাড়ি চলাচল বন্ধ। শুধু বাস সার্ভিসই নয়, ট্রাক চলাচলও বন্ধ হয়ে যাচ্ছে। ট্রাক ও বাস অ্যাক্সিডেন্ট দিনের পর দিন বাড়ছে এবং দেখছি যে এই হাউসের উভয় পক্ষের মাননীয় সদস্যরাই রাস্তাঘাটের বিভিন্ন সমস্যাগুলি তুলে ধরছেন। অথচ আমরা দেখছি, সরকার পক্ষ থেকে এক মন্ত্রী অন্য মন্ত্রীর উপর দোষ চাপাবার চেষ্টা করছেন। বামফ্রন্ট সরকার আজ এ হোল কেন্দ্রের বিরুদ্ধে দোষারোপ করছেন, বলছেন কেন্দ্র টাকা দিচ্ছেনা। এদিকে মাননীয় অর্থমন্ত্রী বলছেন ৬০ শতাংশ টাকা ডিসেম্বর পর্যন্ত খরচ করবার এক্তিয়ার দেওয়া হয়েছে পি.ডব্লু.ডি এবং অন্যান্য দপ্তরগুলিকে। আর পি.ডব্লু.ডি. মন্ত্রী মহাশয় বলছেন যে টাকা নেই। অন্যান্য মাননীয় সদস্যরা এখানে এ-ব্যাপারে বাস্তব অবস্থা সম্বন্ধে প্রশ্ন তুলেছেন। আমি মনে করি, এটা নীতিগত প্রশ্ন। কিন্তু এই সমস্যাকে এড়িয়ে যাবার জন্য বামফ্রন্ট সরকার একে অপরের বিরুদ্ধে দোষারোপ করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই যে আজকে পি.ডব্লু.ডি মিনিস্টার রাস্তা সংক্রান্ত ব্যাপারে কন্ট্রাক্টরদের যেভাবে নিয়োগ করছেন বা তারা যেভাবে এইসব কাজ করছেন-সে সম্বন্ধে অভিযোগ প্রত্যেক সদস্যেরই রয়েছে। গতকাল পঞ্চায়েত সম্বন্ধে আলোচনা করতে গিয়ে মাননীয় বিনয় চৌধুরী মহাশয় বলেছেন, গোটা ভারতবর্ষে স্বাধীনতার পর থেকে এইসব কন্ট্রাক্টররা বিপুল পরিমাণে সম্পদ আরোহণ করেছে এখান থেকে এবং দেশের সর্বনাশ করেছে। আর সব থেকে বেশি সর্বনাশ করেছে পঞ্চায়েত প্রধানরা। দুর্নীতি বন্ধ করার জন্য পঞ্চায়েতে যে রকম আইন করা হয়েছে মন্ত্রী মহাশয় যদি এই রকম আইন করতে পারেন তাহলে ভালো হয়। কন্ট্রাক্টার সম্পর্কে অভিযোগ এই পক্ষ এবং ওই পক্ষ, দুই পক্ষই করেছেন। সেই কন্ট্রাক্টররা আজকে যা কাজ করছেন—একটু আগে সরলবাবু যে কথা বলেছেন রাস্তার কাজ হয়ে গেছে কিন্তু দেখা যাচ্ছে এক সপ্তাহ বাদে সেই প্রথমে যে অবস্থায় ছিল সেই অবস্থায় রয়ে গেছে। এই অবস্থায় এমন কিছু আইনের মাধ্যমে করা যায় কিনা যাতে পাবলিকের নোটিশে আসবে, পাবলিক জানবে, সেই অঞ্চলের প্রতিনিধি জানবে এবং গ্রাম পঞ্চায়েতের মেম্বাররা জানবে যে সেই রাস্তার জন্য কত টাকা স্যাংশান করা হয়েছে এবং কি ভাবে কাজ হবে। এটা যদি করা যায় তাহলে আমার মনে হয় কাজ ভালভাবে হবে।

দীর্ঘ দিন ধরে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে একটা কথা শুনেই আসছি যে সাধ আছে সাধ্য নাই। বিগত ৭ বছর ধরে আমরা একই কথা শুনছি। এখানে যে পরিমাণ সমস্যা আছে সেই পরিমাণ টাকা নেই। কন্ট্রাক্টররা যে টাকা পাচ্ছে সেই অনুযায়ী কাজ হচ্ছে না। আমি যেটা বলতে চাই সেটা হল যে পরিমাণ দাবি বরাদ্দ হচ্ছে এই পরিমাণ টাকা যদি যথাযথ ভাবে কাজ হয় তাহলে অনেক কিছু সমস্যার সমাধান হতে পারে। সেই দিকে ঠিক ভাবে নজর দেওয়া হচ্ছে না। আমরা দেখি যখন কোন রাস্তা তৈরি হয় তখন যে পীচ দেওয়া সেটা কিছু দিনের মধ্যেই উঠে চলে যায়। সেই জন্যেই প্রতিটি রাস্তার আজ এই অবস্থা দাঁড়িয়েছে। যদি কোনো প্রতিবাদ করি তাহলে তার কোন প্রতিকার হয় না। এই সব ব্যাপারে প্রশাসনকে যদি দুর্নীতি মুক্ত না করেন তাহলে কাজ কি করে হবে? প্রশাসনের মধ্যে যে দুর্নীতি, আমলাদের মধ্যে যে দুর্নীতি এবং কন্ট্রাক্টরদের মধ্যে যে দুর্নীতি তার কোন প্রতিকার হয় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ব্যাপারে আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে বলতে চাই আপনারা যে কথায় কথায় সীমিত ক্ষমতার কথা বলেন সেই সীমিত ক্ষমতার মধ্যে এ দুর্নীতি মুক্ত করা যায়।

[5-40 — 5-50 P.M.]

**শ্রী প্রশান্তকুমার শূর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে সম্পর্কে আলোচনা হচ্ছে সেটা ঠিক যে কলকাতা শহরের এবং সারা পশ্চিমবাংলার রাস্তা-ঘাটের যে অবস্থা সেটা ভাল নয়। আমার মনে হয় আমার বন্ধুরা যে কথা বলে গিয়েছেন যে ২রা জুন থেকে আজ পর্যন্ত প্রায় ৪ মাস ধরে যে বৃষ্টিপাত হয়েছে ইতিপূর্বে কোনো দিন এতো বৃষ্টিপাত হয়েছে কিনা কারো জানা নেই। আমি আর একটা কথা বলতে চাই সেটা হল আমাদের অর্থমন্ত্রী যখন টাকা-পয়সার কথা বলেন তখন বিরোধী দলের সদস্যরা রাগান্বিত হন। আমারা জানি কেন তিনি বলছেন ৫০০ কোটি টাকা থেকে পশ্চিমবাংলাকে বঞ্চিত করা হচ্ছে। ৫০০ কোটি টাকা তো আর ৫।১০ টাকা নয়। কোটি কোটি টাকা আমাদের উন্নয়নের জন্য দরকার, সেই টাকা আমরা পাচ্ছি না। প্রাপ্য টাকা থেকে আমাদের বঞ্চিত করা হচ্ছে এই কথা স্মরণ করা দরকার। টাকা সব সময় দরকার এটা বিরোধীদের জানা উচিত। কাল্পনিক ভাবে সমস্ত কিছু ঠিক ভাবে হয়ে যাবে এই কথা ভাবা যায় না। সেই জন্য অর্থের কথা আমাদের বলতে হবে। পশ্চিমবাংলার ওভারড্রাফটের ব্যাপারে একবার কেন্দ্রীয় সরকার বললেন যে পশ্চিমবাংলাকে আর ওভারড্রাফট দেওয়া হবে না। রিজার্ভ ব্যাঙ্ক থেকে আর ঋণ দেওয়া হবেনা। তা সত্ত্বেও আমরা বলেছি এবং জোর গলায় বলেছি যে আমাদের অর্থ যদি না থাকে, যদি অর্থের প্রয়োজন হয় তাহলে আমরা অর্থ নেবই। পশ্চিমবাংলার উন্নয়নের জন্য, রাস্তাঘাট মেরামতের জন্য যদি আমাদের টাকার দরকার হয় তাহলে আমরা ওভারড্রাফট নেব। পশ্চিমবাংলার উন্নয়ন আমরা করবই। পশ্চিমবাংলার যা সমস্যা, পশ্চিমবাংলার যে সংকট সেটাকে কাটানোর জন্য প্রয়োজন হলে আমরা ওভারড্রাফট নেবই। তার জন্য যদি সরকার থেকে আমাদের চলে যেতে হয় তাও আমরা যেতে রাজি আছি। তবুও আমরা পশ্চিমবাংলার উন্নতি সাধন করব এবং রাস্তা ঘাটের উন্নতি করব। এখানে কলিকাতার রাস্তাঘাট সম্পর্কে কথা উঠেছে। এই ব্যাপারে আমরা বলতে চাই ১৩শো কিলোমিটার রাস্তা আমরা পুজোর আগে হাত দিয়েছি। সেই রাস্তাগুলি আমি বলে দিই। ডিস্ট্রিক্ট (১)-এ ৪১

কিলোমিটার, কাশিপুরে ৯ কিলোমিটার, ডিস্ট্রিক্ট (২)-এ ৫৮ কিলোমিটার, ডিস্ট্রিক্ট (৩)-এ ৬৫ কিলোমিটার, মানিকতলায় ৩৬ কিলোমিটার, ডিস্ট্রিক্ট (৪)-এ ৭৭ কিলোমিটার এবং টালিগঞ্জে ২১ কিলোমিটার রাস্তা মেরামতের কাজ শুরু করে দিয়েছি। এছাড়া কলকাতা শহরে যে সমস্ত এজেন্সি কাজ করে থাকেন তাঁদের রাস্তা তৈরির ব্যাপারে আমরা কাজ ভাগ করে দিয়েছি। যেমন, সি.এম.ডি.এ.-৯টা, সি.টি.সি. ১০টা, সি.আই.টি. ৮টা, সি.পি.টি ৮টা, ইরিগেশন ডিপার্টমেন্ট নটা এবং পি.ডব্লু.ডি. (রোডস) ৪টা রাস্তা করবে। আর সমস্ত রাস্তা কলকাতা কর্পোরেশন নিজেই করবে। কলকাতা কর্পোরেশনের কাজের জন্য কোন ঠিকাদারের দরকার নেই। আমাদের নিজস্ব রোড রোলার, মেটিরিয়ালস, যে সংস্থা বা সংগঠন দরকার সমস্ত রকম ব্যবস্থাই আছে। সেই সংস্থাই এই সমস্ত কাজ করবেন। অতি অল্প সময়েব মধ্যে রাস্তাঘাট তৈরি করার মানসেই আমরা কাজগুলো এই ভাবে ভাগ করে দিয়েছি। বড় বড় রাস্তা, যেগুলিকে আর্টিরিয়াল রোড বলে, সেগুলোর জন্য আমরা ইতিমধ্যেই টেন্ডার ডেকেছি। মোট ১ কোটি ৬ লক্ষ টাকার টেন্ডার আমরা ডেকেছি। এর মধ্যে আমরা বলে দিয়েছি যে অতি সত্বর এই সমস্ত রাস্তা তৈরি করে দিতে হবে। আশাকরি আগামী ২।৩ মাসের মধ্যে কলকাতার সমস্ত রাস্তা আমরা সুন্দর করে গড়ে তুলতে পারব। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশান্তবাবু ঠিক কথাই বলেছেন এরকম বর্ষা সচরাচর হয় না। আমরা সাধারণত মার্চ, এপ্রিল এবং মে মাসের মধ্যেই কাজ করতে পারি। এরপরে জুন মাসের পর থেকে অল্প অল্প কাজ আমরা করে থাকি। ন্যাশনাল হাইওয়ে সম্পর্কে এখানে অনেক কথা উঠেছে। সে সম্পর্কে আমি প্রথমে বলতে চাই। এখানে বামফ্রন্টের কয়েকজন সদস্য বললেন যে—আমি অন্তত জানি না—তাঁদের টাকা তাঁরা পান নি। অথচ শতকরা ৬০ ভাগ টাকা নাকি আমরা পেয়ে গেছি। এবিষয়ে একটা কথা আগেই জানিয়ে রাখতে চাই 'স্যাংশান করা' আর টাকা হাতে পাওয়া এক কথা নয়। অর্থ দপ্তরে গিয়ে কোন বিধায়ক যদি শোনেন যে তাঁরা স্যাংশান করে দিয়েছেন, তাহলে কিন্তু—বিষয়টি না বুঝলে—বিভ্রান্ত হবেন। আমার কাছে একজন এম.পি চিঠি দিয়েছিলেন—তাঁকে নাকি অর্থ দপ্তর থেকে বলে দেওয়া হয়েছে যে তাঁরা টাকা মঞ্জুর করে দিয়েছেন। আমি তাঁকে বললাম, 'মঞ্জুর করা আর হাতে পাওয়া কি এক কথা হল?' অর্থ দপ্তর থেকে স্যাংশান করার পর চিফ ইঞ্জিনিয়ারকে একটা লেটার অফ অথরিটি ফর রিলিজ অফ এ লেটার অফ ক্রেডিট যতক্ষণ পর্যন্ত না দেওয়া হয় ততক্ষণ পর্যন্ত হাজার হাজার টাকা মঞ্জুর করলেও আমরা কিন্তু এক পয়সাও হাতে পাব না। একথা আমি আপনাদের পরিষ্কার করে জানিয়ে দিলাম। অনেকে আবার বলেছেন যে অর্থ দপ্তর নাকি পি.ডব্লু.ডি (রোডস)কে টাকা দিতে কার্পণ্য করেন। এর একটা কারণ আছে দুর্ভাগ্যবশত এটা পূর্ত দপ্তর। রাস্তাঘাটের কাজ প্রায়রিটি সেক্টরে নয়। প্রায়রিটির মধ্যে আছে পাওয়ার, ইরিগেশন, এগ্রিকালচার ইত্যাদি। এটাই কেন্দ্রীয় সরকারেব নীতি। এইজন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে টাকা পাওয়া যায় তা অগ্রাধিকারের ভিত্তিতে দেওয়া হয়। আমাদের যে টাকা পাওয়া উচিত আমরা পাচ্ছি না। অগ্রাধিকারের ভিত্তিতে আমাদের দপ্তরকে হয়, তা দেওয়া সম্ভব নয়। তবুও আমি বলব, যে টাকা দেওয়া হচ্ছে সেই টাকা যদি ঠিক সময় মতো আমরা হাতে পাই, তাহলে আমরা অনেক বেশি কাজ করতে পারি।

[5-50 — 6-00 P.M.]

ন্যাশনাল হাই-ওয়ে সম্পর্কে বিরোধী এবং সরকার পক্ষের সদস্যদের একটা ভুল ধারণা আছে। সেটা হল কেন্দ্রীয় সরকার বলে দেয় এতো টাকা আমরা দিতে রাজি আছি তোমরা এইভাবে কাজ কর। রাজ্য সরকারের পক্ষ থেকে কাজ করলে টাকা দিয়ে তারপর তারা একশো ভাগ টাকা যে আমরা খরচ করেছি সেই টাকা তারা আমাদের পুষিয়ে দেবে। রবীনবাবু বললেন টাকা দিয়েছে। কিন্তু কে টাকা দিয়েছে? এখানে পতিতবাবু বললেন কেন্দ্রীয় সরকার টাকা দিয়েছে। আমরা কাজ করলে তো টাকা দেবে। আমাদের ১৬০০ কিলোমিটার ন্যাশনাল হাইওয়ে আছে। ১৯৮৪-৮৫ জন্য তারা আমাদের ১২.৮৯৫ কোটি টাকা বলেছে আমরা খরচ করতে পারি। তারা ৬ মাসে কি দিয়েছে। আমাদের পাওয়া উচিত ছিল ৬.৪৫ কোটি টাকা তার মধ্যে মে মাসে আমাদের কাজ শেষ হচ্ছে। মার্চ, এপ্রিল, মে বড় জোর জুনের কিছুটা সেখানে আমরা পেয়েছি ২ কোটি ৩১ লক্ষ টাকা এবং তাও বলে দিয়েছে সেপ্টেম্বর পর্যন্ত কাজ চালিয়ে যেতে হবে। ২৪শে আগস্ট ৬কোটি ৪৫লক্ষ টাকা থেকে ২ ৩১ লক্ষ টাকা বাদ দিয়ে ৪কোটি ৩১ লক্ষ টাকা পেয়েছি। বর্ষা চলছে—একটু ধৈর্য ধরুন। জাতীয় সড়ক আমাদের গর্বের বস্তু সেটা আমরা ঠিকই তৈরি করে দিতে পারব। এটা ঠিক নয় যে ৬০ ভাগ টাকা আমাদের দিয়েছে। কে যে এটা বলেছে জানি না। এখানে আমি কয়েকটি তথ্য উপস্থিত করছি। আমাদের পি.ডব্লু.ডি.র প্রয়োজন ১৩ কোটি টাকা। বাজেটে ৮ কোটি টাকার প্রভিসন আছে। কিন্তু ৪ কোটি ৪ লক্ষ টাকা রিলিজড হয়েছে ৬ মাসে—তিন মাস তিন মাস করে টাকা দেওয়া হয়েছে। এই ৪ কোটি ৪ লক্ষ টাকার মধ্যে ২ কোটি টাকা সেপ্টেম্বরে পেয়েছি। সুতরাং ৬০ ভাগ টাকা কোথা থেকে পেলাম বুঝতে পারছি না। আমি এখানে ছিলাম না, বাইরে ছিলাম। কিন্তু আমি এসে দেখছি ৪ কোটি ৪ লক্ষ টাকার মধ্যে ২ কোটি যদি সেপ্টেম্বর মাসে দেয় তাহলে কিভাবে কাজ করব? অথচ এখানে শ্রী সরল দেব এবং রবীনবাবু বললেন শতকরা ৬০ ভাগ টাকা পেয়েছি। আমি মুখ্যমন্ত্রীর সঙ্গে এই নিয়ে আলোচনা করেছি এবং আমাদের কি প্রয়োজন তা নিয়ে একটি স্মারকলিপি তাঁর কাছে দাখিল করেছি। মুখ্যমন্ত্রী আশ্বাস দিয়েছেন নিশ্চয়ই তিনি এর একটা ব্যবস্থা করবেন এটা ঠিক যে আমরা পি.ডব্লু.ডি. খাতে ২৩ কোটি টাকা, পি.ডব্লু.ডি.রোডস খাতে ১৭ কোটি টাকা সব সমেত ৪০ কোটি টাকা আমরা পেয়েছি। ১৩ কোটি টাকা কন্ট্রাক্টরদের বাকি আছে। তাদের তো কিছু দিতে হবে। কিছু যদি না দিই তাহলে কিভাবে কাজ হবে? সুতরাং আরো ১০ কোটি টাকা লাগবে। মুখ্যমন্ত্রীর সাথে আমরা বসেছি, তিনি আশ্বাস দিয়েছেন। কিন্তু আমার মুস্কিল হচ্ছে অর্থ দপ্তর যদি সময় মতো টাকা ছাড়েন তাহলে আমাদের কাজের সুবিধা হয়। এখানে অর্থমন্ত্রী মহাশয় আছেন, তাঁর কাছে আমার সনির্বন্ধ অনুরোধ তাঁর দপ্তরকে যদি সেই নির্দেশ দেন তাহলে ভালো হয়। মুখ্যমন্ত্রীর সাথে তিনি দিল্লি যাবেন শনিবার, আবার আমরা তাঁর সাথে বসব। তবে এইটুকু আশ্বাস দিতে পারি যদি টাকা পাই আমরা অনতিবিলম্বে কাজ শুরু করে দেব আগামী দিনে। এই দপ্তর সম্বন্ধে আগে কথা উঠত না, দু'বছর হল এই দপ্তর সম্বন্ধে কথা উঠছে। বর্ষার রাস্তা খুব খারাপ হয়ে যায়, মেন্টেনেন্স খাতে যা বরাদ্দ তা মুষ্টি ভিক্ষা, কিছুই নয়। এই সম্বন্ধে আমাদের একটা নীতি ঠিক করতে হবে। আমরা দেখতে পাচ্ছি সব দায়-দায়িত্ব মিটিয়ে ৭০ লক্ষ টাকা মাত্র হাতে আছে। কি দিয়ে মেন্টেনেন্স করব? অ্যাসেটস তৈরি করতে পারি, কিন্তু রক্ষণাবেক্ষণ কি করে হয়? আজকে এইটুকু আশ্বাস দিতে

পারি যে আলাপ-আলোচনা চলছে, মুখ্যমন্ত্রী নিজেই সেটা দেখছেন, তিনি গুরুত্ব দিয়েছেন। আজকে রাস্তাঘাট যদি প্রায়রিটি সেক্টর নয় তবুও প্রায়রিটি সেক্টরের মত এটাকে বিচার বিবেচনা করতে হবে, যেখান থেকে হয় অর্থ সংগ্রহ করতে হবে। আমি একথা বলছি বর্ষা থেমে গেলেই আমার সবকিছু মাল-মশলা তৈরি, ইঞ্জিনিয়ার তৈরি, কিছু টাকা যদি পাই অনতিবিলম্বে আমরা কাজ শুরু করে দেব। ডিসেম্বরের মধ্যে আপনারা দেখবেন আমরা কিভাবে রাস্তা-ঘাট তৈরি করি। বন্যার সময় আপনাদের মনে আছে কিভাবে এই দপ্তরের ইঞ্জিনিয়াররা কাজ করেছিলেন। দিন-রাত খেটে আমরা সেই সময় রেকর্ড সৃষ্টি করেছিলাম। আজকে লজ্জা করে বলতে যে সেই দপ্তরের সমালোচনা হচ্ছে যার জন্য আমরা কিছুমাত্র দায়ী নই। যদি ঠিকমতো অর্থ সাহায্য পাই এবং সময়মতো পাই তাহলে ন্যাশনাল হাইওয়েজ থেকে শুরু করে সমস্ত কিছু ঠিক হয়ে যাবে এইটুকু আশ্বাস দিতে পারি। এই সঙ্গে সঙ্গে একটা কথা বলতে পারি আজকে আমরা যা টাকা পাচ্ছি এতে জিনিসপত্রের দর যেভাবে হু হু করে বেড়ে চলেছে এই অবস্থার মধ্যে কি হতে পারে? এটা আমাদের হাতে নয়, কেন্দ্রীয় সরকারের ভুল অর্থনীতির ফলে জিনিসপত্রের দর বাড়ছে, আমাদের জিনিসপত্রের মাল মশলার দর বাড়ছে। আমাদের কলকাতায় যে ৫/৬ টা রাস্তা আছে, যেমন রেড রোড, ক্যাথিড্রাল রোড, গঙ্গার ধারের রাস্তা, এগুলি আমরা অ্যাসফাল্ট দিয়ে তৈরি করেছি আপনারা গিয়ে দেখুন এইসব রাস্তাগুলি কত ভাল রয়েছে। আজকে সেটা সম্ভব নয়। কেন্দ্রীয় সরকার আমাদের প্রতি বিমাতৃসুলভ মনোভাব নিয়েছে, তার জন্য টাকা পাচ্ছি না। বাজেট ঠিক করতে পারছি না। আজকে তাই অর্থ কৃচ্ছতার মধ্য দিয়ে আমরা কাজ করে চলেছি। সাধারণ মানুষের আশীর্বাদ নিয়ে আমরা কাজ করে যাব যতই আমাদের বিরুদ্ধে সমালোচনা হোক না কেন।

[6-00 — 6-10 P.M.]

## MOTION UNDER RULE 185

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মোশন আন্ডার রুল ওয়ান এইটি ফাইভে আমরা যেটা এনেছি সেটা হচ্ছে,

যেহেতু পশ্চিমবঙ্গব্যাপী সাম্প্রতিক অতিবৃষ্টির ফলে সাধারণ মানুষের স্বাভাবিক জীবনযাত্রা সম্পূর্ণভাবে বিপর্যস্ত হয়েছে;

যেহেতু বিশেষত মেদিনীপুর, হাওড়া, হুগলি, নদীয়া, মুর্শিদাবাদ, দক্ষিণ ২৪পরগনা, মালদহ, বাঁকুড়া জেলাগুলি এই অতিবৃষ্টিতে প্রচণ্ডভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে;

যেহেতু এই অতিবৃষ্টির ফলে সমগ্র পশ্চিমবঙ্গে বিশেষত উপরোক্ত জেলাগুলিতে অসংখ্য বাড়ি প্লাবিত হয়েছে;

যেহেতু লক্ষাধিক দুঃস্থ মানুষ গৃহহীন হয়ে চরম দুরবস্থার মধ্যে দিনযাপন করছে;

যেহেতু সমগ্র পশ্চিমবঙ্গে বিশেষত উপরোক্ত জেলাগুলিতে গ্রামাঞ্চলের মানুষ পানীয় জল ও যথোপযুক্ত ত্রাণ সাহায্য অপ্রতুল ও যথাযথ বন্টন ব্যবস্থার অভাবে অত্যন্ত দুরবস্থার মধ্যে দিনযাপন করতে বাধ্য হচ্ছে;

সেহেতু এই সভা গভীর উদ্বেগের সঙ্গে এই অতিবৃষ্টি জনিত সমস্যার প্রতি রাজ্য

সরকারের দৃষ্টি আকর্ষণ করছে এবং সংশ্লিষ্ট দপ্তরের মাধ্যমে গৃহহীন দুঃস্থ মানুষদের জন্য উপযুক্ত গৃহ নির্মাণ বাবদ আর্থিক অনুদান সহ পর্যাপ্ত পরিমাণ ত্রাণের সুষম বন্টন ব্যবস্থা গড়ে তোলার দাবি সব প্রয়োজনীয় আর্থিক সাহায্যের জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানানোব দাবি জানাচ্ছে।"

স্যার, এর সঙ্গে আমি কয়েকটি সংশোধনী পেয়েছি সুমন্তকুমার হীরা এবং শান্তিরাম মাহাতো মহাশয়ের। আমার বক্তব্য হচ্ছে আজকে সারা পশ্চিমবাংলায় এটা একটা গুরুতর সমস্যা। এই অতিবৃষ্টির জন্য পশ্চিমবাংলার নদীবহুল এলাকা সহ বিভিন্ন জেলায় যে অবস্থার সৃষ্টি হয়েছে তাতে দেখছি লক্ষ লক্ষ মানুষ আজ অসহায় হয়েছে এবং এই অতিবৃষ্টি ও প্লাবনের ফলে গ্রাম বাংলার বহু মানুষ গৃহহীন হয়েছে। আপনি শুনেছেন বহু মাননীয় সদস্য তাঁদের বক্তব্যের মাধ্যমে বলেছেন যে এই অতিবৃষ্টি এবং প্লাবনের ফলে প্রত্যেকটি জেলার বহু ক্ষতি হয়েছে। এরজন্য একদিকে ফসল হানী হয়েছে, সম্পত্তির হানী হয়েছে এবং অন্যদিকে মানুষ এখন নিজস্ব গৃহহীন হয়ে কোন রূপে বসবাস করছে। গ্রাম বাংলার মানুষ আজ যে অবস্থায় রয়েছে তাতে হাউস বিল্ডিং গ্র্যান্ট এবং বন্যা পীড়িত এলাকাগুলিতে এবং অতিবৃষ্টি জনিত এলাকা গুলিতে রাজ্য সরকার যে সাহায্য পাঠিয়েছেন আমি তার সমালোচনা করছি না, কিন্তু সরকার এবং বিরোধীপক্ষের সদস্যদের বক্তব্যের মাধ্যমে যেটুকু জানা গেছে তাতে বলা যেতে পারে টাকার মাধ্যমে যেটুকু সাহায্য গেছে সেটা প্রয়োজনের তুলনায় অপ্রতুল। সরকারি সাহায্যের ব্যাপারে ত্রাণমন্ত্রী যাই বলুননা কেন, গ্রামবাংলার মানুষ যারা বন্যা পীড়িত হয়েছে তারা দেখছে প্রয়োজনের তুলনায় অনেক কম সাহায্য গেছে। লক্ষ লক্ষ মানুষ যারা গৃহহীন হয়েছে তারা পর্যাপ্ত সাহায্য পায়নি। যেখানে প্রয়োজন ১৭ হাজার ত্রিপল সেখানে হয়ত ৪/৫ হাজার ত্রিপল গেছে। সেইজন্যই বলছিলাম খুব অল্প সাহায্যই গেছে। মানুষ আজ যখন প্রয়োজনীয় সাহায্য পাচ্ছেনা তখন আমি মনে করি এই সমস্যাকে যুদ্ধকালীন সমস্যা হিসেবে মনে করে এবং অত্যন্ত জরুরি অবস্থা মনে করে এটা নিয়ে চিন্তা করা উচিত। ১৯৭৮ সালে যে বন্যা হয়েছিল এবং তার ফলে যে ক্ষতিসাধন হয়েছিল তাতে তখনকার বামফ্রন্ট সরকার এর মোকবিলা করেছিলেন। তবে তখন এটাও দেখেছি সেই সমস্ত সাহায্য দলীয় ভিত্তিতে দেওয়া হয়েছিল এবং পঞ্চায়েতের মাধ্যমে আর্থিক সাহায্য এবং বিভিন্নভাবে ত্রাণ সামগ্রী দরিদ্র জনসাধারণের মধ্যে বিতরণের জন্য দেওয়া হয়েছিল এটা আপনারা সকলেই জানেন। কিন্তু আমরা সকলেই জানি যে সেইগুলি সঠিকভাবে সুষম বন্টন ব্যবস্থা হয় নি। ১৯৭৮ সালে আমাদের এই পশ্চিমবাংলায় এই রকম অবস্থা হয়েছিল। কিন্তু তখন যে ব্যবস্থা হয়েছিল এবারে ১৯৮৪ সালে সেই রকম ব্যবস্থা হয় নি একথা সকলেই স্বীকার করবেন। এর প্রতিবিধান করার জন্য আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। সেখানে যদি আমাদের প্রয়োজন হয় তাহলে আমরা বিরোধী দল হিসাবেও পিছপা হব না। আমাদের যে আর্থিক অনটন রয়েছে, তার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে, এই সব ত্রাণ ব্যবস্থার জন্য দাবি রেখেছেন কিনা, প্রয়োজন ভিত্তিক খাদ্য সামগ্রী বা বিভিন্ন রকম ত্রাণ সামগ্রী চাওয়া হয়েছিল কিনা বা জানানো হয়েছিল কিনা সেটা আমাদের জানাবেন। এখানে যে সমীক্ষক দল এসেছিল তাদের সেটা জানানো হয়েছিল কিনা সেটা আমাদের ত্রাণ মন্ত্রী পরিষ্কার করে বলবেন। আমরা জানি না ঐসব দুস্থ আদিবাসী, তফসিলি জাতিদের জন্য কি ব্যবস্থা করেছেন। আমাদের চোখের সামনে দেখতে পাচ্ছি ঐ সব অসহায় মানুষদের কি অবস্থা। ঐ সমস্ত খেটে খাওয়া

মানুষরা কি অবস্থার মধ্যে দিন কাটাচ্ছে সেটা আপনারা একবার গিয়ে দেখে আসুন। তাদের সব কাঁচা বাড়িগুলির কি অবস্থা—সেগুলি সব ভেঙ্গে পড়ে গেছে। এবং এই রকম অসহায় অবস্থায় দিনের পর দিন তারা সেই ভাঙ্গা বাড়িতে বসবাস করছে। সেখানে ১৯৭৮ সালে স্কুল বাবদ নাম মাত্র কিছু অনুদান দেওয়া হয়েছিল—আজ পর্যন্ত সেখানে আর কিছুই হয় নি। সেগুলি আরও সংকটাপন্ন অবস্থার মধ্যে রয়েছে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এ সম্বন্ধে তিনি তাঁর বক্তব্য এখানে পরিষ্কারভাবে রাখবেন। আমি সকলকে এই ব্যাপারে আবেদন করব যে তাঁরা এখানে পরিষ্কারভাবে তাঁদের বক্তব্য রাখবেন। এখানে এই সম্বন্ধে বিশেষভাবে আলোচনা প্রয়োজন আছে এবং রাজ্য সরকারকে প্রয়োজন হলে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাতে হবে এবং এই দাবি জানাতে হবে যে কেন্দ্রীয় সরকারকে প্রয়োজন ভিত্তিক সাহায্য দিতে হবে। এই জন্য আজকে আমি এই মোশন এনেছি এবং এ সম্বন্ধে এর আগেও আলোচনা হয়েছে, এখন আমি এই মোশনটি সদস্যদের কাছে আপনার মাধ্যমে উপস্থিত করলাম।

**Shri Sumanta Kumar Hira :** Sir, I beg to move that প্রথম প্যারা, প্রথম লাইনে "পশ্চিমবঙ্গব্যাপী" এই শব্দটি বাদ দিতে হইবে,

প্রথম প্যারার, প্রথম লাইনে "ফলে" এই শব্দটির পরে "পশ্চিমবঙ্গের কয়েকটি জেলায়" এই শব্দগুলি বসাইতে হইবে;

প্রথম প্যারার, দ্বিতীয় লাইনে, "সম্পূর্ণভাবে বিপর্যস্ত" এই শব্দগুলির পরিবর্তে "বিঘ্নিত" এই শব্দটি বসাইতে হইবে;

তৃতীয় প্যারার, প্রথম লাইনে "অসংখ্য" এই শব্দটির পরিবর্তে "ঘর" এই শব্দটি বসাইতে হইবে;

চতুর্থ প্যারার পরে নিম্নলিখিত নূতন প্যারাটি যুক্ত হইবে, যথা ঃ-

"যেহেতু বামফ্রন্ট সরকার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে অতিবর্ষণজনিত সমস্যার মোকাবিলায় প্রশংসনীয় উদ্যোগ গ্রহণ করেছে,"

পঞ্চম প্যারার, প্রথম লাইনে, "মানুষ" এই শব্দটির পরিবর্তে "মানুষের" এই শব্দটি বসাইতে হইবে এবং দ্বিতীয় ও তৃতীয় লাইনে "সাহায্য অপ্রতুল" থেকে "বাধা হচ্ছে" এই শব্দগুলির পরিবর্তে "সাহায্যের জন্য আরও অধিক অর্থের প্রয়োজন" এই শব্দগুলি বসাইতে হইবে; এবং

ষষ্ঠ প্যারার, প্রথম লাইনে "গভীর উদ্বেগের সঙ্গে" তৃতীয় লাইনে "সুষম বন্টন" এবং চতুর্থ লাইনে "ব্যবস্থা গড়ে তোলার" এই শব্দগুলি বাদ দিতে হইবে।

**শ্রী শান্তিরাম মাহাতো ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কাশীনাথ মিশ্র রুল ১৮৫-এ যে মোশন মুভ করেছেন তাতে আমি একটি অ্যামেন্ডমেন্ট দিচ্ছি। দ্বিতীয় প্যারার দ্বিতীয় লাইনে "বাঁকুড়া জেলাগুলি এই অতিবৃষ্টিতে প্রচণ্ডভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে" এই শব্দগুলির পরিবর্তে "বাঁকুড়া, কোচবিহার, পশ্চিম দিনাজপুর, দার্জিলিং, জলপাইগুড়ি, বীরভূম, পুরুলিয়া

জেলাগুলি এই অতিবৃষ্টিতে প্রচণ্ডভাবে ক্ষতিগ্রস্থ হয়েছে." এই শব্দগুলি বসাইতে হইবে।

[6-10 — 6-20 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, অন এ পয়েন্ট অব ইনফর্মেশন। আমি আপনার অবগতির জন্য জানাচ্ছি যে, পশ্চিমবঙ্গ যুব কংগ্রেস কমিটির তরফ থেকে আজ কয়েক হাজার যুবক কিছু দাবি দাওয়া নিয়ে এসেছিল। তার মধ্যে ১২০০ যুব কংগ্রেস কর্মী একজন এম.এল.এ. সহ গ্রেপ্তার হয়েছে। যে মেমোরেন্ডাম গভর্নরের কাছে দেওয়া হয়েছে আপনার কাছে তার কপি দিচ্ছি আপনি সেটা মুখ্যমন্ত্রীর কাছে পাঠিয়ে দেবেন।

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিরোধী দলের সদস্য যে কথা বলেছেন তার ভিত্তিতে আমি কয়েকটি কথা বলতে চাই। কারণ পশ্চিমবাংলায় গত জুন মাস থেকে সেপ্টেম্বরের দ্বিতীয় সপ্তাহ পর্যন্ত প্রবল বর্ষণ হয়েছে এবং এই বর্ষণের ফলে কলকাতা সহ পশ্চিমবাংলার ১৪টি জেলা এক ভয়াবহ জলের মধ্যে নিমজ্জিত হয়েছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এই মানুষগুলিকে উদ্ধার করবার চেষ্টা করেছেন, বিভিন্ন ত্রাণ শিবিরে রেখে খাদ্য দিতে চেষ্টা করেছেন, চিকিৎসার ব্যবস্থা করেছেন. এই ভাবে তারা এই অতি বর্ষণের, বন্যার মোকাবিলা করছেন। ১৯৭৮ সালে ভয়াবহ বন্যা হয়েছিল। সেই বন্যার সময় কেন্দ্রে জনতা সরকার ছিল। সেই সরকারের কাছে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর আবেদন করার ফলে আমরা খুব তাড়াতাড়ি সাহায্য পেয়েছিলাম। কিন্তু অত্যন্ত দুঃখের কথা জুন মাস থেকে সেপ্টেম্বর মাস পর্যন্ত এখনো আমরা সাহায্য পাই নি। এতদিন বাদে এখানে সমীক্ষক দল এসেছেন। সেই সমীক্ষক দল বিভিন্ন জেলা ঘুরে সমীক্ষা করে যাচ্ছেন, জানি না তারা কি দেবেন। কোন কোন জেলায় কি পরিমাণ ক্ষতি হয়েছে ফসলের ক্ষতি হয়েছে, রাস্তা ঘাটের ক্ষতি হয়েছে, বাঁধের ক্ষতি হয়েছে ইত্যাদি সমস্ত কিছু তথ্য আমরা সংগ্রহ করেছি এবং সেই সব তথ্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছি আমাদের সীমিত ক্ষমতার মধ্য থেকে দপ্তরের পক্ষ থেকে, বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে বিভিন্ন ভাবে বিভিন্ন জেলায় সাহায্য দেবার চেষ্টা করেছি। মাননীয় সদস্য বলেছেন গতবারের বন্যা যেভাবে মোকাবিলা করে আমরা সাধারণ মানুষের কাছে রিলিফ পৌঁছে দেবার চেষ্টা করেছি এইবারে সেই তুলনায় অনেক কম চেষ্টা করা হয়েছে। আমি আগেই বলেছি গতবারে কেন্দ্রে জনতা সরকার ছিল, তারা দ্রুত সাহায্যের হাত বাড়িয়ে ছিলেন, এবারে সেটা সম্ভব হয়নি। আমরা প্রতিটি জেলা ত্রাণ কমিটির কাছে গেছি, জেলা ত্রাণ কমিটির মিটিং ডেকেছি এবং কোথায় কি দরকার সেটা তাদের সঙ্গে আলোচনা করেছি। কারণ আমরা জানি বিভিন্ন জেলার কিছু কিছু মহকুমা হয়ত বন্যায় ক্ষতি হয়েছে। কোথাও হয়ত অতি বর্ষণে বহু ক্ষতি হয়েছে। এইরকম বিভিন্ন জেলায় বিভিন্ন ভাবে ক্ষতি হয়েছে। সেই জেলাগুলির সাথে মিট করে তাদের সাহায্য দেবার চেষ্টা করেছি। আব্দুল বারি সাহেব আমাদের ট্রাঙ্কল করলেন গতকাল। উনি বললেন মুর্শিদাবাদে প্রবল ঘূর্ণি ঝড় হয়েছে। যার ফলে সেখানে প্রচণ্ড ক্ষতি হয়েছে। এই রকম ধরনের সংবাদ প্রতি নিয়তই আসছে। তার মধ্যে থেকেই আমরা কাজ করবার চেষ্টা করছি। ইতিমধ্যেই আমরা হিসাব করে দেখেছি ২২৩ কোটী ২০ লক্ষ টাকার মত ক্ষয় ক্ষতি হয়েছে এবং ৫০ জন লোক মারা গেছে। আমরা ১৪০০ আশ্রয় শিবির করেছিলাম এবং ৫ লক্ষ ৫০ হাজার লোককে সেই শিবিরে রেখেছিলাম। ২৩ লক্ষ ৫০

হাজার টাকার বাঁধ মেরামত করা হয়েছে। এছাড়াও বিভিন্ন জায়গায় সাহায্য করা হয়েছে এবং যা সাহায্য করা হয়েছে সেটা একটা তথ্য আকারে মাননীয় সদস্যদের কাছে পেশ করেছি যে কোন কোন জেলায় কি কি আমরা দিয়েছি। আমাদের দেশ প্রায় ৩৭ বছর স্বাধীন হয়েছে। স্বাধীনতার পর যে পরিকল্পনাগুলি হয়েছে সেই পরিকল্পনাগুলি ত্রুটিযুক্ত হবার ফলে অবৈজ্ঞানিক পরিকল্পনা না হবার ফলে এবং বাস্তবধর্মী পরিকল্পনা হবার ফলে আমরা দেখতে পাচ্ছি যখন বেশি জল হচ্ছে তখন সেই জল ধারণ করার ক্ষমতা থাকে না। এর ফলে জল যখন ছাড়া হচ্ছে তখন বিভিন্ন জেলা প্লাবিত হয়ে পড়ছে। ডি.ভি.সির পরিকল্পনা যখন হয়েছিল তখন আমরা বলেছিলাম ৮টি ব্যারেজ করা দরকার কিন্তু আমরা দেখলাম ৪টি ব্যারেজ করা হয়েছে। এর ফলে উপরে যখন জল হচ্ছে তখন সেই জল ধরে রাখা যাচ্ছে না। প্রতিদিন যদি জল না ছেড়ে একেবারে কয়েক লক্ষ কিউসেক জল ছাড়া হয় তাহলে ১৯৭৮ সালের বিধ্বংসী বন্যার মতন বন্যা হয়ে যাবে এবং তাতে অনেক লোক গৃহহারা হয়ে যাবেন। এই অবস্থার জন্য আমাদের সরকারের পক্ষ থেকে এবারে তাই প্রথম থেকেই বলা হয়েছে যে প্রতিদিন কিছু কিছু করে জল ছাড়া হোক। কারণ উপরে যে জল হচ্ছে সেটা যদি একবারে ছাড়া হয় তাহলে পশ্চিমবাংলা জলের তলায় তলিয়ে যাবে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে সীমিত ক্ষমতার মধ্যে আমাদের বামফ্রন্ট সরকার চেষ্টা করছেন বিভিন্ন জায়গায় মানুষকে কিছু সাহায্য করতে। যেখানে চাষ করা সম্ভব সেখানে চাষ করবার চেষ্টা করা হচ্ছে, যেখানে শুধু জি.আর. না দিয়ে কিছু গঠনমূলক কাজ করা যায় সেখানে সেটা করার চেষ্টা করা হচ্ছে, যেখানে কৃষকদের কৃষিঋণ দেবার চেষ্টা করা হচ্ছে, মিনিকিট দেবার চেষ্টা করা হচ্ছে এবং এইভাবে কৃষি, সেচ, পশুপালন ইত্যাদি নানান দপ্তরের মাধ্যমে মানুষকে কিছু সাহায্য করার চেষ্টা এবং প্রলয়ঙ্করী বন্যা এবং অতিবর্ষণের মোকাবিলা করার চেষ্টার মাধ্যমে পুনর্গঠনের কাজ করে মানুষকে বাঁচানোর চেষ্টা করা হচ্ছে। আমি বিরোধীদলের মাননীয় সদস্যদের অনুরোধ করব, কেন্দ্রীয় সরকার যাতে তাড়াতাড়ি এ ব্যাপারে তাদের সাহায্যের হাত বাড়ান সেজন্য তারা চেষ্টা করুন। তা যদি পাওয়া যায় তাহলে আমরা বাঁধ রাস্তাঘাট ইত্যাদির পুনর্গঠনের কাজ করে এবং মানুষকে আরো সাহায্য দিয়ে পশ্চিমবাংলাকে এগিয়ে নিয়ে যেতে পারবো। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান** : মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় সদস্য শ্রী কাশীনাথ মিশ্র, শ্রী শান্তিরাম মাহাতো যে সংশোধনী এনেছেন সেগুলি সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, আমি বলতে উঠে প্রথমেই সরলবাবুর টিপ্পনির উত্তরে বলতে চাই যে, উনি কুয়োর ব্যাঙ। কুয়োর ব্যাঙ হলে এই অবস্থাই হয়। স্যার, আপনি জানেন, পশ্চিমবাংলার মানচিত্র সম্পর্কে ওঁর কোন জ্ঞান নেই তাই বন্যা প্লাবিত মানুষদের পক্ষে আমরা যখন কথা বলছি তখন উনি টিপ্পনি কাটছেন। জনদরদি বেশ, এই হচ্ছে ওদের জনদরদের নমুনা। যাইহোক, স্যার আমি বুঝতে পারলাম না মন্ত্রী মহোদয়া কেন বলতে উঠে নিজেদের অক্ষমতা স্বীকার করলেন না। সুমন্তবাবুকে দেখলাম, তিনি কতকগুলি অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন, তার কয়েকটি ভালো আবার কয়েকটিতে বামফ্রন্টের প্রশংসা করা হয়েছে। এটা কেন করা হল জানি না। অতিবৃষ্টিতে স্বাভাবিক কারণে পশ্চিমবাংলার ১২টি জেলা ভয়াবহভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে।

[6-20 — 6-30 P.M.]

বহু বাড়ি বৃষ্টির জন্য পড়ে গেছে এবং চাষবাস অনেক জায়গায় করা যায়নি। কিন্তু আজকে তাদের জন্য সরকার কতটুকু প্রচেষ্টা নিয়েছেন? আমি নিজে যখন ত্রাণের কাজে গিয়েছিলাম এবং সেখানে গিয়ে দেখলাম যে এক একটা পরিবারকে পার হেড ১৯ গ্রামের বেশি রিলিফ দিতে পারা যায়নি। সেখানে যে ত্রিপল দেওয়া হয়েছিল সেই সম্পর্কে সেখানকার লোকেরা একটা ডেপুটেশন আমাকে বলেছিলেন যে তারা ত্রিপলের কালো ব্যাজ পরে বিক্ষোভ দেখাবে। কারণ যে ত্রিপল বন্যা প্লাবিত এলাকার মানুষের জন্য সরবরাহ করা হয়েছিল তাতে কালো ব্যাজ করে বিলোনো ছাড়া আর কিছু হবেনা। বন্যা ত্রাণের ক্ষেত্রে আমরা দেখেছি যে যেখানে যখন যা প্রয়োজন সেটাও দেওয়া হয়নি। সেখানেও দলবাজি করা হয়েছে। যেহেতু হুগলি, আরামবাগ কংগ্রেস অধ্যুষিত এলাকা সে জন্য সেখানে কম দেওয়া হল। এই ভাবে রাজ্য সরকার নিজেদের ব্যর্থতার পরিচয় দিলেন এবং মাননীয় মন্ত্রী মহাশয় সেটা স্বীকার করতে পারলেন না। আমরা জানি আপনারা সব কিছুর ক্ষেত্রেই কেন্দ্রের দোষ দেন, এক্ষেত্রেও কেন্দ্রের দোষ দেন। জুন মাসে অতি বৃষ্টি হয়েছিল। সেই বৃষ্টিতে যে বান আসবে একথা তো আপনারা জানেন, কিন্তু তার জন্য সতর্কতামূলক ব্যবস্থা আগে থেকে নেন নি কেন? আগে থেকেই বাঁধগুলি ভেঙ্গে যাবার উপক্রম হয়েছিল, সেই বাঁধগুলি যদি সারানোর ব্যবস্থা করতেন তাহলে অনেক এলাকা বন্যা প্লাবনের হাত থেকে বেঁচে যেত। হাওড়া জেলার বর্ডারে, হুগলি জেলার বর্ডারে ঔরঙ্গাবাদ গ্রাম পঞ্চায়েতের কাছে একটা বাঁধ সম্পর্কে বহুবার বলা হয়েছিল এবং এই বিষয়ে বিধানসভাতেও বলা হয়েছিল যে এগুলি যাতে সারানো যায় তার ব্যবস্থা করুন। কিন্তু এই ব্যাপারে তাদের টনক নড়লো না। আমরা বিরোধী দলের সদস্য বলে আমাদের কথা না শুনে বিদ্রুপ করে তারা এড়িয়ে গেলেন। কিন্তু পরবর্তীকালে দেখা গেল যে অতি বর্ষণের ফলে বাঁধগুলি ভেঙ্গে গেল এবং সেই বাঁধ ভেঙ্গে যাবার ফলে হাওড়া জেলা এবং হুগলি জেলার বিস্তীর্ণ প্রান্তর জলমগ্ন হয়ে গেল। এখনও সেখানে বহুলোক ওয়াটার লজিং হয়ে পড়ে রয়েছে। গোহাটের কাছে একই অবস্থা। সেখানে একটা বাঁধ ভেঙ্গে যাবার ফলে মেদিনীপুরের একটা বিরাট অংশ আজও ওয়াটার লজড হয়ে পড়ে আছে, কোন ব্যবস্থা নেই। তাছাড়া প্রথমে জুন মাসে যখন বন্যা হল সেই বন্যার সময়ে সরকার যদি বাস্তব দৃষ্টিভঙ্গি নিয়ে এগিয়ে যেতে পারতেন তাহলে ৩ মাস, ৩।। মাস ধরে মানুষকে ওয়াটার লজড হয়ে পড়ে থাকতে হত না। আজকে বন্যা নিয়ন্ত্রণের জন্য দীর্ঘ ৭ বছর ধরে সরকারের কোন পরিকল্পনা নেই। যে খালগুলি আস্তে আস্তে ডুবে যাচ্ছে, সেখানে জল নিষ্কাশনের কোন ব্যবস্থা নেই। এই ভাবে রাজ্য সরকার নিজেদের ব্যর্থতার পরিচয় দিলেন। মন্ত্রী মহাশয় বললেন, যেহেতু কাশীনাথ মিশ্র কংগ্রেস সদস্য সেজন্য তিনি এসব কথা বলছেন। আজকে অতি বৃষ্টির ফলে বহু জায়গা এখনও ডুবে রয়েছে, লোকেদের আশ্রয়ের জায়গা নেই। স্কুলবাড়িতে বহু জায়গায় খুলে দেওয়া হয়েছে কিন্তু সেগুলি ডুবে থাকার জন্য সেখানে লোকে আশ্রয় নিতে পারছে না। আজও তারা একটা দুরাবস্থার মধ্যে রয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলুন পার ব্লকে কয়টা করে ত্রিপল ঠিকমতো ব্যবস্থা করতে পেরেছেন? খানাকুল এলাকায় ১ লক্ষ ২০ হাজার লোক ক্ষতিগ্রস্ত। এই যে লোকগুলি ক্ষতিগ্রস্ত হয়েছে, তাদের জন্য আপনি ত্রিপল দিয়েছেন ১৫০টি। পরবর্তীকালে সেই কোটা বাড়িয়ে ২ শত করেছেন। এই অবস্থায় কিভাবে সেগুলি ডিস্ট্রিবিউট করা হবে, কিভাবে মানুষকে বৃষ্টির হাত

থেকে বাঁচানো যাবে, আমি তা বুঝতে পারছি না। সবজায়গায় আপনারা সীমিত ক্ষমতার কথা বলে যদি নিজেরা রেহাই পেতে চান তাহলে সেকথা তারা শুনবে না। ক্ষুধার্ত মানুষ, আশ্রয়হীন মানুষ, গৃহহীন মানুষ, যারা রাস্তায় এসে দাঁড়িয়েছে তাদের আশ্রয়ের জন্য আপনারা কি ব্যবস্থা করতে পারেন সেটা তারা জানতে চায়। আপনি সেই কথার জবাব দিন। আজকে বহু জায়গায় যদিও জল নেমে গেছে কিন্তু মানুষের আশ্রয়ের কোন ব্যবস্থা আপনারা করেন নি। এখনও বহু লোককে দিনের পর দিন, রাতের পর রাত রাস্তায় দিন কাটাতে হচ্ছে। সেই মানুষগুলোকে উদ্ধার করার জন্য আপনারা কি ব্যবস্থা করেছেন? আজকে কংগ্রেসের লোক বলে নয়, আপনাদেরও বহু লোক সেখানে পড়ে আছে। বহু সি পি এম এর লোকও এখনও রাস্তায় পড়ে আছে, তারাও আশ্রয়ের জায়গা পাচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয় যে সাহায্যের হাত বাড়াবার কথা বললেন, আমরা সাহায্যের হাত বাড়াতে প্রস্তুত এবং একথাই কাশীবাবু এর মাধ্যমে বলেছেন। কেন্দ্রে কংগ্রেস সরকার বলে তার বিরুদ্ধে বলব না, তা তো নয়। যদি কেন্দ্রীয় সরকার সাহায্য না দেয় নিশ্চয়ই আমরা বলব। কিন্তু কেন্দ্রের কাছ থেকে যে সাহায্যগুলো আসে সেগুলি সুষ্ঠু ভাবে বন্টনের প্রতিশ্রুতি আপনাকে দিতে হবে। ১৯৭৮ সালের বন্যায় আমরা কি দেখেছি? আমরা দেখেছি যে গ্রামের গরিব মানুষের যে সমস্ত ঘর পড়ে গেছে, সেই ঘর সারানোর জন্য, ঘর তৈরি করার জন্য কেন্দ্রের সাহায্য এল। কেন্দ্রের সেই সাহায্য নিয়ে গরিব মানুষের ঘর তৈরি হলনা। কেন্দ্রের সাহায্য নিয়ে আলিমুদ্দিন স্ট্রীটে পার্টি অফিস করা হল। জেলায় জেলায় সি পি এম-এর পার্টি অফিস হয়ে গেল। গ্রামে গ্রামে অট্টালিকা হয়ে গেল। কিন্তু গরিব মানুষের বাড়ি তৈরি হলনা। দরকার হলে কেন্দ্রের বিরুদ্ধে লড়াই করব, কিন্তু কেন্দ্র থেকে যে সাহায্য আসবে তা যাতে সঠিকভাবে বন্টন করা হয় তার জন্য আপনাদের প্রতিশ্রুতি দিতে হবে। বিগত দিনে আমরা সেই প্রতিশ্রুতি পাইনি। আমরা আমাদের অভিজ্ঞতায় দেখেছি কেন্দ্র থেকে গরিব মানুষদের জন্য সাহায্য এসেছে, কিন্তু গরিব মানুষরা তা পায়নি। সেই সাহায্য আপনাদের লোকেরা আপনাদের পার্টি ক্যাডাররা পেয়েছে। পঞ্চায়েতের মাধ্যমে বিভিন্ন কেন্দ্রীয় সাহায্য বন্টন করার সময়ে আপনারা দলবাজি করেছেন। সেই জন্য ভবিষ্যতে আর সে রকম হবে না, এই প্রতিশ্রুতি আমি আপনাদের কাছ থেকে চাইছি এবং কাশীবাবুর প্রস্তাবকে সমর্থন করবার জন্য আপনাদের অনুরোধ করছি। আমি আশা করছি আপনারা কাশীবাবুর প্রস্তাবকে পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থে সমর্থন করবেন।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্য কাশীনাথ মিশ্র যে বেসরকারি প্রস্তাব এই হাউসে উত্থাপন করেছেন তার জন্য আমি তাকে এক দিক থেকে অভিনন্দন জানাচ্ছি যে, দেরিতে হলেও তাঁর শুভ বুদ্ধির উদয় হয়েছে, কারণ কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাবার জন্য তিনি সোচ্চার হয়েছেন। আমরা দেখছি শুধু আজকেই নয় দীর্ঘ দিন ধরে পশ্চিমবাংলার মানুষদের খরা এবং বন্যার উপর ছেড়ে রাখা হয়েছে। দীর্ঘ দিন ধরে পশ্চিমবাংলার বেশিরভাগ মানুষকে যে দুর্গতি ভোগ করতে হচ্ছে তার কারণগুলি আজকে অনুসন্ধান করতে হবে, এটা নিশ্চিত যে, আমরা সাধারণ মানুষের দুর্গতি নিয়ে কখনই প্রহসন করতে চাই না, তাদের দলগত চিন্তার মধ্যে দিয়ে—রাজনৈতিক পরিচিতির মধ্যে দিয়ে আলাদা আলাদাভাবে বিশ্লেষণ করতে চাই না। আমরা তাদের সকলের সেবা করতে চাই, কারণ তারা সবাই পশ্চিমবাংলার মানুষ। তারা সকলেই আমাদের মানুষ এবং

ওদেরও মানুষ। অনেক দেরিতে হলেও কাশীবাবু কেন্দ্রীয় সরকারের কাছে সে সমস্ত মানুষদের জন্য দাবি জানাবার জন্য সোচ্চার হয়েছেন বলে আমি তাঁকে আর একবার ধন্যবাদ জানাচ্ছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একথা বলতে বাধ্য হচ্ছি যে, আজকে যে ধরনের বন্যা এবং খরা পশ্চিমবাংলায় বার বার হচ্ছে সে ধরনের বন্যা এবং খরার মোকাবিলা করার জন্য যে পরিমাণ অর্থের প্রয়োজন সে পরিমাণ অর্থ পশ্চিমবঙ্গ সরকারের নেই। আমি আশা করি এই সত্য কথাটি সকলেই স্বীকার করবেন। কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের বর্তমান বন্যা পরিস্থিতির সরেজমিনে তদন্ত করার জন্য একটি টিম পাঠিয়েছেন। কিন্তু এখানে আমার প্রশ্ন হচ্ছে এ বারে বন্যা শুরু হবার কত দিন পরে তাঁরা এই টিম পাঠালেন। দীর্ঘ দিন ধরে আমরা তাঁদের কাছে বার বার দাবি করেছি, কিন্তু দীর্ঘ দিন ধরে তাঁরা আমাদের দাবি শোনেননি, দীর্ঘ দিন পরে এখন তাঁরা টিম পাঠিয়েছেন সরেজমিনে তদন্ত করার জন্য এবং এখন সেই তদন্ত হচ্ছে। আমাদের বামফ্রন্ট সরকার এত দিন ধরে মানুষকে যে সাহায্য দিয়ে আসছেন তা নিশ্চয়ই অপ্রতুল এবং আমরা তা জানি। মাননীয় সদস্য কাশীবাবুকে আমি বলছি, আপনি নিশ্চয়ই জানেন যে, গত দু'দিন ধরে এই বিধানসভায় আমি উত্তরবঙ্গের বন্যার বিষয়ে বার বার সোচ্চার হয়েছি। কারণ আমরা যে জানি সব মানুষই আমাদের মানুষ এবং আমি বন্যার্ত অঞ্চলের মানুষ আমি দেখে এসেছি কি ভয়ঙ্কর বন্যা উত্তরবঙ্গে হচ্ছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৫৪ সালের ভয়ঙ্কর বন্যার কথা আমি জানি। সমগ্র উত্তরবঙ্গ সেবার একেবারে বিধ্বস্ত হয়ে গিয়েছিল, কুচবিহার শহরের অর্ধেক প্রায় ধ্বংস প্রাপ্ত হয়েছিল তোর্সার জলে। সে সময়ে আমরা আন্দোলন করে প্রয়াত প্রধানমন্ত্রী জহরলাল নেহেরুকে কুচবিহারে গিয়ে সেখানকার অবস্থা দেখবার জন্য বাধ্য করেছিলাম, তিনি গিয়েছিলেন এবং তাঁকে দেখিয়েছিলাম যে, কিভাবে উত্তরবঙ্গের মানুষ নিঃশেষ হয়ে যাচ্ছে। আমরা তাঁর কাছে দাবি করেছিলাম, আপনি অবিলম্বে বাস্তব বোধ সমস্ত ব্যবস্থা গ্রহণ করুন, আমরা বার বার ভিক্ষার ঝুলি নিয়ে আপনাদের কাছে সাহায্যের জন্য যেতে চাই না, বাস্তব সম্মত চিন্তাধারা অনুযায়ী একটা বাঁধ নির্মাণ করুন, উত্তরবঙ্গের বন্যা যাতে না হয় তার ব্যবস্থা করুন। সেই আন্দোলনের চাপে তিনি কিছু কিছু ব্যবস্থা গ্রহণ করতে বাধ্য হয়েছিলেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৭২ সালে যে বন্যা হয়েছিল সে বন্যার সময়ে কাশীবাবুরা এখানে সরকারি ক্ষমতায় ছিলেন, সে সময়ে গোটা জলপাইগুড়ি বিধ্বস্ত হয়ে পড়েছিল, তখন তাঁদের সরকারি সাহায্য কোথায় ছিল? সে সময়ে আমরা বে-সরকারি স্বেচ্ছাসেবক বাহিনী নিয়ে বন্যা বিধ্বস্ত মানুষের পাশে গিয়ে দাঁড়িয়েছিলাম। তখন কাশীবাবুদের সরকার তার সাহায্যের হাত প্রসারিত করেনি, মানুষের পাশে গিয়ে দাঁড়ায়নি, তাদের সাহায্য করেনি, মানুষকে রক্ষা করবার চেষ্টা করেনি।

মাননীয় উপধ্যক্ষ মহাশয়, আমি আর ১৯৬৮ সালের উত্তরবঙ্গের বন্যার কথা বলতে চাই না। আমি শুধু বলতে চাই আমরা তথা আমাদের সরকার বন্যা, খরা-জনিত এই সমস্ত পরিস্থিতিগুলি মোকাবিলা করতে চায়। কিন্তু আমরা কি ভাবে করব, আমাদের তো সে আর্থিক সামর্থ নেই, সেই জনাই আমাদের বার বার কেন্দ্রীয় সরকারের কাছে সাহায্যের জন্য

দাবি জানাতে হয়। আজকে মাননীয় সদস্য দাবি করেছেন তিনি ২২৩ কোটি টাকা দাবি করেছেন। কিন্তু অমরা আমাদের অভিজ্ঞতা দিয়ে দেখছি যে, বার বার দাবি করা সত্ত্বেও তাঁরা আমাদের কথা শোনেন নি, আমাদের উপযুক্ত পরিমাণ সাহায্য করেননি। স্যার, কেন্দ্রীয় সরকার কি পরিমাণ অর্থ পশ্চিমবাংলা থেকে সংগ্রহ করে নিয়ে যাচ্ছেন, আর কি পরিমাণ অর্থ পশ্চিমবাংলাকে দিচ্ছেন তা নিশ্চয়ই এখানে নতুন করে উল্লেখ করার অপেক্ষা রাখে না। কাজ করতে গেলে অর্থের প্রয়োজন হয়, এ কথা নিশ্চয়ই সকলেই স্বীকার করবেন এবং কাশীবাবুরা এ কথা অস্বীকার করতে পারেন না বলেই আজকে কেন্দ্রের কাছে দাবি করছেন এবং সেই দাবিতে এই বিধানসভার ভিতরেও সোচ্চার হচ্ছেন।

[6-30 — 6-40 P.M.]

তাই বলি, অনেক দেরি হলেও আপনাদের যে শুভবুদ্ধির উদয় হয়েছে তার জন্য অভিনন্দন জানাই। আসুন, পশ্চিমবাংলার মানুষের জন্য, তাঁদের বাঁচার জন্য, কেন্দ্রীয় সরকার যেভাবে বঞ্চনা করছেন সবদিক থেকে সেই বঞ্চনার বিরুদ্ধে যে আন্দোলন আমরা সৃষ্টি করতে যাচ্ছি, সোচ্চার হতে চাচ্ছি তার সঙ্গে কণ্ঠস্বর মিলিয়ে সেই বঞ্চনার বিরুদ্ধে সোচ্চার হোন। আজকে এইকথা ঠিকই, মাননীয় সদস্য যে কথা বলেছেন আমি ঠিক সেই একই কথা বলি, যদি বাস্তব পরিকল্পনা থাকতো তাহলে আজকে এই জিনিস হতো না। স্বাধীনতা লাভের পরবর্তীকালে পশ্চিমবাংলাকে আজকে কি অবস্থার মধ্যে ফেলেছেন চারিদিক থেকে সেই পটভূমিতে যদি আমরা বিচার বিশ্লেষণ করি তাহলে আমরা দেখব পশ্চিমবাংলা ক্রমশ ধ্বংসের পথে যাচ্ছে। পশ্চিমবাংলার এই অনগ্রসরতার জন্য সত্যিকারের কি বামফ্রন্ট সরকার দায়ী? আমি বলব না। আমি পশ্চিমবাংলার মানুষ, পশ্চিমবাংলাকে ভালবাসি, পশ্চিমবাংলার উন্নতি আমরা সমবেতভাবে কামনা করি। পশ্চিমবাংলার যে সংস্কৃতি, পশ্চিমবাংলার যে সম্পদ সেই সম্পদের মধ্য দিয়ে আমরা পশ্চিমবাংলাকে বাঁচাতে চাই। কিন্তু আমরা কি দেখছি, স্বাধীনতার পর কি পরিকল্পনা নেওয়া হয়েছে পশ্চিমবাংলার জন্য? ডি ভি সি র পরিকল্পনা এবং তার ব্যর্থতার কথা আপনারা সকলেই জানেন। ১৯৮২ সালে ফরাক্কা ব্যারেজের ত্রুটি-বিচ্যুতি সম্পর্কে (যে কথা বিশেষজ্ঞরা বলেছিলেন) বক্তব্য রাখতে দিল্লিতে যে প্রতিনিধিদল গিয়েছিলেন সেই প্রতিনিধিদলের সঙ্গে আপনারাও ছিলেন। একথা আপনারা নিশ্চয়ই জানেন। সুতরাং এই পরিকল্পনার ত্রুটি-বিচ্যুতির জন্য কি বামফ্রন্ট সরকার দায়ী? অতি বৃষ্টির জন্য, অতি খরার জন্য এবং প্রাকৃতিক বিপর্যয়ের জন্য কি বামফ্রন্ট সরকার দায়ী? আজকে বিজ্ঞানের যুগে যখন আকাশে স্পুটনিক যাচ্ছে, চাঁদে মানুষ যাচ্ছে, সেই স্পুটনিকের যুগে, সেই বিজ্ঞানের অগ্রগতির যুগে আমরা এখনও আকাশের দিকে তাকিয়ে দেখি খরার সময় বৃষ্টি আসুক আর বন্যার সময় বাঁচার জন্য চিৎকার করি। কেন, বিজ্ঞান ভিত্তিক উপায়ে কি নিয়ন্ত্রণ করা যায় না? আমি বিশ্বাস করি এগুলো নিয়ন্ত্রণ করা যায়। যে বাস্তব সম্মত এবং বিজ্ঞান ভিত্তিক দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ করা উচিত ছিল সেই কাজ করা হয়নি এবং সেই ত্রুটির জন্যই এই অবস্থার সৃষ্টি হয়েছে। আমি আপনাদের এই কথা বলেই শেষ করব না, আমি আপনাদের সতর্ক করে দিই, এই বন্যা সম্পর্কে এখনও যদি কেন্দ্রীয় সরকার বাস্তব সম্মত দৃষ্টিভঙ্গি নিয়ে কোন ব্যবস্থা গ্রহণ না করেন তাহলে আপনারা অদূর ভবিষ্যতে দেখবেন পশ্চিমবাংলার অবস্থা কোথায় গিয়ে দাঁড়ায়? সেই অবস্থার জন্য আমরা একা দায়ী থাকব না, সেই অবস্থার

জন্য আপনারাও সমানভাবে মানুষের কাছে দায়ী থাকবেন। আমরা লড়াই করতে জানি, আমরা মানুষের জন্য লড়ব। আমি তাই আপনাদের বলব, আসুন, আমরা একসঙ্গে সমস্ত কিছু বাধা অতিক্রম করে লড়াইয়ে স্বোচ্চার হয়ে কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের দাবি আমরা পেশ করি।

**ডাঃ মানস ভুঁঞা** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী কাশীনাথ মিশ্র মহাশয় যে প্রস্তাব এনেছেন আমি তা সমর্থন করি এবং মাননীয় সদস্য শ্রী শান্তিরাম মাহাতো মহাশয় যে সংশোধনী এনেছেন তাকে সমর্থন করি। সরকার পক্ষের মাননীয়া মন্ত্রী মহোদয়া এবং মাননীয় সেচ মন্ত্রী মহাশয় যে বক্তব্য রাখলেন সেই পরিপ্রেক্ষিতে আমি দু-চারটি কথা বলতে চাই। এই ব্যাপারটি নিয়ে রাজনীতি করার কোন অবকাশ নেই এবং রাজনৈতিক বক্তব্য রাখারও কোন অবকাশ নেই। মাননীয় সেচ মন্ত্রী মহাশয় কিছুক্ষণ আগে যে লিখিত বক্তব্য মেদিনীপুরের ময়না বেসিন সম্বন্ধে পেশ করেছেন সেই পরিপ্রেক্ষিতে আমি কয়েকটি কথা বলতে চাই। তিনি তাঁর বক্তব্যের একটি জায়গায় লিখেছেন A large number of people of the localities created a pandemonium at the breach site on the night of 10.8.84 and compelled the labourers and the working contractors along with the departmental staff to leave the work site. এটা সম্পূর্ণ ভ্রান্ত কথা, সম্পূর্ণ অসত্য কথা। আপনাদের জানা দরকার, ময়নাতে যে ঘটনা ঘটে গেল আগস্টের প্রথম সপ্তাহ থেকে, তিনি সংবাদপত্রের মাধ্যমে পড়ে তাঁর অফিসারদের ডাঁয়ে এবং বাঁয়ে বসিয়ে বলার চেষ্টা করছেন কংসাবতী প্রোজেক্ট থেকে সাংঘাতিকভাবে জল ছাড়ার জন্য বাঁধ ভেঙ্গে গেছে। হ্যাঁ, জল ছাড়া হয়েছে ঠিকই কিন্তু আগস্টের প্রথম সপ্তাহ থেকে সেপ্টেম্বরের প্রথম সপ্তাহ পর্যন্ত কয়েকবার বাঁধ ভেঙ্গেছে। আমার প্রশ্ন হচ্ছে, স্থানীয় ইঞ্জিনিয়ারদের দিয়ে ঐ বাঁধগুলো রিপেয়ার করার কেন চেষ্টা করলেন না? কেন আপনি নির্দেশ দিলেন না? কিন্তু সেখানকার পঞ্চায়েত সমিতি এবং সেখানকার জেলা পরিষদের যে নির্বাচিত সদস্য এমন কি সেখানকার বিধানসভার সদস্য তিনি আমার সঙ্গে একমত হবেন, যে বারে বারে সাবধান বাণী করা সত্ত্বেও ডিপার্টমেন্টাল অফিসাররা ঠিকমত কার্যকরি পদ্ধতি গ্রহণ করলেন না। আজকে বন্যার কথা বলা হচ্ছে, আকাশের বৃষ্টির কথা বলা হচ্ছে, আজকে কেন্দ্রের বিরুদ্ধে বিষোদ্গারের কথা বলা হচ্ছে, যে কাজটা আজকে সরকারের তরফ থেকে করা যেত এবং এর জন্য বিভিন্ন অফিসার বিভিন্ন কর্মপদ্ধতিতে যে মানুষদের যুক্ত করার কথা ছিল তাঁরা কি ঠিক ঠিক তাই করেছেন? আমরা আমাদের দলের তরফ থেকে বিভিন্ন ডেপুটেশনের মাধ্যমে যে কথা তুলে ধরার চেষ্টা করেছি, আজও করছি এই সভাতে, যে এই ব্যাপারের একটা তদন্ত হোক। তারপর দেখা যাচ্ছে যে ময়নাতে কেন তদন্ত হল? তারজন্য কি শুধু কংসাবতী ব্যারেজের জলছাড়া এর জন্য দায়ী, না, বারে বারে সতর্ক বাণী দেওয়া সত্ত্বেও ঠিক ঠিক সময়ে দপ্তরের তরফ থেকে যদি বাঁধগুলিকে প্রোটেকশন দেওয়া যেত তাহলে কি এই অবস্থা হোত? এই ভাবে আজকে ছ'টা জায়গায় তিনবার জল ঢুকে সমগ্র ময়নার প্রায় দেড় লক্ষ মানুষকে কি সর্বনাশের পথে ঠেলে দিয়েছেন? সেটা আজকে বিচার করবার দরকার আছে। সাহায্য তো নিতেই হবে, কেন্দ্রীয় সরকারের কাছে নিশ্চয় চাইতে হবে। কিন্তু সাহায্যের দুটো দিক আছে, একটা হচ্ছে পঞ্চায়েত কনট্রিবিউশন, এমারজেন্সী

রিলিফ, আর একটা হচ্ছে পার্মানেন্ট রিলিফ রিহ্যাবিলিটেশন ওয়ার্ক। সেটা আজকে পশ্চিমবঙ্গের বিভিন্ন দপ্তরের তরফ থেকে, ত্রাণ দপ্তর, তার সঙ্গে সেচ দপ্তর তার সঙ্গে সিভিল ডিফেন্স জুড়ে দিয়ে আজকে একটি কমিটি করতে পারলে ভাল হোত এই পরিস্থিতির মধ্যে দিয়ে। কেন ময়না বি.ডি.ও. অফিস ১৫/২০ দিন বন্ধ ছিল, কেন এস.ডি.ও. এক দিনের ভিজিট করতে গিয়ে পালিয়ে এসেছিলেন? একজিকিউটিভ অফিসাররা কোনো দপ্তরে গেলে সেখানে বসানোর চেষ্টা করেন নি? কেন বিধানসভার সদস্য—আমি নাম করে বলছি তিনি নিজে দায়িত্বে থেকে সাধারণ মানুষ মেরুন্ড পিপলকে সাথে নিয়ে আজকে এগিয়ে এসে ত্রাণের কোন রকম ব্যবস্থা করেন নি? একটাই অপরাধ, সেই অপরাধ হচ্ছে ময়নার মানুষ কয়েকমাসের ব্যবধানে বিধানসভার সদস্য পুলিন বাবুকে জিতিয়ে দেবার পরে ময়না পঞ্চায়েত সমিতি কংগ্রেস পক্ষকে ভোট দিয়েছে, এই অপরাধ এবং তাদের সেই অপরাধ প্রায়শ্চিত্তের মতো বয়ে নিয়ে যেতে হয়েছে। আজকে এই অপরাধের জন্য বামফ্রন্ট সরকার শিকার হতে হয়েছে। মাননীয় সদস্যরা কেন্দ্রীয় সাহায্যের কথা বলেছেন, মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, কিন্তু বলুন তো কোন মাসের কত তারিখে মাননীয় মুখ্যমন্ত্রী এবং ত্রাণমন্ত্রী মহাশয় কেন্দ্রীয় সরকারের কাছে লিখিতভাবে সাহায্য চেয়েছেন? স্পেশিফিক বলতে, আগস্টমাসের প্রথম সপ্তাহ থেকে আজকে সেপ্টেম্বর মাসের ২০ তারিখ এত দিনে সেচমন্ত্রী মহাশয়ের সময় হল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শুনে রাখুন সেপ্টেম্বর ২ তারিখে সেচমন্ত্রী মহাশয়ের ভিজিট করার সময় হল। তাঁর সময় নেই। আজকে রিলিফ মেটিরিয়ালসের লিস্ট এখানে দেওয়া হয়েছে। ঠিক কত পরিমাণ সরকারি সাহায্য ময়নার মানুষদের কাছে পৌঁছে দেওয়া হয়েছে, আর বেসরকারি সংস্থা থেকে কত পৌঁছে দেওয়া হয়েছে? শুধুমাত্র কেন্দ্রীয় সাহায্য পাওয়া যাচ্ছে না, কেন্দ্র সাহায্য করছে না এই চিৎকার করলে এই ধরনের দোষারোপ করলে কোন কাজ হবে না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পুলিন বেরা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি সভার কাছে মাননীয় সদস্য মানসবাবু যে কথাগুলি বলে গেলেন এবং আমার বিরুদ্ধে বলেছেন গভর্নমেন্টের বিরুদ্ধে রাজ্য সরকারের বিরুদ্ধে বলেছেন, এ বিবৃতি এই আলোচনায় তিনি যা বলেছেন এটা খুবই অসত্য এবং উদ্দেশ্য প্রণোদিত। আমি মনে করি যদি আমাকে একটু সময় দেন—তাহলে আমি পুরো ব্যাপারটা বিবৃত করে বলতে চাই। ময়নার বন্যার ব্যাপারে, ত্রাণের ব্যাপারে যে অসত্য অভিযোগগুলি করে গেলেন আমি সে উদ্ঘাটিত করতে চাই। এ সেশানে আমার বলার ইচ্ছা ছিল না, কিন্তু উনি খুঁচিয়ে আমাকে বলতে বাধ্য করলেন। ২৬শে জুন, ১৯৮৪ যখন বন্যা হয় রাত্রিতে তখন আমি ছিলাম এবং দু-ঘন্টার মধ্যে এক্সিকিউটিভ অফিসাররা ঘটনাস্থলে পৌঁছে যান। ওখানকার বি.ডি.ও., পঞ্চায়েত সমিতির সভাপতি জ্ঞানবাবু এবং আমি- এই তিনজন মিলে কি কি ম্যাটিরিয়ালস দরকার সে-ব্যাপারে সঙ্গে সঙ্গে ছুটে গেছি ডি.এম-এর কাছে এবং প্রায় সঙ্গে সঙ্গে, দুই ঘন্টার মধ্যে দুই জন একজিকিউটিভ অফিসার ঘটনা স্থলে এসে গেছেন। আমি দায়িত্ব নিয়ে বলছি যে ঐ কংগ্রেসরা সেখানে গুন্ডামী করেছে। রিলিফ অফিসে ডি.এম ছিলেন, রিলিফ অফিসার ছিলেন- তাঁদের কাঁচ ছুড়ে মেরেছে ঐ কংগ্রেসিরা। তার পর দিন, ওখানকার কংগ্রেস প্রার্থী যিনি ছিলেন, ভূষণ দোলুই মহাশয়...

(নয়েজ এ্যান্ড ইন্টারপশন)

[6-40 — 6-50 P.M.]

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কাশীনাথ মিশ্র মহাশয় যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের শেষ দিকে তিনি কেন্দ্রের কাছে অর্থ সাহায্য চেয়েছেন। এজন্য আমি কাশীনাথ মিশ্র মহাশয়কে ধন্যবাদ দিচ্ছি। আজকে তাঁর প্রস্তাবসহ শ্রী সুমন্ত হীরা মহাশয় যে সংশোধনী প্রস্তাব এনেছেন তা সমর্থন করছি। একথা ঠিক, দীর্ঘ বর্ষণের জন্য যে বন্যা হয়েছে তার জন্য সরকার দায়ী নন, আমি এখানে রিলিফ নিয়ে কোন কথা বলতে চাই না। রিলিফ সামান্য কিছু দিয়ে কোন লাভও হবেনা। কথা হচ্ছে, যে জমিগুলি ডুবে থাকল—তাতে চাষাবাদের ব্যবস্থা করা দরকার। জমির জল যাবার পর সেখানে যাতে চাষ হয় তার জন্য চাষীদের ঋণ, সার ইত্যাদি দেওয়া প্রয়োজন। এক্ষেত্রে শুধু খয়রাতী সাহায্য দিলে চলবে না। যখন কংগ্রেস এখানে চিৎকার করছেন তখন কেন্দ্রীয় সরকারের কাছে থেকে যাতে টাকাটা পাওয়া যায় তার জন্য চিৎকার করুন। আমি এখানে একটি কথা বলতে চাই, কংসাবতী প্রোজেক্টের জন্য ৪ কোটি টাকা খরচ করা হোল। কিন্তু এই কংসাবতী প্রোজেক্ট যে ডিফেক্ট—সেকথা অডিট রিপোর্টে লেখা আছে এবং ক্যাবিনেটে এ-সম্পর্কে আলোচনাও হয়েছে। আজকে কংসাবতী প্রোজেক্ট এলাকায় ডিয়ার পার্ক করবার জন্য কয়েক কোটি টাকা খরচ হয়েছে। নিম্ন দামোদর ভ্যালীর যে প্রোজেক্টগুলি হয়েছে সেগুলোও ডিফেক্টিভ। যেখানে কোটি কোটি টাকা খরচ হচ্ছে সেখানে ক্যাবিনেট ডিভিসন নেবার সময়ও সতর্ক হওয়া দরকার। আমরা দেখেছি, এক একটি প্রোজেক্টের অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভাল না থাকা সত্ত্বেও কাজ আরম্ভ হয়েছে। এইভাবে অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভাল ছাড়া কাজ শুরু করা অফিসারদের এ-ভাবে কাজ শুরু করা সম্পর্কে অডিট রিপোর্টে বার বার অভিযোগ উঠেছে। কিন্তু তা সত্ত্বেও অফিসারদের সতর্ক করা হচ্ছে না। আমি উদাহরণ দিয়ে বলছি, নুরপুর থেকে নদীকে নেভিজেবল্ করবার জন্য ড্রেজার নিয়ে আসা হয়েছে। সেই উদ্দেশ্যে দেড় লক্ষ টাকা খরচও হোল। কিন্তু ড্রেজার নুরপুর পর্যন্ত গেল না, গেল নামখানা পর্যন্ত এবং তার জন্যই দেড় লক্ষ টাকা খরচ হয়ে গেল। সেই জন্য আমার বক্তব্য হচ্ছে মন্ত্রী মহাশয় যেন সমস্ত প্রোজেক্ট ভালো করে দেখেন এতে কি ভুল আছে। পশ্চিম আকাশে মেঘ উঠলে আমাদের ভয় হয়। কারণ সেই দিকে ময়ূরাক্ষী আছে বলে। ময়ূরাক্ষী আমাদের কোন উপকারে আসে না। খরায় জল দিতে পারে না, এর টেল এন্ড জল পৌঁছায় না। কিন্তু এর জন্য মানুষকে ট্যাক্স দিতে হয়। ময়ূরাক্ষী বিপর্যস্ত হলে কমপেনসেশান দিতে হবে সেই আইন প্রযোজ্য হওয়া উচিত। ময়ূরাক্ষী খরায় জল দেয় না, ধানে জল দেয় না কিন্তু বানে জল দেয়। ময়ূরাক্ষী কোনো উপকারে আসে না এই কথা বার বার বলা সত্ত্বেও ময়ূরাক্ষী সংশোধন করা হয় নি। ডিপার্টমেন্টকে এই জন্য ধন্যবাদ দিচ্ছি যে এবারে ময়ূরাক্ষীর জল আস্তে আস্তে ছাড়া হয়েছে বলে। যার ফলে কোন ঘর-বাড়ি ভাঙ্গেনি। এই ভাবে যেন জল ছাড়া হয় সেই দিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার বন্যা পরিস্থিতি সম্পর্কে যে মোশন এসেছে এই বিধানসভা খোলবার পর সেই সম্পর্কে আমরা বারে বারে সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি। আজকে মেদিনীপুর, উত্তরবাংলা এবং পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় যে ভাবে বন্যা পরিস্থিতি দেখা দিয়েছে তার জন্য যুদ্ধকালীন গুরুত্ব আরোপ করার জন্য আবেদন

জানাচ্ছি। কি রাজ্য সরকার কি কেন্দ্রীয় সরকার—যেটা পশ্চিমবাংলার মানুষ আশা করে—সেই দায়িত্ব পালন করছে না। রাজ্য সরকারের এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে এই দায়িত্ব পালন করা উচিত ছিল। এই বন্যায় সাধারণ মানুষের সমস্যা কোথায় গিয়ে পৌঁছেছে তার উজ্জ্বল দৃষ্টান্ত হলো ময়না। ময়নায় একটি কেন্দ্রীয় সমীক্ষক দল গিয়েছে। জর্জ রিপোর্ট করেছেন—যেটা কাগজে দেখলাম—যে সেখানে ১ লক্ষ ৩৯ হাজার লোক খুব খারাপ অবস্থার মধ্যে আছে। গোটা দেশের মানুষকে এটা দেখার জন্য বলেছেন। কেন্দ্রীয় সরকার কি করবেন জানিনা, কিন্তু এই ব্যাপারে রাজ্য সরকারের দেখা উচিত। ২৬শে জুন থেকে ময়নার মানুষ এই রকম বৃষ্টিতে অত্যন্ত দুঃখ-দুর্দশার মধ্যে দিন কাটাচ্ছে। তাদের ঘর নেই, খাবারের কোনো ব্যবস্থা নেই। ময়নার মানুষ অসহায় ভাবে জীবন-যাপন করছে। তারা কোনো ত্রাণ সামগ্রী না পেয়ে অনন্যোপায় হয়ে ২৮শে আগস্ট এই বৃষ্টির মধ্যে এখানে ডেপুটেশন দিতে এসেছে। আমি আগে থেকে চিফ মিনিস্টারের সঙ্গে অ্যাপয়েন্ট করেছি যে ময়নার মানুষ আসছে তারা একটা ডেপুটেশন দেবে। তিনি বলেছিলেন যে থাকবার চেষ্টা করব। কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের কথা ২৮শে আগস্ট প্রায় ২ হাজার মানুষ ময়না থেকে এসেছিল, কিন্তু চিফ মিনিস্টারের দেখা করার সময় হল না। তিনি ইরিগেশান মিনিস্টারের উপর দায়িত্ব দিয়ে গেলেন। ইরিগেশন মিনিস্টার সেই অসহায় বন্যা পীড়িত মানুষের কাছে আরো অসহায়। ত্রাণের ব্যাপারে, তাদের বাড়ি মেরামত করে দেবার তিনি কোন প্রতিশ্রুতি দিতে পারলেন না। ফলে কি কেন্দ্রীয় সরকার কি রাজ্য সরকার জন-জীবনের সমস্যা সমাধানে একই ভূমিকা পালন করছেন। সেই জন্য এই বন্যাকে যুদ্ধকালীন ভিত্তিতে মোকাবিলা করার জন্য আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে মোশন আপনার মাধ্যমে সদস্যদের কাছে উপস্থিত করেছিলাম তার পরিপ্রেক্ষিতে মাননীয় ত্রাণমন্ত্রী মহোদয়া এবং অন্যান্য সদস্যরা অংশগ্রহণ করেছেন এবং তাঁরা তাঁদের বক্তব্য রেখেছেন। আমরা যখন কোন একটা বিশেষ জিনিস স্থির করছি, যখন অর্থ সংকুলানে বিভিন্ন ভাবে অসুবিধা দেখা দিয়েছে তখন গ্রামাঞ্চলের মানুষ বন্যা পীড়িত দুর্দশায় দিন কাটাচ্ছে। যে সমস্ত এলাকায় সাহায্যের প্রয়োজন সেখানে প্রয়োজন ভিত্তিক সাহায্য যাচ্ছে রাজ্য সরকারের পক্ষ থেকে। আপনারা কেন্দ্রীয় সমীক্ষক দলের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে ২২৩ কোটি টাকা দাবি করেছেন। কেন্দ্রীয় সমীক্ষক দল এখানে সরেজমিনে উপলব্ধি করার জন্য এসেছেন। তাঁদের কাছে আপনারা এই দাবি করেছেন যাতে কেন্দ্রীয় সরকারের কাছে তাঁরা এই মর্মে রিপোর্ট দেন। আমরা মনে করি, কেন্দ্রীয় সরকারের কাছে এবং তাঁদের পাঠানো এই সমীক্ষক দলের কাছে একথা বলার দরকার আছে যে—তাঁদের কাছে এটা আমাদের অনুরোধ বন্যা পীড়িত এলাকাগুলিতে তাঁরা যেমন দিচ্ছেন, তেমনি যেন অতি বৃষ্টি কবলিত মানুষেরাও সাহায্য পান। কারণ আজকে দেখা যাবে, সেখানে মানুষের ঘর-বাড়ি পড়ে গেছে বা নষ্ট হয়ে গেছে। কোথাও বা ঘরবাড়ি একেবারে ধূলিসাৎ হয়ে গেছে। এই অবস্থায় তাঁদের যে পরিমাণ সাহায্যের প্রয়োজন তা প্রয়োজনের তুলনায় অপ্রতুল। এই সম্পর্কে মাননীয় সদস্যরা এখানে উল্লেখ করেছেন। এখন আমি মাননীয় সদস্য শ্রী সুমন্তকুমার হীরাকে অনুরোধ করব যে, তিনি যে অ্যামেন্ডমেন্ট দিয়েছেন তা থেকে "যেহেতু বামফ্রন্ট সরকার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে অতিবর্ষণজনিত সমস্যার মোকাবিলায় প্রশংসনীয় উদ্যোগ গ্রহণ করেছে" অংশটুকু প্রত্যাহার

করে নেন। বাকি সবগুলো আমি গ্রহণ করছি। এছাড়া মাননীয় সদস্য শান্তিরাম মাহাতো যে অ্যামেন্ডমেন্ট দিয়েছেন, তা আমি গ্রহণ করছি।

[6-50 — 6-56 P.M.]

**শ্রী সুমন্তকুমার হীরা :** বামফ্রন্ট সরকার যে কাজ করেছেন, সেটা প্রশংসনীয়। সেটা স্বীকার করতে হবে। মাননীয় কাশীবাবু, যেটা সাজেস্ট করছেন, তা আমি গ্রহণ করছি না।

দি মোশন অফ শ্রী সুমন্তকুমার হীরা দ্যাট —

প্রথম প্যারা, প্রথম লাইনে "পশ্চিমবঙ্গব্যাপী" এই শব্দটি বাদ দিতে হইবে;

প্রথম প্যারার, প্রথম লাইনে "ফলে" এই শব্দটির পরে "পশ্চিমবঙ্গের কয়েকটি জেলায়"এই শব্দগুলি বসাইতে হইবে;

প্রথম প্যারার, দ্বিতীয় লাইনে, "সম্পূর্ণভাবে বিপর্যস্ত" এই শব্দগুলির পরিবর্তে "বিঘ্নিত" এই শব্দটি বসাইতে হইবে;

তৃতীয় প্যারার, প্রথম লাইনে "অসংখ্য" এই শব্দটির পরিবর্তে "ঘর" এই শব্দটি বসাইতে হইবে;

চতুর্থ প্যারার পরে নিম্নলিখিত নূতন প্যারাটি যুক্ত হইবে, যথা ঃ-

যেহেতু বামফ্রন্ট সরকার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে অতিবর্ষণজনিত সমস্যার মোকাবিলায় প্রশংসনীয় উদ্যোগ গ্রহণ করেছে;

পঞ্চম প্যারার, প্রথম লাইনে, "মানুষ" এই শব্দটির পরিবর্তে "মানুষের" এই শব্দটি বসাইতে হইবে এবং দ্বিতীয়ত ও তৃতীয় লাইনে "সাহায্য অপ্রতুল" থেকে "বাধ্য হচ্ছে" এই শব্দগুলির পরিবর্তে "সাহায্যের জন্য আরও অধিক অর্থের প্রয়োজন" এই শব্দগুলি বসাইতে হইবে; এবং

ষষ্ঠ প্যারার, প্রথম লাইনে, "গভীর উদ্বেগের সঙ্গে" তৃতীয় লাইনে "সুষম বন্টন" এবং চতুর্থ লাইনে "ব্যবস্থা গড়ে তোলার" এই শব্দগুলি বাদ দিতে হইবে।

ওয়াজ দেন পুট অ্যান্ড এ ডিভিসন টেকেন উইথ দি ফলোয়িং রেজাল্টস

**AYES**

Anisur Rahaman Biswas, Shri
Barma, Shri Manindra Nath
Basu, Shri Ajit
Basu, Shri Bimal Kanti
Barui, Shri Gobinda
Bera, Shri Pulin
Bhattacharya, Shri Lal Behari
Bhattacharyya, Shri Gopal Krishna
Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Hazari
Biswas, Shri Kamalakhsmi
Bora, Shri Badan
Bouri, Shri Nabani
Chakraborty, Shri Ajit
Chattopadhyay, Shri Sadhan
Choudhury, Shri Gunadhar
Chowdhury, Shri Bikash
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
De, Shri Bhibuti Bhusan
De, Shri Sunil
Ghosh, Shri Satyendra Nath
Goppi, Shrimati Aparajita
Gupta, Shri Sitaram
Hazra, Shri Haran
Hazra, Shri Sundar
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Khan, Shri Sukhendu
Mahata, Shri Kamala Kanta
Maity, Shri Bankim Behari
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan
Majhi, Shri Sudhangshu Sekhar
Mal, Shri Trilochan
Malik, Shri Purna Chandra
Mandal, Shri Gopal
Mandal Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandi, Shri Rampada
Mazumdar, Shri Dilip Kumar
Mir Abdus Sayed, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Molla, Shri Anadi
Mondal, Shri Sahabuddin
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bamapada

Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Rabin
Munsi, Shri Mahammad Bacha
Murmu, Shri Sarkar
Naskar, Shri Sundar
Nath, Shri Monoranjan
Neogy, Shri Brajo Gopal
Panda, Shri Bhupal Chandra
Panda, Shri Mohini Mohan
Pathak, Shri Patit Paban
Pramanik, Shri Radhika Ranjan
Rai, Shri H. B.
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Sada Kanta
Roy Barman, Shri Khitibhusan
RoyChowdhury, Shri Nirode
Saha, Shri Kripa Sindhu
Satpathy, Shri Abani Bhusan
Sayed Md. Masih, Shri
Sen, Shri Sachin
Seth, Shri Lakshman Chandra
Sinha, Dr. Haramohan
Tudu, Shri Bikram

**NOES**

Abdul Mannan, Shri
Bhunia, Dr. Manas
Mahata, Shri Subhas Chandra
Mahato, Shri Shantiram
Misra, Shri Kashinath
Moslehuiddin Ahmed, Shri

**ABST.**

Sarkar, Shri Deba Prasad
Purkait, Shri Prabodh

The Ayes being 77 and noes-6 and Abstentions-2 the motion was carried.

The motion of Shri Santi Ram Mahato that

দ্বিতীয় প্যারার দ্বিতীয় লাইনে "বাঁকুড়া জেলাগুলি এই অতিবৃষ্টিতে প্রচণ্ডভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে" এই শব্দগুলির পরিবর্তে "বাঁকুড়া, কোচবিহার পশ্চিম দিনাজপুর, দার্জিলিং, জলপাইগুড়ি, বীরভূম, পুরুলিয়া জেলাগুলি এই অতিবৃষ্টিতে প্রচণ্ডভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে," এই শব্দগুলি বসাইতে হইবে।

was then put and lost.

The motion of Shri Kashinath Mishra as amended

"যেহেতু সাম্প্রতিক অতিবৃষ্টির ফলে পশ্চিমবঙ্গের কয়েকটি জেলায় সাধারণ মানুষের স্বাভাবিক জীবনযাত্রা বিঘ্নিত হয়েছে,

যেহেতু বিশেষত মেদিনীপুর, হাওড়া, হুগলি, নদীয়া, মুর্শিদাবাদ, দক্ষিণ ২৪-পরগনা, মালদহ, বাঁকুড়া জেলাগুলি এই অতিবৃষ্টিতে প্রচণ্ডভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে,

যেহেতু এই অতিবৃষ্টির ফলে সমগ্র পশ্চিমবঙ্গে বিশেষত উপরোক্ত জেলাগুলিতে ঘর বাড়ি প্লাবিত হয়েছে;

যেহেতু লক্ষাধিক দুঃস্থ মানুষ গৃহহীন হয়ে চরম দুরবস্থার মধ্যে দিনযাপন করছে,

যেহেতু বামফ্রন্ট সরকার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে অতিবর্ষণজনিত সমস্যার মোকাবিলায় প্রশংসনীয় উদ্যোগ গ্রহণ করেছে,

যেহেতু সমগ্র পশ্চিমবঙ্গে বিশেষত উপরোক্ত জেলাগুলিতে গ্রামাঞ্চলের মানুষের পানীয় জল ও যথোপযুক্ত ত্রাণ সাহায্যের জন্য আরও অধিক অর্থের প্রয়োজন,

সেইহেতু এই সভা এই অতিবৃষ্টিজনিত সমস্যার প্রতি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছে এবং সংশ্লিষ্ট দপ্তরের মাধ্যমে গৃহহীন দুঃস্থ মানুষদের জন্য উপযুক্ত গৃহনির্মাণ বাবদ আর্থিক অনুদান সহ পর্যাপ্ত পরিমাণ ত্রাণের দাবি সহ প্রয়োজনীয় আর্থিক সাহায্যের জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানানোর দাবি জানাচ্ছে।" was then put and carried

## Adjournment

The House was then adjourned at 6.56 p.m. till 1 p.m. on Friday, the 21st September, 1984 at the "Assembly House", Calcutta

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday the 21st September, 1984 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair,
14 Ministers, 9 Ministers of State and 194 Members

[1-00— 1-10 P.M.]

### Unstarred Questions
### (to which written answers were laid on the Table)

**শ্রীরামপুর ও রিষড়া পৌরসভার কর্মচারী নিয়োগ**

১। (অনুমোদিত প্রশ্ন নং ৩।) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) হুগলি জেলার অন্তর্গত শ্রীরামপুর ও রিষড়া পৌরসভায় ১৯৮১ সালের ১লা জানুয়ারি হতে ১৯৮৪ সালের ৩০শে জুন পর্যন্ত কতজন কর্মচারী কোন কোন বিভাগে ও কি কি শর্তে নিয়োগ করা হয়েছে, এবং

(খ) উক্ত কর্মচারী নিয়োগের জন্য সরকারী অনুমোদন নেওয়া হয়েছে কিনা?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** (ক)

**শ্রীরামপুর পৌরসভা**

| বিভাগ | | শর্ত |
|---|---|---|
| (১) সাধারণ | ৪ | নির্ধারিত বেতন, ভাতা ও অন্যান্য প্রচলিত সুযোগসুবিধা প্রদানের শর্তে নিয়োগ করা হয়েছে। |
| (২) জল-সরবরাহ | ৭ | |
| (৩) শিক্ষা | ১ | |
| (৪) কনজারভেন্সি স্টাফ | ৩ | |
| (৫) কর আদায় | ৪ | |
| (৬) মজদুর | ২৮ | |
| (৭) প্রাথমিক শিক্ষা | ১ | |
| (৮) সুয়ারেজ | ৩ | |

**রিষড়া পৌরসভা**

| বিভাগ | | শর্ত |
|---|---|---|
| (১) জলকল | ১ | নির্ধারিত বেতন, ভাতা ও অন্যান্য প্রচলিত সুযোগসুবিধা প্রদানের শর্তে নিয়োগ করা হয়েছে। |
| (২) চিকিৎসা | ২ | |
| (৩) শিক্ষা | ২ | |
| (৪) সাধারণ | ২ | |
| (৫) স্বাস্থ্য | ১৭ | |

(খ) শ্রীরামপুর ও রিষড়া পৌরসভায় পিতার মৃত্যুজনিত শূন্য পদে, অবসরগ্রহণজনিত শূন্য পদে এবং পদোন্নতিজনিত শূন্য পদে উপরে উল্লিখিত নিয়োগগুলি করা হয়েছে। এই নিয়োগগুলি কমিশনারগণের এক্তিয়ারভুক্ত। সরকারি অনুমোদনের প্রয়োজন নাই।

**পশ্চিমবঙ্গ রাজ্য লটারী থেকে সরকারের আর্থিক লাভের পরিমাণ**

২। (অনুমোদিত প্রশ্ন নং ২৬।) **শ্রী শীশ মহম্মদ ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৩-৮৪ সালের আর্থিক বছরে পশ্চিমবঙ্গ রাজ্য লটারী থেকে মোট কত টাকা মুনাফা হয়েছিল;

(খ) ২রা নভেম্বর, ১৯৮৩ তারিখে অনুষ্ঠিত পশ্চিমবঙ্গ রাজ্য লটারীর বিজয়ীদের টাকা প্রদান করা হয়েছে কি না;

(গ) হয়ে থাকলে, বিজয়ীদের নাম কি; এবং

(ঘ) ইহা কি সত্য যে, উক্ত খেলায় বি-২০৪১৯০ নম্বর টিকিটক্রেতা বিজয়ী হয়েছিলেন?

**অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** (ক) ১৯৮৩-৮৪ সালের আর্থিক বছরে পশ্চিমবঙ্গ রাজ্য লটারী থেকে সরকারের লাভ ১,৩৩,৯১,১৩৭.৪২ টাকা।

(খ) হ্যাঁ।

(গ) ২রা নভেম্বর, ১৯৮৩ তারিখে অনুষ্ঠিত পশ্চিমবঙ্গ রাজ্য লটারীর প্রথম পুরস্কার প্রাপকের নাম শ্রী নিমাইচরণ মান্না। খেলায় দ্বিতীয় পুরস্কার যাঁরা পেয়েছেন ঃ

(১) শ্রী দিলীপকুমার চক্রবর্তী;

(২) মহম্মদ খুরশেদ আলি;

(৩) শ্রী সুনীতকুমার মন্ডল,

৪) শ্রী কৃষ্ণচরণ দত্ত;

৫) শ্রী বিমলচরণ দাস; এবং

(৬) শ্রী বিজয় চন্দ্র।

অন্যান্য পুরস্কার প্রাপকদের নামের তালিকা সুবৃহৎ (সংখ্যা ৩৩,১৫০) হওয়ায় তা এখানে উল্লেখ করা গেল না।

(ঘ) হ্যাঁ ; এই টিকিটের ক্রেতা অন্যতম দ্বিতীয় পুরস্কার পেয়েছেন।

**বর্তমান বন্যায় ভেসে যাওয়া গৃহপালিত পশুর সংখ্যা**

৩। (অনুমোদিত প্রশ্ন নং ৪৬।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবাংলার বর্তমান বন্যায় ভেসে যাওয়া গরু মহিষ, ছাগল, ভেড়া প্রভৃতির আনুমানিক সংখ্যা কত;

(খ) ইহা কি সত্য যে, প্রবল বন্যায় বহু গৃহপালিত পশুর ব্যাপকভাবে রোগ দেখা দিয়েছে,

(গ) সত্য হলে—

(১) উক্ত রোগাক্রান্ত পশুর চিকিৎসার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে, ও (২) রোগাক্রান্ত পশুর মৃত্যুর সংখ্যাই বা কত, এবং

(ঘ) পশু হাসপাতালগুলিকে সংস্কার করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** (ক) আনুমানিক ৮৭টি।

(খ) না, ব্যাপক হারে দেখা দেয় নি।

(গ) (১) সাধারণত বন্যা-কবলিত অঞ্চলে যেসব রোগ হয়ে থাকে তার চিকিৎসার জন্য শিবির খুলে চিকিৎসার ব্যবস্থা করা হয়েছে।

(২) সাতচল্লিশটি প্রাণীর মৃত্যুসংবাদ পাওয়া গেছে।

(৩) অবিলম্বে সংস্কারের প্রয়োজন দেখা দেয় নি।

**মৎস্য বিষয়ক শিক্ষাক্রম**

৪। (অনুমোদিত প্রশ্ন নং ৯২।) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মৎস্য বিভাগের উদ্যোগে সার্টিফিকেট ও ডিগ্রি কোর্সে পড়ানোর কাজ কবে নাগাদ শুরু হতে পারে, এবং

(খ) উক্ত দুটি কোর্স চালু হলে কতজন ছাত্র পড়ার সুযোগ পাবেন?

**মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** (ক) এবং (খ) মৎস্য বিভাগের উদ্যোগে কেবলমাত্র স্নাতকোত্তর "মৎস্যবিজ্ঞান ও প্রযুক্তিবিদ্যা" শিক্ষাক্রম প্রবর্তনের বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে। ঐ কোর্স যাতে যত শীঘ্র সম্ভব চালু করা যায় তার চেষ্টা করা হচ্ছে। এই শিক্ষাক্রম চালু হলে বৎসরে ত্রিশ জন পর্যন্ত ছাত্র পড়ার সুযোগ পাবে।

**কৃষ্ণনগরে বি পি সি জুনিয়ার টেকনিক্যাল স্কুল**

৫। (অনুমোদিত প্রশ্ন নং ১০৭।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলার সদর শহর কৃষ্ণনগরে বি পি সি জুনিয়ার টেকনিক্যাল এবং উক্ত বিদ্যালয় ভবনে অবস্থিত ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং সেন্টার দুটি একত্রিত করে একটি পূর্ণাঙ্গ ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউট প্রতিষ্ঠার বিষয়টি কতদিন ধরিয়া সরকারের বিবেচনাধীন আছে, এবং

Statement referred to in reply to Clause "Ka" of question No. 6 (Admitted question No 123)

পশ্চিমবঙ্গে কার্যরত তফসিলভুক্ত বাণিজ্যিক ব্যাঙ্কগুলি আমানত ও বিনিয়োগ সংক্রান্ত পরিসংখ্যান

(কোটি টাকার অঙ্কে)

| | ডিসেম্বর ১৯৭৬ | ডিসেম্বর ১৯৭৭ | ডিসেম্বর ১৯৭৮ | ডিসেম্বর ১৯৭৯ | ডিসেম্বর ১৯৮০ | ডিসেম্বর ১৯৮১ | ডিসেম্বর ১৯৮২ | জুন ১৯৮৩ |
|---|---|---|---|---|---|---|---|---|
| আমানত (Deposit) | ২,২১৫ ৯১ | ২,৫২৯.৩৯ | ৩,১৪৮ ৩০ | ৩,৫৭৯ ২৪ | ৪,০৫৫ ২৮ | ৪,৯৬৯.৮৯ | ৫,৭৫৮.৬৪ | ৫,৯৮৯ ১২ |
| দাদন (Advances) | ১,৫৬৯.৪৯ | ১,৭৪৮.৪০ | ২,০৫৪.৩২ | ২,৩০২ ১০ | ২,৪৮৮.৭৬ | ২,৯১৮.৩৬ | ৩,৪৮৪.৪৫ | ৩,৪৫৮ ৭৯ |
| দাদন-আমানত অনুপাত (Credit-deposit ratio) | ৭০.৫ | ৬৯.১ | ৬৫.৩ | ৬৪.৩ | ৬১.৪ | ৫৮.৭ | ৬০ ৫ | ৫৭.৭ |

(খ) কতদিনের মধ্যে কৃষ্ণনগরে ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউট স্থাপিত হইবে?

**শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** (ক) বি পি সি জুনিয়ার টেকনিক্যাল স্কুল কর্তৃপক্ষের তরফে ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং সেন্টারটি সরিয়ে নেওয়ার দাবির পরিপ্রেক্ষিতে দুটি শিক্ষায়তন একত্রিত করার সম্ভাব্যতা সম্পর্কিত তথ্যাদি ও মতামত বিনিময়ার্থে শিক্ষা দপ্তরে প্রথম যে পত্রটি লেখা হয় তার তারিখ ৩রা আগস্ট, ১৯৮৩।

(খ) বলা সম্ভব নয় কারণ এ সম্পর্কে কোন সুনির্দিষ্ট প্রস্তাব বিচারের পর্যায়ে আসে নি। যে ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং সেন্টারটি রয়েছে সেটি একমাত্র নিজস্ব ভবনের কথা বাদ দিলে অন্য সব বিচারেই পূর্ণাঙ্গ বৃত্তিমূলক শিক্ষায়তন এবং এখান থেকে ছাত্ররা অন্য ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউটের ছাত্রদের মতই সর্বভারতীয় ট্রেড সার্টিফিকেট পরীক্ষায় বসে থাকেন।

## পশ্চিমবঙ্গ থেকে বিভিন্ন ব্যাঙ্কের অর্থসংগ্রহের পরিমাণ

৬। (অনুমোদিত প্রশ্ন নং ১২৩।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুন থেকে ১৯৮৪ সালের মার্চ পর্যন্ত এই রাজ্যে অবস্থিত বিভিন্ন ব্যাঙ্ক পশ্চিমবঙ্গ থেকে কত টাকা সংগ্রহ করেছে, এবং

(খ) উক্ত সময়কালে ঐ ব্যাঙ্কগুলির পশ্চিমবঙ্গে বিনিয়োগের পরিমাণ কত?

**অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** (ক) ও (খ) যথাযথ পরিসংখ্যান পূর্বপৃষ্ঠায় দেওয়া হল। জুন ১৯৮৩-পরের পরিসংখ্যান এখনও সহজলভ্য নয়।

## মাধ্যমিক পরীক্ষাকে দুই ভাগে ভাগ করায় পরিকল্পনা

৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৫।) **শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, মাধ্যমিক পরীক্ষাকে দুই ভাগে ভাগ করে অর্থাৎ অষ্টম শ্রেণীতে কিছু বিষয় এবং দশম শ্রেণীতে বাকি বিষয়গুলি নিয়ে ফাইনাল পরীক্ষা নেওয়ার কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** না।

## জাতীয় গ্রামীণ কর্মসংস্থান কর্মসূচী রূপায়ণে কেন্দ্রীয় সাহায্য

৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৮।) **শ্রী সুধাংশু মন্ডল ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (জাতীয় গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি— জাতীয় গ্রামীণ কর্মসংস্থান কর্মসূচী রূপায়ণের জন্য কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের জন্য ১৯৮০-৮১, ১৯৮২-৮৩ ও ১৯৮৩-৮৪ সালে কি পরিমাণ খাদ্যশস্য (চাল ও গম পৃথকভাবে) বরাদ্দ করেছে এবং কি পরিমাণ সরবরাহ করেছে?

**উন্নয়ন ও পরিকল্পনা (জাতীয় গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প) বিভাগের মন্ত্রী মহাশয় ঃ—** এ ব্যাপারে বিশদ বিবরণ নিচে দেওয়া হল ঃ

মেট্রিক টন

| সাল | বরাদ্দ | সরবরাহ | |
|---|---|---|---|
| | | চাল | গম |
| ১৯৮০-৮১ | -- | -- | -- |
| ১৯৮১-৮২ | ২২,১১০ | ১০,৪৩৫ | -- |
| ১৯৮২-৮৩ | ৩৭,৭৯৫ | ৫,৪৭৩ | ২৬,১২৩ |
| ১৯৮৩-৮৪ | ২৮,৫১০ | -- | ১৫,০৫৪ |

(১) ১৯৮০-৮১ সালের জাতীয় কর্মসংস্থান কর্মসূচী প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকার কোনো খাদ্যশস্য বরাদ্দ করেন নি। ১৯৮০ সালের ১৫ই ডিসেম্বর থেকে এ রাজ্যে ঐ প্রকল্প চালু হয়। ঐ সময়ে পূর্ববর্তী প্রকল্পের (কাজের বিনিময়ে খাদ্য) উদ্বৃত্ত ৬২,২০৪ মেট্রিক টন গম নতুন প্রকল্পের হিসাবে নিয়ে আসা হয়।

(২) ১৯৮২-৮৩ ও ১৯৮৩-৮৪ সালের হিসাব এখনও সম্পূর্ণ নয়। এফ সি আই-এর সঙ্গে সরবরাহের পরিমাণ নির্দ্ধারণের কাজ চলছে।

### পৌর এলাকা রূপে ঘোষণার পূর্বে রাজ্য সরকারের বিবেচ্য বিষয়বস্তু

৯। (অনুমোদিত প্রশ্ন নং ২১১) **শ্রী বিভূতিভূষণ দে ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কোনও একটি এলাকাকে মিউনিসিপ্যাল এলাকা করার জন্য সেই এলাকার কোন্ কোন্ বিষয়ের প্রতি লক্ষ্য দেওয়া হয়?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** বঙ্গীয় পৌর আইনের ৬ ধারা অনুযায়ী কোনও এলাকাকে মিউনিসিপ্যাল এলাকা রূপে ঘোষণা করার পূর্বে রাজ্য সরকারকে নিম্নলিখিত বিষয়গুলি বিবেচনা করতে হয় ঃ-

(১) যে এলাকায় পৌরসভা গঠন করা হবে সে এলাকার প্রাপ্তবয়স্ক মোট জনসংখ্যার ৩/৪ অংশ অকৃষিজনিত পেশায় নিযুক্ত আছে কিনা;

(২) ঐ এলাকার মোট জনসংখ্যা কমপক্ষে ১০,০০০ কিনা;

(৩) ঐ এলাকার প্রতি ২.৫৯ বর্গকিলোমিটারে গড় জনসংখ্যা ২০০০ কিনা, এবং

(৪) কর ও অন্যান্য সূত্র থেকে ঐ এলাকার আয় পৌরসভার কাজ সুষ্ঠুভাবে পরিচালনার পক্ষে যথেষ্ট কিনা।

### কলিকাতা নগর পরিবহন প্রকল্প

১০। (অনুমোদিত প্রশ্ন নং ২৬১।) **শ্রী অশোক ঘোষ ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি —

(ক) ১৯৮০ সালে ক্যালকাটা আরবান ট্রান্সপোর্ট আই এন ১০৩৩ অনুযায়ী বিশ্বব্যাঙ্কের সঙ্গে পশ্চিমবঙ্গ সরকারের কত টাকা চুক্তি হয়;

(খ) ঐ চুক্তির কি শর্ত ছিল; এবং

(গ) এ পর্যন্ত এ বাবদ কত টাকা ব্যয় হয়েছে?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) কলিকাতা নগর পরিবহন প্রকল্পের জন্য চুক্তি অনুযায়ী বিশ্ব ব্যাঙ্ক কর্তৃক প্রদত্ত ঋণের পরিমাণ ছাপ্পান্ন মিলিয়ন ডলার।

(খ) কলিকাতা মেট্রোপলিটন জিলায় যে সরকারি ও বেসরকারি গণপরিবহন ব্যবস্থা রয়েছে তার গুণগত ও সংখ্যাগত উৎকর্ষসাধন এই ঋণের লক্ষ্য এবং এর মধ্যে রয়েছে কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থার নগর এলাকার পরিবহন ব্যবস্থার জন্য পাঁচ শত তিরিশটি নূতন একতলা ও দোতালা বাস সংগ্রহ করা, পঁচাত্তরটি নূতন ট্রামগাড়ির পুনর্নির্মাণ। ইহা ছাড়া একশত পাঁচটি ট্রামগাড়ির বিশেষভাবে সংস্কার সাধন করা, কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা ও কলিকাতা ট্রাম কোম্পানি লিমিটেডের বর্তমান ওয়ার্কশপগুলির ও ডিপোগুলির আধুনিকীকরণ এবং কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থার ডিপোগুলির ও কলিকাতা ট্রাম কোম্পানি লিমিটেডের সাব-স্টেশনগুলির উন্নতিকরণ। রুটের ধারার পুনর্বিন্যাস ও বিভিন্ন অর্থনৈতিক গোষ্ঠীর ওপর এই প্রকল্পের অর্থনৈতিক ও সামাজিক প্রতিক্রিয়া নির্ধারণের জন্য রুট পুনর্বিন্যাস সমীক্ষা ছাড়াও ট্রাফিক ইঞ্জিনিয়ারিং-এর ব্যবস্থাপনার মাধ্যমে কয়েকটি প্রধান প্রধান যাত্রাপথের উন্নতির জন্য পরিবহন ও পথ ও পথ-পরিসীমার পুনর্বিন্যাস, চারটি বাস টার্মিনাস, প্রায় পনেরটি বাস টার্মিনেটিং পয়েন্ট এবং প্রায় পনের শত যাত্রী ছাউনি নির্মাণ করাও এই ঋণ গ্রহণের লক্ষ্যের মধ্যে রয়েছে।

(গ) এ পর্যন্ত এ বাবদ একানব্বই কোটি ছাপান্ন লক্ষ তিয়াত্তর হাজার টাকা ব্যয় করা হয়েছে।

**কেন্দ্রীয় সরকারের নিকট হইতে পশ্চিমবঙ্গ সরকারের পাওনা টাকা**

১১। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৫।) **শ্রী জয়কেশ মুখার্জি :** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮৪-৮৫ আর্থিক বছরের ৩১শে আগস্ট পর্যন্ত সময়ে কেন্দ্রীয় সরকারের কাছে পশ্চিমবঙ্গ সরকারের কোন কোন খাতে কত টাকা পাওনা আছে, এবং

(খ) উক্ত পাওনা টাকার জন্য রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) ১৯৮৪-৮৫ আর্থিক বছরে বিভিন্ন খাতে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পশ্চিমবঙ্গ সরকারের মোট কত টাকা পাবার কথা এবং তার মধ্যে ৩১শে আগস্ট পর্যন্ত সময়ে যত টাকা পাওয়া গেছে তার হিসাব-সম্বলিত তালিকা নিচে দেওয়া হল।

১৯৮৪-৮৫ আর্থিক বছরে এ পর্যন্ত যোজনা সহায়তা বাবদ কেন্দ্রের কাছ থেকে কোনো টাকা রাজ্য সরকার পান নি।

(খ) রাজ্য সরকার কেন্দ্রের সঙ্গে আলোচনা চালিয়ে যাচ্ছেন।

*Statement referred to in reply to clause "ka" of Question No.11 (Admitted Question No.275)*

**Statement showing the amount of Central assistance receivable during 1984-85 and amount received up to August, 1984**

| | | Estimate, 1984-85 in thousand | Amount released up to August, 1984 in thousand |
|---|---|---|---|
| | | 1 | 2 |
| 1. | State's share of Income-tax . . . . . . | 98,24.00 | 43,65.32 |
| 2. | Hotel Receipts Tax from non-companies | | . |
| 3. | State's share of Estate Duty . . . | 5,68.00 | |
| 4. | State's share of Union Excise Duties: | | |
| | (a) Basic . . . . . | 3,04,06.00 | 1,10,02.39 |
| | (b) Additional . . . . . . . | 66,81.00 | 27,83,80 |
| 5. | Grants under proviso to Article 275(1) of the Constitution. | 7,89.00 | 3,94.50 |
| 6. | Grants under Article 275 of the Constitution Grants for upgradation of standards of administration. | 2,8.34 | |
| 7. | Grants in lieu of tax on Railway Passenger Fares | 1,99.99 | 66.68 |
| 8. | (a) Assistance for State Annual Plan Schemes including IATP. | 2,08,50.00 * | . . |
| | (b) Additional assistance for IDA assistance Projects in the State Plan. | 14,30.00 * | . . |
| | (c) Advance Plan Assistance for drought. . | . . | |
| | (d) On account Plan assistance for relief displaced . . persons from Assam. | | . |
| 9. | Special assistance for Supplement Plan: | | |
| | (i) National Rural Employment Programme | 15,00.00 | 60.16 |
| | (ii) Integrated Tribal Development Projects. . | 5,10.00 | 1,27.89 |
| | (iii) Scheduled Castes Component Plan. . | 18,70.00 | 7,08.27 |
| | (iv) Hill Areas Supplement Assistance | 6,11.00 | . . |
| 10. | Assistance for Centrally Sponsored Schemes | 79,54.27 | 31,08.18 |
| 11. | Assistance for Central Sector Schemes . . | 13,21.59 | 17,06.66 |

| | Estimate, 1984-85 in thousand | Amount released up to August, 1984 in thousand |
|---|---|---|
| | 1 | 2 |
| 12. Share of Small Savings Collections . | 3,00,00,00 | 1,20,17,00 |
| 13. Short-term loan for purchase and distribution agriculture inputs | 20,00,00 | 9,00,00 |
| 14 Loans for Second Hooghly Bridge | 29,00,00 | 2,83,33 |
| 15 Other Non-Plan Assistance | 10,86,67 | |
| 16. Ways and Means Advance from the Government of India. | 1,00,00,00 | |
| Total | 12,07,19,00 | 4,75,24,18 |

*Tentative estimate

*No Plan assitance has been released by the Government of India so far in the current year

## চাল, গম, ও চিনির প্রকৃত চাহিদা ও সরবরাহ

১২। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৭।) **শ্রী নীরোদ রায়চৌধুরী :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৪ সালের জানুয়ারি মাস থেকে আগস্ট মাস পর্যন্ত পশ্চিমবঙ্গে সরকারি বণ্টন ব্যবস্থা অনুসারে চাল, গম, ও চিনির মাসিক চাহিদা কত, এবং

(খ) উপরোক্ত মাসগুলিতে প্রতি মাসে কেন্দ্রীয় বরাদ্দ ও প্রকৃত সরবরাহের পরিমাণ কত?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) এবং (খ) ১৯৮৪ সালের জানুয়ারি হইতে আগস্ট মাস পর্যন্ত সরকারি বণ্টন ব্যবস্থায় চাল, গম ও চিনির মাসিক চাহিদা, কেন্দ্রীয় বরাদ্দ ও সরবরাহের পরিমাণ নিচে দেওয়া হল :-

চাল

| (মেট্রিক টন হিঃ) | মাসিক চাহিদা | কেন্দ্রীয় মাসিক বরাদ্দ | প্রকৃত সরবরাহ |
|---|---|---|---|
| ১৯৮৪ | | | মেঃ টন |
| জানুয়ারি | ২ লক্ষ মেঃ টন | ১ লক্ষ ১০ হাজার | ৮৯,১৭১ |
| ফেব্রুয়ারি | ২ লক্ষ মেঃ টন | ১ লক্ষ ১০ হাজার | ৮৮,৪৭২ |
| মার্চ | ২ লক্ষ মেঃ টন | ১ লক্ষ ১০ হাজার | ৯১,১০৪ |

| (মেট্রিক টন হিঃ) ১৯৮৪ | মাসিক চাহিদা | কেন্দ্রীয় মাসিক বরাদ্দ | প্রকৃত সরবরাহ |
|---|---|---|---|
| | | | মেঃ টন |
| এপ্রিল .. | ২ লক্ষ মেঃ টন | ১ লক্ষ ১০ হাজার | ৮৫,৯৬৪ |
| মে . | ১ লক্ষ ৫০ হাজার মেঃ টন | ১ লক্ষ ১০ হাজার | ৮৫,০৪৬ |
| জুন .. | ১ লক্ষ ৫০ হাজার মেঃ টন | ১ লক্ষ ১০ হাজার | ৮৬,৬৯৪ |
| জুলাই . | ১ লক্ষ ৫০ হাজার মেঃ টন | ১ লক্ষ ১০ হাজার | ৯২,৬৮৯ |
| আগস্ট . | ১ লক্ষ ৫০ হাজার | ১ লক্ষ ১০ হাজার | ৮৭,৩২০ |
| মোট | ১৪,০০,০০০ মেঃ টন | ৮,৮০,০০০ মেঃ টন | ৬,৮৬,৪৬০ |

গম

| (মেট্রিক টন হিঃ) ১৯৮৪ | মাসিক চাহিদা | কেন্দ্রীয় মাসিক বরাদ্দ | প্রকৃত সরবরাহ |
|---|---|---|---|
| জানুয়ারি . | ১ লক্ষ ৪৫ হাজার মেঃ টন | ১ লক্ষ ২৬ হাজার মেঃ টন | ৮৯,০৮২ |
| ফেব্রুয়ারি . | ১ লক্ষ ৪৫ হাজার মেঃ টন | ১ লক্ষ ২৬ হাজার মেঃ টন | ৮৫,৫৪৯ |
| মার্চ . | ১ লক্ষ ৪৫ হাজার মেঃ টন | ১ লক্ষ ২৬ হাজার মেঃ টন | ৭২,৯৯৩ |
| এপ্রিল . | ১ লক্ষ ৪৫ হাজার মেঃ টন | ১ লক্ষ ২৬ হাজার মেঃ টন | ৪৩,৮৩৪ |
| মে . | ১ লক্ষ ৩০ হাজার মেঃ টন | ১ লক্ষ ২৬ হাজার মেঃ টন | ৩৭,১৩৩ |
| জুন . | ১ লক্ষ ৩০ হাজার মেঃ টন | ১ লক্ষ ২৬ হাজার মেঃ টন | ৫১,৩০৫ |
| জুলাই | ১ লক্ষ ৩০ হাজার মেঃ টন | ১ লক্ষ ২৬ হাজার মেঃ টন | ৬১,৮৮২ |
| আগস্ট .. | ১ লক্ষ ৩০ হাজার মেঃ টন | ১ লক্ষ ২৬ হাজার মেঃ টন | ৭০,৩১৯ (প্রায়) |
| মোট | ১১,০০,০০০ মেঃ টন | ১০,০৮,০০০ মেঃ টন | ৫,১২,০৯৭ |

চিনি

| ১৯৮৪ | মাসিক চাহিদা | কেন্দ্রীয় মাসিক বরাদ্দ | প্রকৃত সরবরাহ |
|---|---|---|---|
| | | | মেঃ টন |
| জানুয়ারি | ৪০,০০০ | ২১,৯৬১ | ২০,৬৮৭ |
| ফেব্রুয়ারি | ৪০,০০০ | ২৪,৪৬২ | ২৫,৫৭৯ |
| মার্চ | ৪০,০০০ | ২৪,৪৬১ | ২৩,৪২৯ |
| এপ্রিল | ৪০,০০০ | ২৪,৪৬৫ | ৩০,৮৪০ |
| মে | ৪০,০০০ | ২৪,৪৬১ | ২২,৪৭৪ |
| জুন | ৪০,০০০ | ২৪,৪৬৩ | ১৯,৫২০ |
| জুলাই | ৪০,০০০ | ২৪,৪৬৫ | ১৯,৭১৮ |
| আগস্ট | ৪০,০০০ | ১৮,৪৬৫ | ২০,৮৩৬ |
| মোট | ৩,২০,০০০ | ১,৯৩,২০৬ | ১,৮৩,০৮১ |

**কেন্দ্রীয় সরকার কর্তৃক বরাদ্দকৃত চিনি**

১২। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৮।) **শ্রী তারকবন্ধু রায় :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি :—

(ক) বর্তমানে কেন্দ্রীয় সরকার প্রতি মাসের জন্য পশ্চিমবঙ্গ রাজ্যকে কত টন চিনি বরাদ্দ করেছেন;

(খ) মে, জুন ও জুলাই ১৯৮৪ মাসে কত টন চিনি সরবরাহ করেছেন এবং

(গ) বর্তমানে চিনির দাম বাড়ানো হয়েছে কিনা?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) গত মে মাস হইতে সেপ্টেম্বর পর্যন্ত এই রাজ্যে কেন্দ্রীয় সরকার কর্তৃক মাসিক বরাদ্দকৃত চিনির পরিমাণ হইল নিম্নরূপ :—

| | মেঃ টন |
|---|---|
| মে | ২৪,৪৬১ |
| জুন | ২৪,৪৬৬ |
| জুলাই | ২৪,৪৬৫ |
| আগস্ট | ২৪,৪৬৫ |
| সেপ্টেম্বর | ২৪,৪৬৫ |

(খ) মে, জুন ও জুলাই মাসে এই রাজ্যে সরবরাহকৃত চিনির পরিমাণ হইল নিম্নরূপ ঃ—

| | মেঃ টন |
|---|---|
| মে .. .. .. | ২২,৪৭৪ |
| জুন .. .. .. | ১৯,৫২০ |
| জুলাই .. .. .. | ১৯,৭১৬ |

এই তিন মাসে এই রাজ্যে চিনির বরাদ্দের তুলনায় সরবরাহ ১২,০০০ টন কম হওয়ায় কেন্দ্রের কাছে উক্ত পরিমাণ চিনি বকেয়া আছে।

(গ) ১লা ফেব্রুয়ারি, ১৯৮৪ থেকে চিনির দাম কিলোপ্রতি টাকা ৩.৭৫ থেকে ৪ টাকা বাড়ানো হইয়াছে।

**লুম্বিনী পার্ক মেন্টাল হাসপাতাল**

১৪। (অনুমোদিত প্রশ্ন নং ২।) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে গত একমাস যাবৎ লুম্বিনী পার্ক মেন্টাল হাসপাতালে কোন রুগী ঔষধ পাচ্ছে না; এবং

(খ) ঔষধ না পাওয়ার জন্য রুগীদের অবস্থা ক্রমশ অবনতির দিকে যাচ্ছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**মেডিকেল কলেজে রোগীদের রান্নার জন্য কয়লা খরচ**

১৫। (অনুমোদিত প্রশ্ন নং ৭।) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য—

(১) ১৯৮১ সালের পূর্বে কলিকাতা মেডিকেল কলেজে রোগীদের রান্নার জন্য প্রতিদিন ৪ কুইন্টাল কয়লা খরচ হত;

(২) ১৯৮১ সালের পরবর্তী সময় থেকে প্রতিদিন ৭ কুইন্টাল খরচ হয়; এবং

(খ) সত্য হ'লে, বেশি কয়লা খরচ হওয়ার কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** (ক) (১) ১৯৮১ সালের ১লা মে'র পূর্বে কলিকাতা মেডিক্যাল কলেজে রোগীদের জন্য প্রতিদিন ৪ কুইন্টাল কয়লা খরচ হতো।

(২) ১৯৮১ সালের ১লা মে থেকে ১৯৮৪ সালের ৩১ শে মার্চ পর্যন্ত মেডিক্যাল

কলেজে রোগীদের রান্নার জন্য প্রতিদিন ৭ কুইন্টাল কয়লা খরচ হয়ে থাকে। পরবর্তী সময়ে অবশ্য ধূলাবিহীন উন্নতমানের কয়লা সরবরাহের জন্য প্রতিদিন ৪ কুইন্টাল কয়লা লাগছে।

(খ) নিম্নমানের কয়লা সরবরাহের জন্য উপরোক্ত সময়ে বেশি পরিমাণ কয়লা খরচ হয়েছিল। তাছাড়া অন্যান্য কারণ থাকতে পারে।

**সরকারি হাসপাতালে ডাক্তারের শূন্য পদ**

১৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৩।) **শ্রী বিশ্বনাথ চৌধুরী :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ক) বর্তমানে পশ্চিম বাংলায় বিভিন্ন সরকারি হাসপাতালে কতগুলি ডাক্তারের পদ শূণ্য আছে; এবং

খ) এই শূণ্য পদগুলি কতদিনের মধ্যে পূরণ করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) ৯২ টি।

(খ) শীঘ্রই।

**কয়েদীদের জন্য অর্থব্যয়**

১৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৭।) **শ্রী বিশ্বনাথ চৌধুরী :** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ক) জেল কয়েদীদের জন্য বর্তমানে মাথাপিছু কত অর্থ ব্যয় করা হয়; এবং

(খ) এই ব্যয়বৃদ্ধির কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) মাথাপিছু দৈনিক খরচ ১২.৯৯ টাকা।

খ) হ্যাঁ, আছে। কারাবিধি সংস্কার কমিটির সুপারিশ অনুযায়ী নতুন খাদ্য সংযোজনের কথা আছে। ইহার ফলে খাদ্য বাবদ ব্যয়বৃদ্ধি হইবে। উক্ত সুপারিশ সরকারের বিবেচনাধীন।

**এস টি এ কর্তৃক বেসরকারি বাসের চলাচলের জন্য টেম্পরারি পারমিট প্রদান**

১৮। (অনুমোদিত প্রশ্ন নং ৩২।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলিকাতা হইতে মুর্শিদাবাদ, মালদহ এবং পশ্চিম দিনাজপুর প্রভৃতি জেলায় যাতায়াতের জন্য এস টি এ হইতে কিছু বেসরকারি বাসকে টেম্পরারি পারমিট দেওয়া হয়;

(খ) এই বাসগুলির কনট্রাক্ট ক্যারেজ পারমিট থাকা সত্ত্বেও স্টেজ ক্যারেজ হিসাবে চলাচল করে; এবং

(গ) কলিকাতার উত্তরবঙ্গ পরিবহন বিভাগের অফিসের সামনে বাস লাগাইয়া সরকারি বাসের যাত্রীদের ডাকাডাকি করে?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) এ সম্পর্কে কোনও নির্দিষ্ট অভিযোগ আমাদের দপ্তরে নেই।

### ১৯৮৪ সালের বন্যায় পশ্চিমবঙ্গে ক্ষয়ক্ষতির পরিমাণ

১৯। (অনুমোদিত প্রশ্ন নং ৬০।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়া অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৪ সালে পশ্চিম বাংলাতে ব্যাপক বন্যায় মেদিনীপুর, মালদহ, হুগলি, হাওড়া, মুর্শিদাবাদ, বাঁকুড়া, চব্বিশ-পরগনা, বর্ধমান, শিলিগুড়ি, কোচবিহার, জলপাইগুড়ি, নদীয়া, পশ্চিম দিনাজপুর জেলাগুলিতে ক্ষয়ক্ষতির পরিমাণ কত;

(খ) উক্ত জেলাগুলিতে ত্রাণকার্য বাবদ এ পর্যন্ত কি পরিমাণ টাকা ব্যয় করা হয়েছে,

(গ) উক্ত জেলাগুলিতে ব্যাপকভাবে বন্যা হওয়ার মূল কারণ কি;

(ঘ) উক্ত জেলাগুলিতে ব্যাপক বন্যার ফলে মৃতের সংখ্যা কত, এবং

(ঙ) ভারত সেবাশ্রম সংঘ, রামকৃষ্ণ মিশন সহ অন্যান্য কোন সমাজ সেবামূলক প্রতিষ্ঠানকে সরকারি ভাবে ত্রাণকার্য করার জন্য কোন রকম আর্থিক সাহায্য করা হয়েছে কি না?

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহোদয় ঃ** (ক) ও (খ) ৩টি বিবরণীতে বন্যার ফলে ক্ষয়ক্ষতির ও বন্যাত্রাণের জন্য ত্রাণ বিভাগ কর্তৃক বরাদ্দকৃত অর্থ ও ত্রাণসামগ্রীর বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হল।

(গ) অতিবর্ষণ বন্যার মূল কারণ।

(ঘ) বন্যা ও ধ্বসের ফলে মোট মৃতের সংখ্যা ৩৪। এ ছাড়া বাঁকুড়া জেলায় ১৪জন ও পশ্চিম দিনাজপুর জেলায় ১ জন নৌকাডুবির ফলে মারা গেছেন। পশ্চিম দিনাজপুর জেলায় আরো একজন বন্যাক্লিষ্ট মানুষ সর্পাঘাতে মারা গেছেন।

(ঙ) ভারত সেবাশ্রম সংঘ, রামকৃষ্ণ মিশন ও ভারতীয় রেডক্রশ সোসাইটিকে বর্ধমান, হাওড়া, মালদহ ও হুগলি জেলার অধিক ক্ষতিগ্রস্ত এলাকার বন্যা কবলিত দুঃস্থ মানুষদের রান্নাকরা খাবার সরবরাহের জন্য চাল, ডাল ও জ্বালানী সরবরাহ করা হয়েছে।

### ভগবানপুর গ্রামীণ হাসপাতাল উন্নয়নের জন্য অর্থ বরাদ্দ

২০। (অনুমোদিত প্রশ্ন নং ৮৬।) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৩-৮৪ সালে মেদিনীপুর জেলার ভগবানপুর গ্রামীণ হাসপাতালের উন্নয়নের জন্য কত টাকা বরাদ্দ করা হয়েছে; এবং

(খ) উক্ত উন্নয়নের কার্য কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) মেদিনীপুর জেলার ভগবানপুরে কোনো গ্রামীণ হাসপাতাল নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**ভগবানপুর হাসপাতালে অ্যাম্বুলেন্স ব্যবস্থা**

২১। (অনুমোদিত প্রশ্ন নং ৮৮।) **শ্রী প্রশান্ত প্রধান :** স্বাস্থ্য পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ভগবানপুর হাসপাতালে অ্যাম্বুলেন্স রাখার কোন প্রস্তাব আছে কিনা; এবং

(খ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, কবে নাগাদ ঐ ব্যবস্থা চালু হওয়া সম্ভব হইবে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**কাঁথি মহকুমায় সরকার পরিচালিত ও ব্যক্তিগত মালিকানাধীন লবণ কারখানা**

২২। (অনুমোদিত প্রশ্ন নং ৯৪।) **শ্রী প্রশান্ত প্রধান :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার কাঁথি মহকুমার কতগুলি সরকার পরিচালিত ও ব্যক্তিগত মালিকানাধীন লবণ কারখানা আছে; এবং

(খ) সরকারি ও ব্যক্তিগত মালিকানাধীন কারখানার প্রত্যেকটিতে কতজন শ্রমিক কাজ করে?

**শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) কারখানা সংখ্যা—সরকার পরিচালিত : নাই, ব্যক্তিগত মালিকানাধীন : নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**কৃষ্ণনগর সদর হাসপাতাল উন্নয়ন পরিকল্পনা**

২৩। (অনুমোদিত প্রশ্ন নং ১০১।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কৃষ্ণনগর শহর সহ কৃষ্ণনগর সদর (দক্ষিণ) মহকুমা এলাকায় জনসংখ্যা বৃদ্ধির পরিপ্রেক্ষিতে কৃষ্ণনগর সদর হাসপাতালে বহুমুখী চিকিৎসা ব্যবস্থা ও হাসপাতালটির উন্নয়নের জন্য কোন পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হইলে, উহার কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) হ্যাঁ।

(খ) প্রশ্ন ওঠে না।

### কৃষ্ণনগর ও নবদ্বীপ শহরে ব্যক্তিগত রেশন কার্ড বণ্টন

২৪। (অনুমোদিত প্রশ্ন নং ১০৫।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কৃষ্ণনগর মহকুমার কৃষ্ণনগর ও নবদ্বীপ শহরে ব্যক্তিগত রেশন কার্ড বিলি বণ্টনের কাজ সম্পূর্ণ হইয়াছে কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, কোন্ সময়ে উক্ত বণ্টনের কাজ সম্পূর্ণ হইয়াছে, এবং

(গ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হইলে, উক্ত বণ্টনের কাজ কত দিনের মধ্যে সম্পন্ন হইবে বলিয়া আশা করা যায়?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** (ক) নবদ্বীপ শহরে সম্পূর্ণ হইয়াছে। কৃষ্ণনগর শহরে এখনো সম্পূর্ণ হয় নাই।

(খ) নবদ্বীপ শহরে উক্ত বণ্টনের কাজ শেষ হইয়াছে গত জুন (১৯৮৪) সালে।

(গ) কৃষ্ণনগর শহরে উক্ত বণ্টনের কাজ আগামী ১৯৮৪ সালের নভেম্বরের মধ্যে সম্পন্ন হইবে বলিয়া আশা কবা যায়।

### কামারপুকুর-চুঁচুড়া বাস সার্ভিস চালু করার পরিকল্পনা

২৫। (অনুমোদিত প্রশ্ন নং ১২১।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কামারপুকুর-চুঁচুড়া যোগাযোগের জন্য বাস (এক্সপ্রেস সার্ভিস) চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহোদয় ঃ** (ক) এখনও পর্যন্ত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### সূতাহাটায় প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র নির্মাণ

২৬। (অনুমোদিত প্রশ্ন নং ১২২।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সূতাহাটা ১নং ও ২নং ব্লকের আমলাটে চেকুয়া ও বড়ঘাসীপুরে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র নির্মাণের কোন পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকিলে, উক্ত স্বাস্থ্যকেন্দ্রগুলির নির্মাণ কাজ কবে নাগাদ শুরু হইবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** (ক) হ্যাঁ, আছে।

(খ) এখনি বলা সম্ভব নয়।

## সরকারি উদ্যোগে ইট কারখানা নির্মাণ

২৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৯।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** পূর্ত (আবাসন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সুতাহাটা ১নং ব্লকের এলাকাধীন রূপনারায়ণ চক মৌজার সরকারি উদ্যোগে ইট কারখানা নির্মাণের কোন পরিকল্পনা আছে কি, এবং

(খ) থাকলে, এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**পূর্ত (আবাসন) বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) সুতাহাটা ১নং ব্লকের এলাকাধীন রূপনারায়ণ চক মৌজার সরকারি উদ্যোগে হস্তচালিত ইট কারখানা নির্মাণের পরিকল্পনা আছে।

(খ) কিন্তু উক্ত হস্তচালিত ইট কারখানায় যাওয়ার জন্য সংযোগকারী রাস্তা এখনও নির্মিত হয় নি। এই সংযোগকারী রাস্তা হলদিয়া উন্নয়ন সংস্থা নির্মাণ করবে। আলোচনা করে এই সিদ্ধান্ত হয়েছে। সুতরাং উক্ত রাস্তা নির্মাণ সম্পূর্ণ হলে আবাসন বিভাগ রূপনারায়ণ চক মৌজায় সরকারি উদ্যোগে হস্তচালিত ইট কারখানা নির্মাণ করবেন।

## অলিম্পিক প্রতিযোগিতা থেকে ফেরত পশ্চিমবঙ্গের জনৈক প্রতিনিধি

২৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৬২।) **শ্রী অমলেন্দ্র রায় :** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের জনৈক প্রতিনিধিকে অলিম্পিক প্রতিযোগিতা থেকে ফেরত পাঠানো সম্পর্কে রাজ্য সরকারের তরফ থেকে কোনো খোঁজ খবর নেওয়া হয়েছে কি, এবং

খ) উপরের 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, ঐ প্রতিনিধিকে ফেরত পাঠানোর সঠিক কারণ কি?

**শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## আন্ত্রিক রোগ

২৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৩।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) (১) এই বৎসর পশ্চিমবঙ্গে আন্ত্রিক রোগে কত ব্যক্তি আক্রান্ত হইয়াছে,

(২) তাহার মধ্যে কত ব্যক্তি সুস্থ হইয়াছে,

(খ) সরকার কিভাবে এই রোগ মোকাবিলা করিয়াছেন; এবং

(গ) পার্শ্ববর্তী রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গের আন্ত্রিক রোগ মোকাবিলার জন্য ফল কিরূপ?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** (ক) (১) ১৯৮৪ সালের ১লা মার্চ হইতে জুলাই মাস পর্যন্ত আন্ত্রিক রোগে আক্রান্তের সংখ্যা ১,১৯,৮৯৭ জন।

(২) ১,১৯,৮৯৭ জন আক্রান্ত ব্যক্তির মধ্যে মোট ১,১৬,৬৬৭ জন ব্যক্তি সুস্থ হয়েছেন।

(খ) সরকার যুদ্ধকালীন জরুরি ভিত্তিতে এই রোগ মোকাবিলা করেছেন।

(গ) পার্শ্ববর্তী রাজ্যের কোনো পরিসংখ্যান এই সরকারের কাছে নেই।

**বি ডি ও-দের স্পেশ্যাল পে**

৩০। (অনুমোদিত প্রশ্ন নং ১৮০।) **শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বি ডি ও-দের কোন স্পেশ্যাল পে দেওয়া হয় কিনা; এবং

(খ) দেওয়া হইলে, তাহার পরিমাণ কত?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** (ক) ১-৪-৮১ হইতে নূতন বেতনক্রম চালু হওয়ার পূর্ব পর্যন্ত বি ডি ও-দের প্রাপ্য বেতনের সঙ্গে প্রতিমাসে ৫০ টাকা স্পেশ্যাল পে দেওয়া হইত। ১-৪-৮১ হইতে প্রবর্তিত নূতন বেতনক্রমে স্পেশাল পে দেওয়ার কোন বিধান না থাকায় উহাতে ছেদ ঘটানো হয়। বিষয়টি বিবেচনার পর সরকার মাসিক ৫০ টাকা হিসাবে বি ডি ওদের জন্য স্পেশ্যাল পে পুনরায় চালু করিবার সিদ্ধান্ত নিয়াছেন। এ বিষয়ে সরকারি আদেশনামা জারুরির অপেক্ষায় আছে।

(খ) উপরি-উক্ত উত্তর দ্রষ্টব্য।

**বাঁকুড়ার খেরিয়া উন্নয়ন প্রকল্পে অর্থ মঞ্জুর**

৩১। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৯।) **শ্রী নবনী বাউরী ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ সালের জন্য বাঁকুড়া জেলায় খেরিয়াদের উন্নয়ন প্রকল্পে মোট কত টাকা বরাদ্দ করা হয়েছে এবং আজ পর্যন্ত মোট কত টাকা ও কি কি স্কীমে ব্যয় করা হয়েছে; এবং

(খ) মেদিনীপুর, বাঁকুড়া ও পুরুলিয়া জেলায় খেরিয়া ছাত্রছাত্রীদের বারো ক্লাস পর্যন্ত লেখাপড়া করার জন্য কোন আশ্রম বা হোস্টেল করার কথা সরকার ভাবছেন কিনা?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** (ক) ১৯৮৩-৮৪ সালে দুই লক্ষ পঞ্চাশ হাজার টাকা মঞ্জুর করা হয়েছে। ১৯৮৪-৮৫ সালেও অনুরূপ অর্থ মঞ্জুর করার প্রস্তাব আছে। আজ পর্যন্ত মোট ব্যয় এবং কি কি স্কীমে ব্যয় করা হয়েছে সেই সম্পর্কে তথ্য সংগ্রহ করা হচ্ছে।

(খ) নবম ও তদূর্ধ্ব শ্রেণীতে লেখাপড়া করার জন্য খেরিয়া সহ আদিবাসী ছাত্রছাত্রীদের জন্য আশ্রম হোস্টেলের কোন স্কীম সরকারের নাই। আদিবাসী ছাত্রছাত্রীদের মাধ্যমিক ও

মাধ্যমিকোত্তর স্তরে পড়াশোনা করার জন্য হোস্টেল স্থাপনের স্কীম সবকারের আছে। সেখানে খেরিয়া সম্প্রদায়ের ছাত্রছাত্রীরা অন্যান্যদের সঙ্গে থাকাব সুযোগ পেতে পারে। মেদিনীপুর, বাঁকুড়া ও পুরুলিয়া জেলা থেকে আদিবাসী ছাত্রছাত্রীদের জন্য হোস্টেল স্থাপনের প্রস্তাব পাওয়া গেলে যথারীতি বিবেচনা করা হবে।

**Number of job seekers in West Bengal and other States**

32. (Admitted question No. 204.) **Shri Somen Mitra :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) Whether the State Government has information about the position of employment and the number of job seekers on the live registers of Employment Exchanges in West Bengal as compared to that in Maharashtra, Gujrat, Punjab and Tamil Nadu ;

(b) if so,

(i) What was the position in the matter by 1978 and 1983 , and

(ii) What are the projections of the position by 1985 ?

**Minister for Labour Department :** (a) No.

(b) (i) and (ii) Does not arise

**Assault on Lawyers at Tamluk**

33. (Admitted question No. 205.) **Shri Somen Mitra :** Will the Minister-in-charge of Home (Political) Department be pleased to state—

(a) Whether the State Government has inquired into the incident of alleged assault on Lawyers at Tamluk on or around July 28, 1984.

(b) if so,

(i) what are the findings;

(ii) the steps taken and/or contemplated in the matter: and

(iii) Whether the State Government has any proposal for Judicial enquiry in the matter.

**Minister-in-charge of the Home (Political) Department :** (a) By a notification dated 11-9-84 the State Government has constituted a Commission of Inquiry under the Commissions of Inquiry Act, 1952, for a thorough enquiry into the incident that took place at Tamluk Court premises on July 28, 1984, and to submit a report within one month.

(b) (i), (ii) and (iii) Does not arise.

**অনাথ শিশুদের রক্ষণাবেক্ষণের জন্য সরকারি প্রতিষ্ঠান**

৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ২২১।) **শ্রী বিভূতি ভূষণ দে :** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) অনাথ শিশুদের রক্ষণাবেক্ষণের জন্য পশ্চিমবঙ্গে মোট কয়টি সরকারি প্রতিষ্ঠান আছে: এবং

(খ) এই প্রতিষ্ঠানগুলিতে মোট শিশুর সংখ্যা কত?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** (ক) ৩৩টি

(খ) মোট সংখ্যা ১৮১৩ জন।

### চণ্ডীতলা থানা এলাকায় ই এস আই প্রকল্প চালু

৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৬।) **শ্রী মলিন ঘোষ ঃ** শ্রম দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চণ্ডীতলা থানা এলাকায় ই এস আই প্রকল্প চালু হইবে কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, কবে নাগাদ চালু করা হইবে; এবং

(গ) ডাক্তার নিয়োগ ও বিমাকর্মীদের ঔষধ দেওয়ার জন্য দোকান খোলা হইয়াছে কি?

**শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** (ক) ও (খ) গত ১৩ই মে, ১৯৮৪ হইতে চণ্ডীতলা এলাকায় ই এস আই প্রকল্প চালু হইয়াছে।

(গ) হ্যাঁ। বর্তমানে ঐ এলাকায় এবং সন্নিহিত এলাকায় চারজন প্যানেলভুক্ত চিকিৎসক আছেন। আরও একজন প্যানেলভুক্ত চিকিৎসক নিয়োগের ব্যবস্থা হইতেছে। উক্ত এলাকার বিমাকৃত কর্মচারিদের জন্য শ্রীরামপুর রাজ্যবিমা ঔষধালয় হইতে ঔষধ লইবার ব্যবস্থা করা হইয়াছে। ইহা ছাড়া উত্তরপাড়া (ভদ্রকালী) রাজ্যবিমা ঔষধালয় হইতেও ঔষধ লইবার ব্যবস্থা করা হইতেছে।

### শেওড়াফুলি নিয়ন্ত্রিত বাজারের দ্বারোদঘাটন

৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৯।) **শ্রী মলিন ঘোষ ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলার অন্তর্গত শেওড়াফুলি নিয়ন্ত্রিত বাজারটির দ্বারোদঘাটন কবে নাগাদ করা হইবে বলিয়া আশা করা যায়; এবং

(খ) ইহার কাজ বিলম্বিত হওয়ার কারণ কি?

**কৃষি বিভাগের মন্ত্রী মহোদয় ঃ** (ক) আশা করা যায় ১৯৮৫ সালের প্রথম দিকে বাজারটির দ্বারোদঘাটন করা হবে।

(খ) স্থানীয় কিছু ব্যবসায়ী কর্তৃক বাজার সমিতির বিরুদ্ধে হাইকোর্টে মামলা দায়ের করার জন্য কাজ বিলম্বিত হচ্ছে। বাজার সমিতির অর্থাভাবও কাজের বিলম্বের অন্যতম কারণ।

### বেকার সমস্যা দূরীকরণ পরিকল্পনা

৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৪১।) **শ্রী মলিন ঘোষ ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৪ সালের জুন পর্যন্ত পশ্চিমবঙ্গে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা কত; এবং

(খ) এই বেকার সমস্যা দূরীকরণের জন্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করিয়াছেন?

**শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) ৪০ লক্ষ ৫ হাজার ৭৫৮ জন।

(খ) ১৭-১০-৭৭ তারিখ হইতে রাজ্য সরকারি দপ্তরসমূহ এবং রাজ্য সরকারের নিয়ন্ত্রণাধীন সংস্থাসমূহে পি এস সি বহির্ভূত পদসমূহ পূরণের ক্ষেত্রে আবশ্যিকভাবে কর্ম বিনিয়োগ কেন্দ্র মারফত লোক নিয়োগের নীতি গ্রহণ করা হইয়াছে। ইহা ছাড়া সরকারের বিভিন্ন দপ্তর বিভিন্ন কর্মসূচী রূপায়ণের মাধ্যমে বেকার সমস্যা সমাধানে যথাসাধ্য চেষ্টা চালিয়ে যাচ্ছেন।

## রিষড়া সেবাসদন হাসপাতাল অধিগ্রহণ

৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৩।) **শ্রী শৈলেন্দ্রনাথ চট্টোপাধ্যায় :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রিষড়া সেবাসদন হাসপাতালটি সরকার কর্তৃক অধিগ্রহণের কোন পরিকল্পনা আছে কি; এবং

(খ) অ্যাডমিনিস্ট্রেটর দ্বারা

উক্ত হাসপাতালটির পরিচালনার জন্য বর্তমান বৎসরে আনুমানিক কত টাকা সরকারকে খরচ করিতে হইতেছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) বর্তমানে কোন পরিকল্পনা নেই।

(খ) এ পর্যন্ত মোট ২,২০,৭৬০ টাকা মঞ্জুর করা হয়েছে। আরও আনুমানিক ১ লক্ষ ৭০ হাজার টাকা এই বছরের জন্য সরকারি তহবিল থেকে খরচ হবে বলে মনে হয়।

## শ্যামপুর থানার ঝুমঝুমি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ হাসপাতালে রূপান্তরকরণ

৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৪।) **শ্রী গৌরহরি আদক :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) হাওড়ায় শ্যামপুর থানার অন্তর্গত ঝুমঝুমি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করার কোনো পরিকল্পনা আছে কি এবং

(খ) থাকিলে, এই রূপান্তরকরণ কবে নাগাদ হইবে বলিয়া আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## উত্তমকুমারের নামে রাস্তার নামকরণ

৪০। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৯।) **শ্রী অশোক ঘোষ :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, প্রয়াত মহানায়ক উত্তমকুমারের নামে কোনো রাস্তার নামকরণের পরিকল্পনা সরকারের আছে কিনা?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় :** এ বিষয়ে একটি প্রস্তাব বর্তমানে কলকাতা পুরসভার বিবেচনাধীন আছে।

**বারাসাত মহকুমা হাসপাতালে ব্লাড ব্যাঙ্ক স্থাপন**

৪১। (অনুমোদিত প্রশ্ন নং ২৮৯।) **শ্রী সরল দেব :** স্বাস্থ্য (পরিবার কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বারাসাত মহকুমা হাসপাতালে ব্লাড ব্যাঙ্ক স্থাপনের কোনো পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না? যদি থাকে, তা হলে উক্ত কাজ কবে নাগাদ শুরু হবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় :** হ্যাঁ। তবে কাজ কবে শুরু হবে তা এখনই সঠিক বলা সম্ভব নয়।

**মাদার ডেয়ারি ও বেলগাছিয়ায় কর্মীসংখ্যা ও দুধ উৎপাদনের পরিমাণ**

৪২। (অনুমোদিত প্রশ্ন নং ২৯০।) **শ্রী সরল দেব :** পশুপালন ও পশুচিকিৎসা (ডেয়ারি উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমানে মাদার ডেয়ারি এবং বেলগাছিয়াতে কর্মীসংখ্যা এবং দৈনিক দুধের উৎপাদন কত; এবং

(খ) উক্ত দুগ্ধ প্রকল্পগুলি হইতে দৈনিক কত পরিমাণ দুধ উৎপাদন হয়?

**পশুপালন ও পশুচিকিৎসা (ডেয়ারি উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) মাদার ডেয়ারি "জাতীয় ডেয়ারি উন্নয়ন পর্ষদ"-এর পরিচালনাধীন একটি সংস্থা। সে কারণে মাদার ডেয়ারি সম্পর্কিত এই তথ্য সরকারের পক্ষে এখনই দেওয়া সম্ভব নয়। বেলগাছিয়াতে বর্তমানে কর্মীসংখ্যা ৩,১৭১। উক্ত ডেয়ারিতে বর্তমানে দৈনিক দুধের উৎপাদন ১,৪০,০০০ লিটার।

(খ) বৃহত্তর কলিকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্পের অধীনে বেলগাছিয়া কেন্দ্রীয় ডেয়ারিতে বর্তমানে দৈনিক ১,৪০,০০০ লিটার এবং হরিণঘাটা ডেয়ারিতে দৈনিক ৩৫,০০০ লিটার দুধ উৎপাদন হয়।

**বারাসাত ১নং ব্লকের অধীনস্থ কয়েকটি অঞ্চলে পানীয় জলসরবরাহ প্রকল্প**

৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৯১।) **শ্রী সরল দেব :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চব্বিশপরগনা জেলার অন্তর্গত বারাসাত ১নং ব্লকের অধীনস্থ ছোট জাগুলিয়া, খিলকাপুর ও নীলগঞ্জ অঞ্চলে পানীয় জল প্রকল্পের জন্য কোন পরিকল্পনা রাজ্য সরকার গ্রহণ করিয়াছেন কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের মন্ত্রী মহোদয় :** (ক) এই অঞ্চলের জন্য কোন নলবাহিত জলসরবরাহ প্রকল্প এখন পর্যন্ত রাজ্য সরকার গ্রহণ করেন নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**ঋষি বঙ্কিমচন্দ্রের কলিকাতার বাড়ী সংস্কার**

৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩২২।) **শ্রী লক্ষ্মীকান্ত দে :** শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করিয়া জানাইবেন কি—

(ক) ঋষি বঙ্কিমচন্দ্রের কলিকাতার প্রতাপ চ্যাটার্জি লেনের বাড়িটির সংস্কার সাধন ও উন্নয়নের কোন পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, কবে নাগাদ ঐ কাজ সম্পন্ন হইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহোদয় :** (ক) হ্যাঁ।

(খ) এই মুহূর্তে সঠিক করে কিছু বলা সম্ভব নয়।

**কলেজ স্ট্রীট মার্কেটের উন্নয়ন**

৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ৩২৬।) **শ্রী লক্ষ্মীকান্ত দে :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) কলেজ স্ট্রীট মার্কেট উন্নয়ন করার পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় :** (ক) হ্যাঁ।

(খ) উক্ত পরিকল্পনা রূপায়ণের কাজ ডিসেম্বর, ১৯৮৪ নাগাদ আরম্ভ হইবে এবং আগামী ৪ বৎসরের মধ্যে সমাপ্ত হইবে বলিয়া আশা করা যায়।

**আদিবাসী অধ্যুষিত গ্রাম**

৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ৩২৭।) **শ্রী সৈয়দ মোয়াজ্জাম হোসেন :** তফসিলি জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮১-র জনগণনা অনুসারে রাজ্যের আদিবাসী অধ্যুষিত গ্রামের (আই টি ডি পি) সংখ্যা কি বৃদ্ধি পাইয়াছে; এবং

(খ) বর্তমানে রাজ্যে আদিবাসী অধ্যুষিত (আই টি ডি পি) গ্রামের সংখ্যা কত?

**তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) ১৯৮১-র জনগণনার বিশদ ফলাফল সংবলিত রিপোর্ট এখনও পাওয়া যায় নাই। ফলে মৌজা পর্যায়ে আদিবাসী জনসংখ্যা বৃদ্ধি বা হ্রাস জনিত কোনো ব্যবস্থা গ্রহণ করা এখনও সম্ভব হয় নাই।

(খ) আদিবাসী অধ্যুষিত মৌজাগুলিকে আই টি ডি পি এলাকারূপে ঘোষণা করা হইয়াছে। বর্তমানে এইরূপ মৌজার সংখ্যা ৪,৪৯২।

**ব্লকভিত্তিক কর্মবিনিয়োগ কেন্দ্র স্থাপন**

৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ৩২৮।) **শ্রী সৈয়দ মোয়াজ্জাম হোসেন :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ক) ব্লকভিত্তিক কর্মবিনিয়োগ কেন্দ্র স্থাপন করার কোন পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, কবে নাগাদ তাহা কার্যকর হবে?

**শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**ফরাক্কার 'ডিয়ার পার্ক' অধিগ্রহণ**

৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩০।) **শ্রী আবুল হাসনাৎ খান :** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে,

(১) বন দপ্তর ফরাক্কা বাঁধ প্রকল্প কর্তৃপক্ষের নিকট হইতে 'ডিয়ার পার্ক' (প্রস্তাবিত) গ্রহণ করিয়াছেন।

(২) বর্তমানে ইহা রক্ষণাবেক্ষণের অভাবে ও অযত্নে প্রায় বিনষ্ট হইতে বসিয়াছে. এবং

(খ) সত্য হইলে, উহা রক্ষণাবেক্ষণের ও পর্যটকদের আকর্ষণ করার উদ্দেশ্যে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**বন বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) (১) না।

(২) প্রশ্ন ওঠে না।

(খ) প্রশ্ন ওঠে না।

**জঙ্গীপুর মহকুমায় যক্ষ্মারোগের প্রকোপ**

৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩১।) **শ্রী আবুল হাসনাৎ খান :** স্বাস্থ্য এবং পরিবার কল্যাণ বিভাগেব মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর মহকুমায় যক্ষ্মারোগের প্রকোপ ক্রমবর্ধমান;

(খ) সত্য হইলে, এ সম্পর্কে এই মহকুমায় কোন সমীক্ষা করা হইয়াছে কি; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে এই সমীক্ষা কোন্ বছরে হইয়াছিল এবং যক্ষ্মারোগীর সংখ্যা এই মহকুমায় কত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) উপযুক্ত সমীক্ষা ছাড়া সঠিক বলা যায় না। তবে মুর্শিদাবাদ জেলা যক্ষ্মা কেন্দ্র হইতে প্রাপ্ত রিপোর্ট অনুযায়ী যক্ষ্মারোগের প্রকোপ বৃদ্ধির কোনও ইঙ্গিত নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

### টিচিং হাসপাতালে ভিজিটিং ডাক্তারদের কাজের সময়

৫০। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৬।) **শ্রী লক্ষ্মীকান্ত দে :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) টিচিং হাসপাতালে ভিজিটিং ডাক্তারদের কাজের কোন নির্দিষ্ট সময় আছে কি;

(খ) থাকিলে, দিনে কয় ঘণ্টা, এবং

(গ) আগমণ ও প্রত্যাগমণের সময় স্বাক্ষর করার কোন রীতি চালু আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) হ্যাঁ, আছে।

(খ) ন্যূনপক্ষে শীতকালে সাত ঘণ্টা এবং গ্রীষ্মকালে সাড়ে সাত ঘণ্টা।

(গ) হ্যাঁ, আছে।

### মেডিক্যাল কলেজের ভগ্নপ্রায় বাড়ি

৫১। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৭।) **শ্রী লক্ষ্মীকান্ত দে :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) মেডিক্যাল কলেজের কোন বাড়ি ভগ্নপ্রায় বলে ঘোষণা করা হয়েছে কি,

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কয়টি, এবং

(গ) নূতন কোন বাড়ি তৈরির পরিকল্পনা আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) না, এই সম্পর্কে বিশেষজ্ঞদের মতামত সরকারের বিবেচনাধীন।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) নূতন ভবন তৈরি করার প্রস্তাব বিবেচনাধীন আছে।

### কাঁকশা উপ-স্বাস্থ্য কেন্দ্র

৫২। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৬।) **শ্রীমতী ছায়া ঘোষ :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তেঁতুলিয়া গ্রাম পঞ্চায়েতের অধীন কাঁকশা মৌজায় উপ-স্বাস্থ্য কেন্দ্রে চিকিৎসার কাজ শুরু হইয়াছে কিনা; এবং

(খ) না হইয়া থাকিলে, কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) না।

(খ) এই মুহূর্তে সঠিক বলা সম্ভব নয়।

### হলদিয়া-উলুবেড়িয়া জলসরবরাহ প্রকল্প

৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫৬।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** বিগত ২০-৩-৮৪ তারিখে প্রদত্ত তারকিত প্রশ্ন নং *২৫৬ (অনুমোদিত প্রশ্ন নং *১০৪৬) উত্তর উল্লেখপূর্বক স্বাস্থ্য ও

পরিবার কল্যাণ (শহরে জলসরবরাহ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হলদিয়া-উলুবেড়িয়া জলসরবরাহ প্রকল্পের নির্মাণ কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়; এবং

(খ) বিশ্ব ব্যাঙ্ক এই বিষয়ে আর্থিক সাহায্য করতে রাজি হয়েছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (শহরে জলসরবরাহ) বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) প্রকল্পটি এখনও মঞ্জুরিকৃত হয় নি। কাজেই এখন এ প্রশ্ন ওঠে না।

(খ) এখনও হয় নি।

### ব্যাণ্ডেল হইতে হাওড়া পর্যন্ত পথে পরিবেশজনিত দূষণ

৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩৬৪।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** পরিবেশ বিভাগেব ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পূর্ব রেলপথের ব্যাণ্ডেল হইতে হাওড়া পর্যন্ত পথে পরিবেশজনিত দূষণ সম্পর্কে কোনো তথ্য সরকারের নিকট আছে কি; এবং—

(খ) থাকিলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**পরিবেশ বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) হ্যাঁ।

(খ) জল ও বায়ু দূষণ নিয়ন্ত্রণের জন্য আইনভঙ্গকারী শিল্প প্রতিষেধক ব্যবস্থা গ্রহণের অনুরোধ, সতর্কীকরণ ও প্রয়োজনবোধে তাহাদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নেওয়া হয়ে থাকে। এ ব্যাপারে কতকগুলি মামলা আদালতের বিচারাধীন আছে।

### আসানসোল মহকুমার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে কেন্দ্রীয় শিল্প প্রতিষ্ঠানে শ্রমিক নিয়োগ

৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮০।) **শ্রী বামাপদ মুখার্জি :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, গত এক বছরে আসানসোল মহকুমার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ মারফত ই সি এল ইন্ডিয়ান আয়রন অ্যান্ড স্টিল কোঃ, ইন্ডিয়ান স্টানডার্ড ওয়াগন কোঃ, রেল প্রভৃতি কেন্দ্রীয় শিল্প প্রতিষ্ঠানগুলিতে কত দক্ষ এবং অদক্ষ শ্রমিক নিয়োগ করা হয়েছে?

**শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় :** দক্ষ শ্রমিক —৩২ জন, অদক্ষ শ্রমিক —১৪৪ জন মোট ১৭৬ জন (প্রভিসনাল)।

### চাল, গম, চিনি ও ভোজ্য তেলের বন্টন

৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮৬।) **শ্রী রমাপদ মুখোপাধ্যায় :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহ করিয়া জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে বিধিবদ্ধ এবং সংশোধিত রেশন এলাকায় কত পরিমাণ চাল, গম, চিনি ও ভোজ্য তেল বন্টনের প্রয়োজন; এবং

(খ) কেন্দ্রীয় ভাণ্ডার হতে কত পরিমাণ পাওয়া যায়?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) বর্তমানে এই রাজ্যে রেশন এলাকায় বণ্টনের জন্য চাল, গম, চিনি ও ভোজ্য তেলের মাসিক চাহিদা হইল নিম্নরূপ—

চাল— ১ লক্ষ ৫০ হাজার মেঃ টন

গম— ১ লক্ষ ৩০ হাজার মেঃ টন

চিনি— ৪০,০০০ হাজার মেঃ টন

(খ) গত ৪ মাসে এই রাজ্যে কেন্দ্রীয় ভাণ্ডার হইতে চাল, গম, চিনি ও ভোজ্য তেলের বরাদ্দ ও প্রকৃত সরবরাহের পরিমাণ হইল :—

চাল

| | কেন্দ্রীয় বরাদ্দ | প্রকৃত সরবরাহ |
|---|---|---|
| মে, ১৯৮৪ | — ১ লক্ষ ১০ হাজার | ৮৫,০৪৬ মেঃ টন |
| জুন | — ১ লক্ষ ১০ হাজার | ৮৬,৬৯৪ মেঃ টন |
| জুলাই | — ১ লক্ষ ১০ হাজার | ৯২,৬৮৯ মেঃ টন |
| আগস্ট | — ১ লক্ষ ১০ হাজার | ৮৭,৩২০ মেঃ টন |

গম

| | | |
|---|---|---|
| মে, ১৯৮৪ | — ১ লক্ষ ২৬ হাজার | ৩৭,১৩৩ মেঃ টন |
| জুন | — ১ লক্ষ ২৬ হাজার | ৫১,৩০৫ মেঃ টন |
| জুলাই | — ১ লক্ষ ২৬ হাজার | ৬১,৮৮২ মেঃ টন |
| আগস্ট | — ১ লক্ষ ২৬ হাজার | ৭০,৩১৯ মেঃ টন (প্রায়) |

চিনি

| | | |
|---|---|---|
| মে, ১৯৮৪ | — ২৪,৪৬১ মেঃ টন | ২২,৪৭৪ মেঃ টন |
| জুন | — ২৪,৪৬৩ মেঃ টন | ১৯,৫২০ মেঃ টন |
| জুলাই | — ২৪,৪৬৫ মেঃ টন | ১৯,৭১৬ মেঃ টন |
| আগস্ট | — ২৪,৪৬৫ মেঃ টন | ২০,৮৩৬ মেঃ টন |

ভোজ্য তেল

| | | |
|---|---|---|
| মে, ১৯৮৪ | — ১১,০০০ মেঃ টন | ৪,৬১৭ মেঃ টন |
| জুন | — ১১,০০০ মেঃ টন | ৯,৩২১ মেঃ টন |
| জুলাই | — ১১,০০০ মেঃ টন | ১০,৬৭৩ মেঃ টন |
| আগস্ট | — ১২,০০০ মেঃ টন | ১২,৬৮০ মেঃ টন (প্রায়) |

**বারাসাত চাঁপাডালির মোড়স্থ বাসস্ট্যান্ডে শেড নির্মাণ**

৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪০০।) **শ্রী সরল দেব :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বারাসাত চাঁপাডালির মোড়স্থ বাসস্ট্যান্ডে শেড নির্মাণের কোন পরিকল্পনা বর্তমান সরকারের আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহোদয় :** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## Mention Cases

**শ্রী নীরোদ রায়চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে দেগঙ্গা থানার কালিয়াড়ী বিলে প্রত্যেক বছর ৫।। হাজার বিঘা জমিতে চাষ হত কিন্তু এবারে চাষ হল না। এর কারণ ওখানে ইরিগেশান ডিপার্টমেন্ট নিয়ন্ত্রিত ৩ টি লক গেট ছিল, এই ৩টি লক গেট বন্ধ করে দিয়েছে মেছোভেরির মালিকরা। সেই মালিকের নাম হচ্ছে খবীর আমেদ এবং তার সাথে আছে হারান মন্ডল। এরা দু'জনে মিলে ৫।। হাজার বিঘা জমির ধান রোয়া বন্ধ করে দিয়েছে, সেখানে জলে জলাকার। ঐ লক গেট ৩ টি তাদের নিয়ন্ত্রণে রয়েছে। হাজার হাজার মানুষ জমি থাকা সত্ত্বেও তারা না খেয়ে আছে। আমি আপনার মাধ্যমে সরকারের কাছে আবেদন করছি এখনও সময় আছে, এই মানুষগুলিকে বাঁচাবার জন্য বিহিত ব্যবস্থা গ্রহণ করুন। ঐ লোক দুটি হচ্ছে কংগ্রেস (আই) এর লোক, তারা ঐ লক গেট বন্ধ করে দিয়েছে, হাজার হাজার বিঘা জমিতে ধান চাষ বন্ধ করে দিয়েছে।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী, সভায় উপস্থিত সিনিয়র মিনিস্টার বিনয় বাবু এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন পশ্চিমবঙ্গে একটি অল ইন্ডিয়া ইনস্টিটিউট অব মেডিক্যাল সায়েন্স হবার কথা বহুদিন ধরে বিবেচিত হচ্ছে এবং আলোচিত হচ্ছে। এই ব্যাপারে পশ্চিমবঙ্গের স্বাস্থ্য দপ্তর একটা বিশেষ প্রোপোজাল নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা বলছিলেন এবং জায়গার ব্যাপারে কথাবার্তা চলছিল। কিন্তু আমরা হঠাৎ লক্ষ্য করলাম ডাঃ চন্দন রায়চৌধুরী নামক একজন ব্যক্তি যিনি নাকি বেসিক ইনস্টিটিউটের সঙ্গে যুক্ত তিনি একটা বিবৃতি দিয়েছেন যে পশ্চিমবঙ্গের স্বাস্থ্য দপ্তর এবং পশ্চিমবঙ্গ সরকার নাকি কেন্দ্রীয় সরকারের সঙ্গে একটা সংঘাত সৃষ্টি করেছেন যার ফলে নাকি অল ইন্ডিয়া ইনস্টিটিউট অব মেডিক্যাল সায়েন্স এখানে হচ্ছে না। এই ব্যাপারটা আমাদের মধ্যে উদ্বেগের সৃষ্টি করেছে। মেডিক্যাল জগতের সঙ্গে যারা যুক্ত ডাক্তার, ছাত্র পশ্চিমবঙ্গের সাধারণ মানুষ এই ব্যাপারে উদ্বিগ্ন। আমি আপনার মাধ্যমে এই ব্যাপারে বিনয় বাবু, মুখ্যমন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই কারণে যে বহুদিন ধরে আলোচিত এই অল ইন্ডিয়া ইনস্টিটিউট

অব মেডিক্যাল সায়েন্স পি.জি.চণ্ডীগড় এবং অল ইণ্ডিয়া ইনস্টিটিউট অব মেডিক্যাল সায়েন্স দিল্লির ধাঁচে তৈরি করার যে পরিকল্পনা সেটা কোন পদক্ষেপে আটকে আছে, কিভাবে আটকে আছে সেই ব্যাপারে তাঁদের বক্তব্য পরিষ্কার করে আমাদের কাছে বলুন।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৮ তারিখে জেলা কংগ্রেসের পক্ষ থেকে আমাদের বারাসাতে এস ডি এম জে'র অফিসে আইন অমান্য অন্দোলন হয়। দুঃখের বিষয় সেখানে পুলিশ প্রশাসন দাঁড়িয়ে রইল অথচ কংগ্রেসের লোকেরা আইন অমান্যের নাম করে এস ডি এম জে অফিসের চেয়ার, টেবিল সব ভেঙ্গে দিল। পুলিশ সেখানে নিষ্ক্রিয়, কোন ব্যবস্থা নিলেন না। আমরা ১০ হাজার লোক নিয়ে এস ডি এম জে'র কাছে ডেপুটেশন দিতে গেলাম, তখন দেখা গেল জিপ ভর্তি পুলিশ, বড় বড় পুলিশ অফিসার সেখানে হাজির। অথচ দায়িত্বশীল পুলিশ অফিসারের উপস্থিতিতে যারা চেয়ার টেবিল ভাঙ্গল তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা নেওয়া হল না। এখানে বিনয় বাবু উপস্থিত আছেন, অন্যান্য মন্ত্রীরা আছেন, সেই দোষী পুলিশ অফিসারের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি তাঁদের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে বিধানসভার এই অধিবেশনের শেষ দিন, বলার সুযোগ আর হবে না, আমি ২ দিন বিধানসভায় মেনশন আওয়ারে বলেছি যে মুর্শিদাবাদ জেলায় বন্যার পরিস্থিতি কি ভয়াবহ জায়গায় গিয়ে পৌঁছেছে, মানুষের কি দুরবস্থা, অথচ রিলিফ যায়নি। ক্লাস ফাইভের একটি মেয়ে, আমার ভাইঝি, আমাকে একটা চিঠি লিখেছে যে আমাদের এখানে বন্যায় সমস্ত ভেসে গেছে, গরিব মানুষ না খেতে পেয়ে রাস্তায় বসে আছে, আমাদের বাড়ির সামনে পি ডব্লু ডি'র রাস্তার উপর দিয়ে জল চলছে। এছাড়া আরো ডিটেলস আছে, আমি তার মধ্যে যাচ্ছি না। আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রী এবং মন্ত্রী সভার সকলের দৃষ্টি আকর্ষন করছি মুর্শিদাবাদ জেলায় যে বন্যা হয়ে গেল সেই বন্যার জন্য এখন পর্যন্ত সেখানে কোন রিলিফ পৌঁছায়নি। এখানে একটা স্টেটমেন্ট করা হয়েছে যে রিলিফ ওখানে পাঠান হবে। কিন্তু এখনও সেখানে কোন রকম রিলিফ যায়নি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ৭ হাজার সংগ্রামীদের পেনশনের ব্যাপারে কাগজপত্র রাজ্য সরকারের তরফ থেকে স্বাধীনতা সংগ্রামীদের জন্য যে অফিস করা হয়েছে সেখানে ফাইল বন্দী হয়ে আছে সেগুলি এখনও পর্যন্ত দেখা হচ্ছে না এবং জেলায় জেলায় যে স্ক্রিনিং কমিটি করার কথা ছিল তা এখন পর্যন্ত হয়নি। স্বাধীনতা সংগ্রামীরা মারা যাচ্ছে এবং তাদের পেনশন ও বিভিন্ন যেসব সুযোগ-সুবিধা তা থেকে তারা বঞ্চিত হচ্ছে। অবিলম্বে তার ব্যবস্থা করার জন্য আমি মন্ত্রী মহোদয়দের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অবিনাশ প্রামাণিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। ভাগীরথীর ভাঙ্গনে হুগলি জেলার গুপ্তিপাড়া, চাকবা, খরাবালির চক, ভবানীপুরের চকে গ্রামগুলি ভেঙ্গে যাচ্ছে। সেখানকার অধিবাসীদের অন্যত্র চলে যেতে হচ্ছে। আমি সেচমন্ত্রী মহাশয়ের অবিলম্বে এই ভাগীরথীর ভাঙ্গন যাতে বন্ধ করা যায় তারজন্য দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে খবরের কাগজে দেখলাম

যে যুব কংগ্রেসের ছেলেরা নাগপুরে মেয়েদের উপর অত্যাচার করেছে শুধু নয়, নারী ধর্ষণ পর্যন্ত করেছে এবং তার মধ্যে কিছু বাঙালি মহিলাও আছে। তাহলে আপনারা বুঝতে পারছেন যে ওরা কি শ্রেণীর জীব। ওদের কি মা-বোন নাই? আমি এর তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সম্প্রতি আমি জানতে পেয়েছি যে অসামরিক দপ্তরের মাননীয় মন্ত্রী রাম চ্যাটার্জি ঘোষণা করেছেন যে হোম গার্ডদের ৫০ টাকা করে এক্স-গ্র্যাসিয়া দেওয়া হবে। আমার যতদূর জানা আছে যে এই পশ্চিমবাংলায় প্রায় ১০ হাজারের মত এন.ভি.এফ আছে। আমি স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আবেদন করব যে এরাও যাতে ৫০ টাকা করে এক্সগ্র্যাসিয়া পায় তিনি যেন তার ব্যবস্থা করেন।

## Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournement Motion. The first is from Shri Abdul Mannan which deals with the subject of alleged sanction of irregular financial benefit to a lady teacher of a Calcutta School and the other is from Shri Kashinath Misra which deals with the subject of deterioration of law and order situation in West Bengal due to activities of some Police Associations.

The Subject matter of the first motion is not such which calls for adjournment of the business of the House. The second motion relates to day-to-day administration.

I, therefore, withold my consent to both the motions. One member of the party may, however, read out the text of the motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রস্তাবটা হল জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি নির্দিষ্ট বিষয় আলোচনার জন্য বিধানসভা আপাতত তার কাজ মুলতুবি রাখছে। বিষয়টি হল— এই রাজ্যে বিভিন্ন থানার এমন অত্যাচার আরম্ভ হয়েছে যে পুলিশ কর্মচারিরা নিরাপত্তার অভাব বোধ করছে, বিশেষ করে বাঁকুড়া জেলায় উর্ধতন পুলিশ অফিসাররা ঐসব অ্যাসোসিয়েশনদের অত্যাচার থেকে নিষ্কৃতি পাচ্ছে না। ফলে আইন-শৃঙ্খলার অবস্থা একেবারে ভেঙ্গে পড়েছে।

## Calling attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received 3 notices of Calling Attention. namely:

1. Damage of Bagnan-Sibganj and Bagnan-Kalyanpur routes -Shri Gourhari Adak.

2. Consideration of master plan to save Howrah and Hooghly districts from flood - Shri Gourhari Adak.

3. Reported accident at Muchibazar and Aurobinda Sethu crossing and the situation prevailing there - Shri Kashinath Misra.

Previously I decided that only one member should give one notice of Calling Attention. But I find Shri Adak has given 2 notices of Calling Attention.

However, I have selected the notice of Shri Gourhari Adak on the subject of Consideration of master plan to save Howrah and Hooghly districts from flood.

(No date was mentioned by the Hon'ble Minister)

[1-10— 1-20 P.M.]

**Mr. Speaker** : Now, I call upon the Minister-in-Charge of Education (Higher) Department to make a statement on the subject of problems posing danger to the smooth functioning of Presidency College

(Attention called by Shri Deba Prasad Sarkar and Shri Anil Mukherjee on the 20th September, 1984.)

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** মাননীয় স্পিকার মহোদয়, মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার ও শ্রী অনিল মুখার্জি আনীত দৃষ্টি আকর্ষণী প্রশ্নের জবাবে নিম্নলিখিত বিবৃতি দিচ্ছি : প্রেসিডেন্সি কলেজের ফিজিওলজি বিভাগকে কেন্দ্র করে সম্প্রতি যে সমস্যার সৃষ্টি হয়েছে তা নিয়ে কলেজের অধ্যক্ষ, বিভাগীয় প্রধান এবং ছাত্র প্রতিনিধিদের সঙ্গে পৃথক পৃথক ভাবে আলোচনা হয়েছে। একটি কথা পরিষ্কারভাবে পরিস্ফুট, বিভাগের শিক্ষক এবং অধ্যক্ষের মধ্যকার কলহের জন্য এই বিভাগে অচল অবস্থার সৃষ্টি হয়েছে। ছাত্রদের পড়াশুনার উপযোগী পরিবেশ রচনার দিকে যথাযথ দৃষ্টি দেওয়া হয় না। ফলে পরীক্ষাগারে গ্যাসের সমস্যা, জল নেই, কেমিক্যালের অভাব, দামি যন্ত্রপাতি অকেজো অবস্থায় পড়ে আছে। এখানে ছাত্রেরা পরীক্ষাগারে কাজ করার অসুবিধা দীর্ঘদিন ধরে অনুভব করছে, কর্তৃপক্ষকে বলেও কোন সুরাহা হয়নি।

ফিজিওলজি বিভাগের বর্তমানে যিনি অস্থায়ী প্রধান হিসাবে গত দুই বছর কাজ করছেন তিনি এই বিভাগে ১৯৫৫ সাল থেকে আছেন। এই সমস্ত সমস্যার বিষয় তাঁর জানার কথা। বর্তমানে যিনি অধ্যক্ষ তিনিও দীর্ঘ ৩০ বছর এই বিভাগের প্রধান ছিলেন, সমস্যা সমাধানের জন্য তাঁরও উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার কথা। এরা একে অপরের বিরুদ্ধে দোষারোপ করছেন কিন্তু প্রয়োজনীয় ব্যাপারে সরকারের কাছে কখনও কোন প্রস্তাব রাখেন নি। তাদের জানিয়েছি প্রয়োজনীয় বিষয়ে ব্যবস্থা গ্রহণের জন্য সরকারের কাছে অবিলম্বে প্রস্তাব রাখুন।

কোনো কোনো মহল থেকে বলা হয়, প্রেসিডেন্সি কলেজ থেকে ব্যাপকহারে বদলি করা হয়েছে। সেজন্য বর্তমানে অচল অবস্থা। এ কথা আদৌ সত্য নয়। প্রেসিডেন্সি কলেজে মোট শিক্ষক সংখ্যা দেড়শত। বর্তমানে সতেরটি পদ খালি আছে। বদলির আদেশ হয়েছে ষোল জনের। ষোল জন বদলি হচ্ছেন তার বদলে অন্য সরকারি কলেজ থেকে ষোল জন আসছেন এবং খালি পদ পূরণের জন্য আসছেন আরও চার জন। অর্থাৎ প্রেসিডেন্সি কলেজ থেকে যাচ্ছেন ষোল জন এবং আসছেন ২০ জন। প্রেসিডেন্সি কলেজ থেকে যারা বদলি হচ্ছেন তাঁরা এই কলেজে অপরিহার্য, একথা ঠিক নয়, তেমনিভাবে অন্য অন্য সরকারি কলেজ

থেকে যারা আসছেন তাঁরা কম যোগ্যতা সম্পন্ন একথাও ঠিক নয়। বর্তমানে শিক্ষাবর্ষ মাত্র কয়েকদিন শুরু হয়েছে। কাজেই শিক্ষাবর্ষের মাঝ পথে বদলি করা হচ্ছে এ অভিযোগও ঠিক নয়।

ফিজিওলজি বিভাগের যে তিনজন হুগলি কলেজে বদলি হচ্ছেন তাদের মধ্যে একজন একনাগাড়ে ত্রিশ বছর এই বিভাগে আছেন। অপর দুজন ১৪।১৫ বছর ধরে আছেন। যারা দীর্ঘদিন প্রেসিডেন্সিতে আছেন তারা বিভিন্ন সময় বদলিকে রদ করিয়েই এখানে আছেন, অন্য কোনো বিশেষ কারণে তাঁদের এখানে রাখা হয়নি। সুতরাং বদলির রুটিন মাফিক সিদ্ধান্ত পরিবর্তনের কোন হেতু নেই।

ছাত্র প্রতিনিধিরা আমাকে স্পষ্টভাবে জানিয়েছেন, বদলির ব্যাপারে তাদের আদৌ কোনো বক্তব্য নেই, ভালভাবে পড়াশুনার ব্যবস্থা যাতে করা হয় সেই বিষয়েই তারা আগ্রহী। আশাকরি এ বিষয়ে অধ্যক্ষ যথাযথ উদ্যোগ গ্রহণ করবেন। সরকারও সমস্ত বিষয়ে সাহায্য করবেন। যাতে তাড়াতাড়ি ফিজিওলজি বিভাগের প্রধান নিযুক্ত হন। এ বিষয়ে ব্যবস্থা গ্রহণের জন্য অধ্যক্ষকে অনুরোধ করা হবে। স্টক চেকিং এর ব্যাপারে ছাত্রেরা সহযোগিতা করতে চাইলে অধ্যক্ষ বিবেচনা সহযোগিতার প্রতিশ্রুতি দেয়। ছাত্রদের মনোভাবকে সরকারের পক্ষ থেকে স্বাগত জানাচ্ছি এবং শিক্ষকদের অভ্যন্তরীণ কলহ মিটিয়ে প্রেসিডেন্সি কলেজের ঐতিহ্যকে বজায় রাখার জন্য অনুরোধ জানাই।

## Laying of Ordinance

The West Bengal Taxes on Entry of Goods into Local Areas Ordinance, 1984.

**Dr. Ashok Mitra :** Sir, I beg to lay the West Bengal Taxes on Entry of Goods into Local Areas Ordinance, 1984 (west Bengal Ordiance No. VIII of 1984), under article 213(2) (a) of the Constitution of India

মাননীয় স্পিকার মহাশয়, আপনার বোধহয় মনে আছে গত ৯ই মার্চ এখানে যখন বাজেট প্রস্তাব রাখি তখন ভবতোষ দত্তের প্রস্তাব অনুযায়ী এই ধরনের একটা পণ্য প্রবেশ কর সম্পদ সংগ্রহের জন্য বিবেচনা করেছিলাম। কিন্তু এই ধরনের কোন করের প্রস্তাব বিধানসভায় উপস্থাপিত করতে হলে রাষ্ট্রপতির সম্মতি দরকার হয়। এটা আমাদের পক্ষে দুঃখ এবং দুর্ভাগ্যের কথা দুমাস ধরে বিধানসভা চলল অথচ এই ব্যাপারে রাষ্ট্রপতির সম্মতি আমরা আদায় করতে পারলাম না। তারপর যখন বিধানসভা বন্ধ হয়ে যায় তখন রাষ্ট্রপতির দপ্তরকে আমরা জানাই যে, এই প্রস্তাব আমরা উত্থাপন করতে পারলাম না। তখন রাষ্ট্রপতি আমাদের অর্ডিন্যান্স করবার জন্য অনুমতি দিলেন এবং রাজ্যপাল তাতে সাক্ষরদান করলেন। কিন্তু আমরা মনে করলাম অর্থ সংক্রান্ত কোন আইন বিধানসভায় আলোচনা বাদ দিয়ে অর্ডিন্যান্স মারফত প্রয়োগ করা অনুচিত এবং সেইজন্য আমরা সেটা করিনি। আমরা সেই অর্ডিন্যান্স এখন প্রত্যাহার করে নিচ্ছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথম দিনই প্রত্যাহার করে হাউসে লে করা উচিত ছিল। কিন্তু উনি আজকে হাউসে লে করলেন।

**মিঃ স্পিকার ঃ** লে তো করা হয়েছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** নিয়ম রক্ষা ঠিকই হয়েছে, কিন্তু উনি প্রথম দিনই করতে পারতেন।

**Mr. Speaker :** Now, I call upon Shri Kalimuddin Shams to move the Sixth Report of the committee of Privileges

**Consideration of Sixth Report of the Committee of Privileges.**

**Shri Kalimuddin Shams :** Sir, I beg to move that the Sixth Report of the Committee of Privileges of the Ninth Legislative Assembly as presented to the House on the 18th September, 1984, be taken into Consideration.

The motion was then put and agreed to.

**Mr. Speaker :** Now I call upon Shri Kalimuddin Shams to move his report, for adoption by the house.

**Shri Kalimuddin Shams :** Sir, I beg to move that the recommendations contained in the Sixth Report of the Committee of Privileges of the Ninth Legislative Assembly, be agreed to by the House

The motion was then put and agreed to.

**Mr. Speaker :** Now I call upon Shri Subrata Mukherjee and then Shri Kamal Sarkar to move their motions under Rule 185. The debate will be taken together.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার মোশনের সমর্থনে বক্তব্য রাখছি এবং যেহেতু একই সঙ্গে আলোচনা হচ্ছে সেই জন্য আমি কমলবাবুর মোশনের বিরোধিতা করছি। স্যার, আমি এখন আমরা মোশান মুভ করছি।

Sir, I beg to move this House urges upon the State Government to stop criticising the Union Government in matters relating to finance and to resort to fiscal discipline so that fund allotted by the Union Government to the State might be properly and satisfactorily spent for welfare and benefit of the people of West Bengal

**Mr. Speaker :** Now I call upon to Shri Kamal Sarkar to move his motion.

**Shri Kamal Sarkar :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মোশনটা হচ্ছে এই, Sir, I beg to move that having taken note of the action of the Union Government in refusing to comply with the recommendations contained in the final report of the Eighth Finance Commission, and taking into account the hardship this has caused to State Governments in general and West Bengal in particular, this Assembly urges upon the State Government to take up the matter with the Central Government, in the

interest of healthy federal relations, revising its decision and ensuring that each State, including West Bengal, receives the full quota of resources recommended for it by the Finance Commission for 1984-85.

সুব্রতবাবুর বলার পরে আমি আমার বক্তব্য বলব।

[1-20— 1-30 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, এই রাজ্য সরকার এবং রাজ্য সরকারের সমর্থক রাজনৈতিক দলগুলি গত ৭/৭।। বছর ধরে রাজনীতিতে পর্যদুস্ত হয়ে এবং সম্পূর্ণ বিধ্বস্ত হয়ে অধুনা একটি নতুন কায়দা চালু করেছেন এই পরাজয়কে স্বীকার করতে পারছেন না বলে সেটা হচ্ছে, অর্থনৈতিক নানান রকমের সমস্যার জন্য কেন্দ্রের উপর দোষ চাপাচ্ছেন এবং এইসব করে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। পরিকল্পনা মাফিক এবং ব্লু প্রিন্ট তৈরি করে তারা শুধু এই রাজ্যেই নয়, সারা ভারতবর্ষে এ সম্পর্কে অপপ্রচার চালাচ্ছেন। স্যার, আমরা আমাদের রাজনৈতিক অভিজ্ঞতায় জানি যে এই মার্কসবাদী কমিউনিস্ট পার্টি এবং বামফ্রন্টের অন্যান্য শরিকদলগুলি অপপ্রচার চালানোর ব্যাপারে মাস্টার ডিগ্রি পেয়ে বসে আছেন। স্যার, কেন্দ্রের বৈষম্যমূলক আচরণের কথা বলে তারা আগামী নির্বাচনে নতুন করে নির্বাচনী বৈতরণী পার হবার চেষ্টা করছেন। স্যার, আজকে এই মোশনের মধ্যে দিয়ে আমরা এই সত্যটাই উদঘাটন করতে চাই। আমরা চাই, মানুষ আজ বিচার করে দেখুন যে চক্রান্ত প্রকৃতপক্ষে কারা করছে এবং কেন্দ্র বৈষম্যমূলক আচরণ আদৌ করছেন কিনা। আজকে স্যার, এই মোশনের মধ্যে দিয়ে রাজ্য সরকারের অর্থনৈতিক ঔদাসিন্য এবং তাদের যোগ্যতা আছে কিনা সেটা নিয়েও এই মোশনের মাধ্যমে আলোচনা করতে চাই। স্যার, আমরা জানি, মার্ক্সবাদীদের সবচেয়ে বড় তত্ত্ব হল। 'দ্বন্দ্বমূলক বস্তুবাদ।' দ্বন্দের মধ্যে দিয়ে একটা দল চলে। আজকে অর্থনৈতিক দ্বন্দ্বের মধ্যে এটা এনে হাজির করা হয়েছে গদি রক্ষা করার জন্য এবং তারজন্যই লোকে আজকে এটাকে আর 'দ্বন্দ্বমূলক বস্তুবাদ' বলছে না, বলছে— 'ধান্দামূলক গদিবাদ'। আজকে দেওয়ালের লেখাগুলির প্রতি যদি দৃষ্টি দেন তাহলে দেখবেন, 'দ্বন্দ্বমূলক বস্তুবাদ' কেটে দিয়ে তার তলায় লিখে দিচ্ছে, এটা 'ধান্দামূলক গদিবাদ'। গদি রক্ষার জন্য যে ধান্দা করা দরকার সেটাকেই একমাত্র নীতি হিসাবে নির্ধারণ করা হয়েছে। ঠিক সেইজন্যই একই কায়দায় এই অর্থনৈতিক ইস্যুগুলি নিয়ে অপপ্রচার চালানো হচ্ছে। এই তার নেতৃত্ব দিচ্ছেন এই রাজ্যের বর্তমান অর্থমন্ত্রী। স্যার, আমরা অর্থনীতির সঙ্গে রাজনীতির সম্পর্ককে যুক্ত করাকে একটা হিনিয়াস ক্রাইম বলে মনে করি। তার কারণ, রাজনৈতিক ইস্যুগুলি কতকগুলি মানুষের মধ্যে সীমাবদ্ধ থাকে এবং তার স্বার্থ এত ব্যাপকতর নয়, এত গভীরেও যায়না কিন্তু অর্থনৈতিক ইস্যুগুলি পিপলের ইস্যু, এটা নিয়ে ছেলেখেলা করা মানে আগুন নিয়ে খেলা করা। আজকে সেই আগুন নিয়ে এরা খেলছেন। অর্থনৈতিক ইস্যু কংগ্রেস, কমিউনিস্টের ইস্যু নয়, অর্থনৈতিক সর্বনাশ হলে মানুষের সর্বনাশ হবে। রাজনীতির যদি কোন ব্যাপার থাকে তাহলে সেটা স্বতন্ত্র দৃষ্টিভঙ্গিতে দেখা দরকার। কিন্তু এরা এই দুটিকে সমন্বয় করে তার মাধ্যমে কেন্দ্রীয় সরকার বা ভারতসরকারকে আক্রমণ করে বাজিমাৎ করার চেষ্টা করছেন। স্যার, আমি আপনার কাছে অনুরোধ করব, আমি যে প্রস্তাব দিয়েছি তার সঙ্গে দেশকে এবং রাজ্যকে বাঁচাবার জন্য একটি নতুন প্রস্তাব সংযোজন করা

হোক এবং সেটা সর্বসম্মতভাবে পাস করা হোক। স্যার, আমি এটা এইজন্য বলছি, তার কারণ, রাজ্যের অর্থনীতি এমন জায়গায় গিয়ে পৌঁছেছে, জিরো ডিগ্রিতে গিয়ে পৌঁছেছে যে সেখান থেকে তাকে উদ্ধার করবার ক্ষমতা কোনো মন্ত্রীর ব্যক্তিগতভাবে নেই এবং সামগ্রিকভাবে সরকারেরও নেই। স্যার, আমাদের বাঁচাবার পথ কোথায়? আমরা যখন বলি, রাস্তা চাই, ওরা বলেন কেন্দ্রকে দিতে হবে। আমরা যখন বলি, স্কুল চাই, চাকরি চাই, শিল্প চাই তখন ওরা সব ক্ষেত্রেই বলেন কেন্দ্রকে দিতে হবে। সবই যখন কেন্দ্রের কাছে দাবি করতে হবে এবং কেন্দ্রকে দিতে হবে তাহলে এর সুরাহা করবার একটিই মাত্র পথ আছে সেটা হচ্ছে সংবিধানের ৩৬০ ধারায় আমরা চলে যাই এবং ৩০৭ ধারায় কেন্দ্রকে আমরা কিছু দায়িত্ব দিই। আমরা তাহলে এ ব্যাপারে একটা সর্বসম্মত প্রস্তাব পাস করি, সেটা হ'ল proclamation of financial emergency.

ফাইনানসিয়াল ইমারজেন্সী ঘোষণা করা ছাড়া এ রাজ্যকে অর্থনৈতিক দুরাবস্থা থেকে বাঁচানোর অন্য কোন পথ নেই। কিভাবে এটা হ'তে পারে? আমি ৩৬০ ধারাটা সংক্ষেপে পড়ে দিচ্ছি। "If the President is satisfied that a situation has arisen whereby the financial stability or credit of India or of any part thereof is threatened he may be proclamation make a declaration of financial emergency.

This provision regarding revocation. duration etc is applicable to a proclamation of emergency. apply to the proclamation of financial emergency."

এমার্জেন্সীর নামে শুধু আতংকিত হওয়ার কোন কারণ নেই। এটা ফিনান্সিয়াল এমার্জেন্সী। এই এমার্জেন্সির মধ্যে দিয়ে সরকারকে ফেলে দেবার কোন চক্রান্ত থাকতে পারেনা। এর মধ্যে দিয়ে রাজ্য সরকারকে এই দেউলিয়া অবস্থা থেকে মুক্ত করার জন্য কেন্দ্রীয় সরকার সহযোগিতা করতে পারে। এর প্রভিসনগুলি আমি আপনার কাছে পড়ে শোনাচ্ছি এবং এটাকে কোর্টে চ্যালেঞ্জ করা যায়না— নাইদার সুপ্রীম কোর্ট, নর হাইকোর্ট। স্যার, আমি কনসিকোয়েন্সগুলি পড়লে আপনি বুঝতে পারবেন যে কনসিকোয়েন্সগুলি বর্তমান পরিস্থিতির সঙ্গে কমপ্লিটলি মিলে যাবে। সেটা কি?

The consequences of a declaration of financial emergency by the President will be as follows -

During the period of such a Proclamation the executive authority of the Union shall extend to the giving of directions to any State to observe such canons of the financial propriety as may be specified in the directions to the giving of such other directions as the President may deem necessary and adequate for the purpose

দেখুন স্যার, Under any such direction a State may be required to reduce the salaries and allowances of all or any class of persons serving in connection with the affairs of that State:

All Money or financial Bills passed by the State Legislature may be required to be served for the consideration of the President and it shall be competent for the President during such financial emergency to issue directions for the reductions of salaries and allowances etc. etc

আমি কেন এই কথাগুলি বলছি? এই কারণে বলছি, আপনি দেখুন, গত বিধানসভা, আর এই বিধানসভায় আজ পর্যন্ত অনেক কিছু এখান থেকে পাস করে নেওয়া হয়েছে। ক্যাশ রিওয়ার্ড ইন্ডিভিজুয়াল লোককে লক্ষ লক্ষ কোটি কোটি টাকা দেওয়া হয়েছে। পুলিশের জনৈক কর্মীর ২৬ বছরের স্যালারি এখান থেকে পাস করিয়ে নেওয়া হয়েছে। পার্টির লোক, কো-অর্ডিনেশন কমিটি করে বলে—আপনি অবাক হয়ে যাবেন, আগে রেশিও ছিল যে ৬টা এল.ডি. থাকলে তার সঙ্গে একটা ইউ.ডি থাকবে—কো-অর্ডিনেশন কমিটিকে সন্তুষ্ট করার জন্য আজকে ইউ.ডি.এল.ডি. সমান করে দেওয়া হয়েছে এবং একটা বিরাট অর্থনৈতিক ব্যয়ভার এর জন্য এসে পড়েছে। এর ফলে ভাতা ইত্যাদিও অনেক পরিমাণে বেড়ে গেছে। আজকে হাসপাতাল হচ্ছে না, রাস্তা হচ্ছে না, ব্রিজ হচ্ছে না, সেখানে ভাতা দেওয়া হচ্ছে। বেকারদের ভাতা দেওয়া হচ্ছে, কৃষকদের ভাতা দেওয়া হচ্ছে, বিধবাদের ভাতা দেওয়া হচ্ছে এবং আমরা শুনছি, এই যে ডাকাতি হচ্ছে, উনি হয়ত একটা পরিকল্পনা করেছেন যে ডাকাতদের ন্যাশনালাইজ করে একটা ভাতা দেওয়া যায় কিনা। এই যে ভাতার রাজত্ব চলছে, এসবই নন-প্ল্যানে খরচ। নন-প্ল্যানের রেশিও সম্পর্কে আমরা বারবার বলেছি কিন্তু মন্ত্রী মহাশয় উত্তর দেবার চেষ্টা করেন নি। মন্ত্রী মহাশয়ের কায়দা হচ্ছে যখন প্রয়োজন হবে তখন রিজার্ভ ব্যাঙ্কের বুলেটিন কোট করবেন। আর যখন রিজার্ভ ব্যাঙ্কের সঙ্গে নিজেদের মতামত মিলবেনা তখন রিজার্ভ ব্যাঙ্কের ভুল ইত্যাদি বলে একটা গরম চিঠি ছেড়ে দেবেন। পণ্ডিত মানুষ, কৌশলে অপপ্রচার করতে পারেন এবং সেটা পরিকল্পনা মাফিক ভাবে করে যাচ্ছেন। নন-প্ল্যানে কিভাবে খরচ করা হয়েছে তার একটা নমুনা আমি আপনার কাছে দেই। ইট ইজ এ ডেনজারাস কনসিকোয়েন্স। একটা সরকার যদি এই ভাবে শতকরা ১৭ পারসেন্ট প্ল্যানে খরচ করে আর বাকী ৮৩ পারসেন্ট নন-প্লানে খরচ করে তাহলে তার এমার্জেন্সি ডিক্লারেশন ছাড়া, ইকনমিক্যাল এমার্জেন্সি করা ছাড়া অন্য কোনো বাঁচার পথ থাকেনা। নন-প্ল্যানে কি ভাবে খরচ হয়েছে, আমি তার একটা তথ্য এখানে পেশ করছি। ১৯৮০-৮১ সালে রাজ্য সরকারের মোট ব্যয় হচ্ছে, ২ হাজার ১ শত ৩২ কোটি টাকা। তার মধ্যে প্ল্যানে খরচ করেছেন মাত্র ৪২০ কোটি টাকা। বাকিটা নন-প্ল্যানে খরচ করেছেন। কাজেই এই সরকার কি টিকতে পারে? এরা খালি দাও দাও করেই চলেছেন। ২ হাজার ১ শত ৩২ কোটি টাকা টোটালি তারা খরচ করেছেন। এর মধ্যে ৪২০ কোটি টাকা শুধু প্ল্যানে খরচ করেছেন। আর বাকিটা সমস্ত ভাতা দিয়ে আর নিজেদের ক্যাডার পোষণ করার জন্য খরচ করেছেন। কাজেই একে দেউলিয়া বলেনা তো আর কাকে বলে আমার জানা নেই।

[1-30— 1-40 P.M.]

স্যার, ১৯৮১-৮২ সালে মোট ব্যয় হয়েছিল ২,৪৮৩ কোটি টাকা। তার মধ্যে প্ল্যান খাতে ব্যয় হয়েছিল মাত্র ৪৫৪ কোটি টাকা, আর বাকি ২,০০০ কোটিরও বেশি টাকা নন-প্ল্যান খাতে ব্যয় হয়েছিল। এই যদি অবস্থা হয় তাহলে কি করে একটা সরকার চলতে পারে! প্ল্যান খাতের খরচ মানেই ডেভেলপমেন্ট খরচ, ডেভেলপমেন্ট খরচ মানেই মানুষের

কল্যাণের জন্য খরচ, এই সরকার সেই খাতে সামান্য কিছু টাকা খরচ করে বাকি সমস্ত টাকা ভাতা দিতে খরচ করেছে এবং এই সমস্ত খরচ ক্রমাগত বাড়িয়েই চলেছে।

স্যার, ১৯৮২-৮৩ সালে মোট ব্যয় হয়েছিল ৩৩১৭ কোটি টাকা। এর মধ্যে মাত্র ৪৫০ কোটি টাকা প্ল্যান খাতে খরচ করা হয়েছে আর বাকি সমস্ত টাকা নন-প্ল্যান খাতে খরচ হয়ে গিয়েছে। প্ল্যান খাতের খরচের হার সারা ভারতবর্ষের মোট ২২টি রাজ্য সরকারের মধ্যে পশ্চিমবঙ্গ সরকারের সব চেয়ে নিচে, এমন কি ত্রিপুরার চেয়েও নিচে। শতকরা হিসাবে ত্রিপুরার পজিশনও পশ্চিমবঙ্গের চেয়ে উপরে।

স্যার, আমি এ বিষয়ে একটা গুরুত্বপূর্ণ কোটেশন আপনাকে পড়ে শোনাতে চাই। ইদানিংকালে ফাইনান্স মিনিস্টারের কাছে বিরোধী পক্ষ থেকে নয় সিপিএম পক্ষ থেকেই যখন প্রশ্ন করা হয় আপনি ভাল ভাল কাজ কেন বন্ধ করে দিচ্ছেন, তখন তিনি সে বিষয়ে বক্তব্য রাখছেন দেখুন— এটা ভেরি ইন্টারেস্টিং জিনিস, আমাদের পশ্চিমবঙ্গ সরকার কিছু করে উঠতে না পেরে, কি বলছেন দেখুন—

What I am saying is that if you go on spending more on non-Plan, on non-developmental items, a situation will be created where no amount of money will be available for development. I am not going against any populist measure. You can do it provided your resources permit. If you cannot generate electricity, if you have no money for building industries, if you have no money for irrigation, you simply cannot expect that rice will come from the heaven and you will be able to give it at Rs. 2 per K.G. If you can produce rice, ensure the required amount of irrigation, ensure generation of electricity, in that process you can do it. So, there should be a balance between this type of expenditure and developmental expenditure.

স্যার, আমি তাকে বলি, ক্যাপাসিটি যদি না থাকে তাহলে বড় বড় আশার কথা বলে কোনো লাভ নেই। ক্যাপাসিটি না থাকা সত্ত্বেও বড় বড় বক্তৃতা দেওয়াটা ওদের কথা অনুযায়ীই খুবই আনসাইনটিফিক হয়ে যায় এবং সেটাই উনি করতে যাচ্ছেন। এর পরে উনি বার বার কেন্দ্রকে আক্রমণ করে বলেন যে, কেন্দ্র নাকি সুষম বণ্টন করছে না, কেন্দ্র বণ্টন সম্বন্ধে গড়িমসি করছে পশ্চিমবঙ্গকে দিচ্ছে না অন্য সমস্ত রাজ্যকে দিচ্ছে। অথচ উনি নিজে আমার চেয়ে বেশি জানেন যে, কেন্দ্রের বণ্টনের ফর্মুলা হচ্ছে "গাডগিল ফর্মুলা"।

স্যার, "গাডগিল ফর্মুলা" অনুযায়ী কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারগুলিকে কি ভাবে অর্থ বণ্টন করে তা আমি এখানে সংক্ষেপে উল্লেখ করছি। টোটাল রিসোর্সেস যা মোবিলাইজ হয় তা যেভাবে ডিস্ট্রিবিউট হয় তাতে কেন্দ্রীয় সরকারের পক্ষে কখনই কোন রাজ্য সরকারের প্রতি বৈষম্যমূলক আচরণ করা কখনই সম্ভব নয়। ফর্মুলাটি হচ্ছে— মোট দেয় অর্থের ৬০% অন পপুলেশন, ২০% স্পেশাল ক্যাটিগরি স্টেট হিসাবে ১০% স্পেশাল প্রবলেমের ভিত্তিতে আর বাকি ১০% ট্যাক্স রিসোর্সের উপর দেয়া হয়। স্যার, আপনি দেখুন ৬০% যেটা পপুলেশনের ভিত্তিতে দেওয়া হয়, সেটা তো আদমসুমারীর ভিত্তিতেই পপুলেশন যা নির্দিষ্ট হয়

তার ভিত্তিতেই হয়, সুতরাং সে ক্ষেত্রে কেন্দ্রের কারো নিশ্চয়ই হাত নেই পপুলেশন কমিয়ে দেবার এবং সেই অনুযায়ী ডিস্ট্রিবিউশন কমাবার। ১০% স্পেশ্যাল প্রবলেম স্টেট হিসাবে যেটা দেওয়া হয় সেটাও নিশ্চয়ই কেউ কমাতে পারে না। ২০% যেটা স্পেশ্যাল ক্যাটিগরি স্টেট হিসাবে পাওয়া যায় সেই ক্ষেত্রেই এক মাত্র কিছু বলা যেতে পারে, কিন্তু তবুও আমার প্রশ্ন এই রাজ্যের পক্ষে সেই দাবি কি করা যায়? সেই দাবি অনুযায়ী গ্র্যান্ট ইন্ এড্ পাওয়া যায়। এখন প্রশ্ন হচ্ছে আমাদের রাজ্য কি সে স্তরে পড়ে? কারণ আমাদের দেশের যে ক'টি রাজ্যের পার-ক্যাপিটা ইনকাম আমাদের ন্যাশনাল পার-ক্যাপিটা ইনকামের চেয়ে অনেক বেশি সেই কটি রাজ্যের মধ্যে আমাদের রাজ্যও পড়ে। সেই রাজ্যগুলি হচ্ছে, পাঞ্জাব, হরিয়ানা, মহারাষ্ট্র, গুজরাট ও বেঙ্গল। পার ক্যাপিটা ইনকাম পাঞ্জাবের ২,২৫০ টাকা এবং বেঙ্গলের ১,২৪৭ টাকা। সুতরাং আমরা এই ক্যাটিগরি'তে থেকে কোনো দিনই আমরা স্পেশাল ক্যাটিগরির স্টেট হিসাবে আমাদের রাজ্যকে দেখতে হবে বলে দাবি করতে পারি না। স্বভাবতই এ ছাড়া আর কোন জায়গায় সেই থিয়োরি অনুযায়ী যদি ডিসট্রিবিউশন হয়ে থাকে, যদি বণ্টন করা হয়ে থাকে তাতে কোন রাজ্য সরকারই বলতে পারবে না যে কোন বৈষম্যমূলক আচরণ করতে পারেন। তার সঙ্গে কি হয়ে থাকে? ফিসক্যাল পলিসি। এই ফিসকাল পলিসিতে কি দেখেছি? ফিসকাল পলিসির সব চেয়ে ভাল গুণ যেটা সেটা হচ্ছে একটা ব্যালেন্স রাখা। যদি কোন রাজ্য সরকার পড়ে যায় অর্থাৎ তার আয় কমে যায় তাকে টেনে তোলে আর যাব অনেক আয় তাকে একটু নামায়। এই দুটোব মধ্যে একটা ভারসাম্য বজায় রাখবার জন্য ফিসকাল পলিসি অ্যাডপ্ট করা হয়েছে। এই দুটো সিস্টেমের মধ্য দিয়ে মূলত আমাদের ডিসট্রিবিউশন এবং ফিনানসিয়াল আসপেকটগুলি চালানো হয়। এটা ব্ল্যাক-অ্যান্ড হোয়াইট এমনভাবে রয়েছে যে, যে কোন লে-ম্যান দেখলে বলে দিতে পারবেন বৈষম্য হচ্ছে কি হচ্ছে না। তাসত্ত্বেও এখানে চিৎকার করা হচ্ছে, যে বৈষম্য হচ্ছে। গরিব রাজ্যকে গ্রাণ্ট-ইন-এইড তার ২০ পারসেন্ট এর মধ্যে দেওয়া হয়েছে। সুতরাং স্বভারতই এই ৫টি রাজ্যকে বাদ দিতে হয়েছে। আমার মনে হয় এটা কেউই অস্বীকার করবেন না যদি ন্যাশনাল আসপেকটে বিচার করবেন। তাসত্ত্বেও ওয়েস্ট বেঙ্গলকে অনেকদিক থেকে গ্র্যান্ট-ইন-এইড দেওয়া হয়েছে—এক্সসেপশন্যালি, এই ৪টি রাজ্যকে বঞ্চিত করে। একই ক্যাটেগরির মধ্যে পড়া সত্ত্বেও পশ্চিমবঙ্গকে দেওয়া হয়েছে। আমি উল্লেখ করি, ষষ্ঠ পরিকল্পনার শুরু হবার থেকে, ১৯৮০-৮১ সালে পশ্চিমবঙ্গের কাছে কেন্দ্রের পাওনা ছিল ১২৬ কোটি টাকা। সেই পাওনা স্থগিত রেখে তা মকুব করে দিয়ে দেওয়া হয়েছে। অর্থাৎ ১২৬ কোটি টাকার গ্রান্ট-ইন-এইড যেটা এদের পাওনা হয়না, যে টাকাটা পশ্চিমবঙ্গ সরকার দাবি করতে পারেন না, যার কোন হক্ নেই, যে টাকার উপর এই সরকার আবদার করতে পারেন না, সেই টাকা কেন্দ্রীয় সরকার ছেড়ে দিয়েছে। ষষ্ঠ পরিকল্পনায় কেন্দ্রীয় সরকার ৬৮০ কোটি টাকা পশ্চিমবঙ্গ সরকারকে সাহায্য-বাবদ দেবেন ঠিক ছিল। প্রথম ৪ বছরে দিয়েছে ৭২৮ কোটি টাকা। অতএব কেন্দ্র দিচ্ছে না এই তথ্য তিনি কি করে বারবার বলে যাচ্ছেন এটা আমাদের মাথায় আসছে না। কারণ একটা সরকার চিৎকার করে বলছেন, আমরা ওভারড্রাফট্ নিচ্ছি, ওভারড্রাফ্ট নেব। আসলে কৌশলটা কি জানেন, ওভারড্রাফটের টাকা নিয়ে দেনায় মাথা ডুবিয়ে রাখা। পরে যখন প্ল্যান শুরু হবে, যখন কমিশন শুরু হবে, তখন গিয়ে বলবেন, আমাদের প্ল্যান বাজেট বাড়াও, কারণ আমাদের দেনা এই হয়ে রয়েছে, আমরা দিতে পারব না। ন্যাশনাল ইকোনমি

তখন বাধা হবে প্ল্যান বাজেটে তাদের প্রভিসন বাড়িয়ে তুলে তাদেব একটা ভারসাম্য রক্ষা করতে।এই কৌশল এই সরকারের পক্ষ থেকে এই অর্থমন্ত্রী বারবার চালিয়ে যাবার চেষ্টা করছেন। তাছাড়া কেন্দ্র কখনই বার্ষিক পরিকল্পনাব বরাদ্দ পশ্চিমবঙ্গের ক্ষেত্রে হ্রাস করেননি। আমি পরিসংখ্যান দিয়ে দেখিয়ে দিচ্ছি, পশ্চিমবঙ্গের ক্ষেত্রে যে বার্ষিক পরিকল্পনা বরাদ্দ ছিল সেই লক্ষ্যে পশ্চিমবঙ্গ কোনোদিনও পৌঁছাতে পারেননি। যদি পারতেন তাহলে উনি স্বীকার করবেন— ঐ একই গাড়গিল ফরমূলা অনুযায়ী বেশি যদি খরচ করেন এবং টারগেটে যদি পৌঁছাতে পারেন মূল অ্যাকচুয়াল আউটলেতে তাহলে আরও ফিনানসিয়াল হেল্প এবং এইড পাওয়া যায়। যেমন, মহারাষ্ট্রের মতন রাজ্য কিছু আদায় করে থাকেন। কিন্তু এই সরকার সেই টারগেটে পৌঁছাতে পারেননি। কি করে পৌঁছাতে পারেননি সে ব্যাপারে আমি পরে আসছি স্যার। আপনি তথ্য দিয়ে বলে দেবেন যে আপনাদের পরিকল্পনায় কেন্দ্র কোথায় কমিয়ে দিয়েছে, কোথায় টাকা কম দিচ্ছে এবং একই ধরনের একইভাবে অন্য রাজ্যকে কোথায় টাকা বেশি দিচ্ছে। রাজ্যের ক্ষেত্রে আমি প্রথমেই পশ্চিমবঙ্গের মানুষ। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে বৈষম্যমূলক আচরণ যদি সত্যিকারের দেখিয়ে দিতে পারেন, একেবারে অঙ্ক কষে, বক্তৃতা করে নয় এবং অসত্য ভাষণ দিয়ে নয় তাহলে আমরাও আপনাদের পতাকার সাথে পতাকা বেঁধে দরবার করতে যাব। পশ্চিমবঙ্গ বাঁচলে তবেই আমরা কংগ্রেস, কমিউনিস্ট করব, পশ্চিমবঙ্গের মানুষগুলি বাঁচলে তারপর কংগ্রেস, কমিউনিস্ট বাঁচবে। অর্থনৈতিক ব্যাপার নিয়ে আমরা কংগ্রেস, কমিউনিস্ট করতে চাইনা। কিন্তু ব্যাপক অপপ্রচারের বিরুদ্ধে একটা জবাব দেওয়া দরকার এবং এ ব্যাপারে একটা ফয়সালা হওয়া দরকার স্যার, আমি দেখুন, ১৯৭৭-৭৮ সালে অনুমোদিত বার্ষিক বরাদ্দ ছিল ৩১৭ কোটি টাকা। রাজ্যের প্রকৃত অ্যাচিভমেন্ট ২৭৯ কোটি টাকা, আর ঘাটতি অর্থাৎ বাকিটা ৩৮ কোটি টাকা কেন্দ্র দিয়ে দিয়েছে। আবার ১৯৭৮-৭৯ দেখুন, ঘাটতি ৬২ কোটি টাকা যেটা ছিল সেটা কেন্দ্র দিয়ে দিয়েছে। ১৯৭৯-৮০ ঘাটতি ১৮০ কোটি টাকা যেটা ছিল সেটা কেন্দ্র দিয়ে দিয়েছে। ১৯৮০-৮১ সালে ১৬১ কোটি টাকা ঘাটতি সেটাও কেন্দ্র দিয়ে দিয়েছে। ১৯৮১-৮২ সালে ১৮৪ কোটি টাকার যে ঘাটতি সেটাও কেন্দ্র দিয়ে দিয়েছে। ১৯৮২-৮৩ সালে ৪২ কোটি টাকার যে ঘাটতি সেটাও কেন্দ্রীয় সরকার দিয়ে দিয়েছে। প্রত্যেকবার দেখুন, পরিকল্পনায় ঘাটতি, মেটাতে পারছেন না, কেন্দ্রীয় সরকার দিয়ে দিচ্ছে তাসত্ত্বেও বলছেন কেন্দ্র দিচ্ছে না। বলতে পারবেন এই তথ্য ভুল? উনি যে তথ্য যেখান থেকে আনেন, আমিও সেখান থেকে এনেছি এবং তা হল রিজার্ভ ব্যাঙ্কের বুলেটিন। কারণ ওনার কাছে রিজার্ভ ব্যাঙ্কের বুলেটিনই হচ্ছে সবচেয়ে বড় মহাভারত যদিও উনি সব জায়গায় রিজার্ভ ব্যাঙ্কের বুলেটিন সমানভাবে ব্যবহার করেন না— এ কথা আমি আগেই বলেছি। পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী দাবি করেছেন তার যে শেয়ার অফ ট্যাক্স রিসোর্সে রয়েছে তার তুলনায় পশ্চিমবঙ্গের নিজস্ব সোর্স থেকে আয় অনেক বেশি করেন। একথা তিনি অনেকবার বলেছেন। আমি বলতে চাই তিনি অসত্য কথা বলেছেন, আমি তথ্য দিয়ে পরিসংখ্যান দিয়ে দেখাতে চাই। এটা খুবই সিরিয়াস ম্যাটার তার কারণ, এর উপর বিচার করার দরকার আছে। ১৯৭৭-৭৮ সালে উনি কিভাবে ট্যাক্স সংগ্রহ করেছেন তার নমুনা দেখুন। কেন্দ্র রাজ্যকে দিয়েছে ১৪৯ কোটি টাকা আর রাজ্যের নিজস্ব কর বাবদ আয় হয়েছে ৩৫৫ কোটি টাকা। ১৯৭৮-৭৯ সালে ১৬২ কোটি টাকা দিয়েছে কেন্দ্রীয় সরকার আর ৪০৮ কোটি টাকা রাজ্যের কর বাবদ আয় হয়েছে। ১৯৮০-৮১ সালে ৩১০ কোটি

টাকা রাজ্য কে::ন্দ্রের কাছ থেকে পেয়েছে আর রাজ্যের নিজস্ব আয় হয়েছে ২০৫ কোটি টাকা। ১৯৮১-৮২ সালে কেন্দ্র দিয়েছে ৩৪৮ কোটি টাকা আর রাজ্যের নিজস্ব আয় হয়েছে ৬৩২ কোটি টাকা।

[1-40— 1-50 P.M.]

যদি রেশিও ধরেন তাহলে ২৫০ পারসেন্ট বাড়ছে কেন্দ্রের দেয় রাজ্যকে। আর ২০০ পারসেন্ট রাজ্যের নিজস্ব সোর্স থেকে ইনকাম বাড়ছে। এবার বলুন কার কোনটা বাড়ছে? এর কোন তথ্যটা মিথ্যে? যদি কোন তথ্যটা অসত্য বলে প্রমাণ করতে পারেন, আমি উইথড্র করার জন্য তৈরি আছি। পারসেন্টেড অফ দি ইনক্রিজ এই রেশিও থাকছে, নিজেদের সোর্স থেকে বাড়ছে বলছেন। আমি যা বলছি রাজনৈতিক কৌশল করে বলছি এই কথাটা চিৎকার করে বলুন। বছর বছর পূজোর রেকর্ড পাল্টায়, পূজো এসে গেল আপনিও আপনার ঐ ভাঙ্গা রেকর্ডটা পাল্টান। ৭ বছর ধরে একই রেকর্ড শুনছি, এবার ওটার পরিবর্তন করুন। আমি আরও দু-একটা তথ্য দেখেছি স্যার, ১৯৮০-৮১ সালের বাজেট বক্তৃতায় উনি বলেছেন যে অতিরিক্ত ৪২ কোটি টাকা সংগ্রহ করবেন, আমরা জানি যে উনি তা সংগ্রহ করতে পারেন নি। ৪২ কোটি টাকা তো সংগ্রহ করতে পারেন নি মাত্র ১.৬০ কোটি টাকা, প্রায় ২ কোটি টাকার কাছাকাছি সংগ্রহ করেছেন। এল.আই.সি রিজার্ভ ব্যাঙ্ককে দিয়ে এই তথ্য উনি প্রকাশ করিয়েছিলেন কিন্তু পরে রিজার্ভ ব্যাঙ্কে চিঠি দিয়ে উনি সেটা শুধরে দিয়েছেন, পরে দেখা গেল তুলতে পারেন নি— বলুন পারিনি। মাইনাস ২৮ কোটি টাকা, ২৮ কোটি টাকা মাইনাস হয়ে গেল। অর্থাৎ ওভার ড্রাফট নিয়েছেন এই বাবদে আরও ৩০ কোটি টাকা। ৩০ কোটি টাকার মধ্যে ২৮ কোটি টাকা মাইনাস হয়ে গেল। ৪২ কোটি টাকার কথা উনি এই হাউসের সামনে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে সোর্স থেকে তুলবেন। মাইনাস ২৮ কোটি টাকা অর্থাৎ ঘাটতি কিছু তথ্য করলেন, আমাদের সামনে দেখিয়ে দিলেন। সুতরাং অসত্য কথার মধ্যে দিয়ে একটা ফিরিস্তি দিতে চে.া করলেন। এইভাবে বার বার উনি বিকৃত তথ্য দিয়েছেন আপ টু এইটথ কমিশন পর্যন্ত। সোর্স থেকে তোলা এবং আপনাদের ঔদাসীন্যের জন্য তুলতে না পারা এই সবগুলো পাশাপাশি রাখলে আমার মনে হয় চিত্রটা পরিষ্কার হয়ে যাবে। আপনাদের দলের লোকেরা বুঝতে পারবেন যে আপনি কত অসত্য ভাষণ দিচ্ছেন। আপনি তো অরিজিনাল কমিউনিস্ট নন, কমিউনিস্ট সাজতে হবে, তার জন্য অসত্য কথা বলে যারা ট্রাডিশনাল কমিউনিস্ট আছেন তাঁদের আটকাবার চেষ্টা করবেন। কখনো কখনো কংগ্রেসকে কুৎসিত গালাগালি দিয়ে সেই জায়গায় পৌঁছবার চেষ্টা করছেন। কিছু মানুষ বোকা থাকতে পারে, কিন্তু দেশের ৫ কোটি মানুষ বোকা এই ভাববার কোন কারণ আছে বলে আমি মনে করিনা। এবার দেখা যাক সিকস্থ প্ল্যানে পশ্চিমবঙ্গের পরিকল্পনা বাবদে কত টাকা ধরা হয়েছে। ধরা হয়েছে ৩০৫০০ কোটি টাকা। পশ্চিমবঙ্গের প্ল্যান ছিল, এই রাজ্যের সংগ্রহ করার কথা ছিল ২১৭৮ কোটি টাকা। আর ওপেন মার্কেট, এল.আই.সি. রিজার্ভ ব্যাঙ্ক এই সমস্ত থেকে ৬৪২ কোটি টাকা লোন করার কথা ছিল। কেন্দ্রীয় সরকারের ৬৮০ কোটি টাকা দেবার কথা ছিল। আপনাদের যে ২৯৭৮ কোটি টাকা রাজ্যের প্রথম ৩ বছরে সংগ্রহ করার কথা ছিল তার টারগেটে পৌঁছতে পারলেন না। তাই সেটা কেন্দ্রের যা দেবার কথা ছিল, আর ওনার যেটা সংগ্রহ করার কথা ছিল তার ধারে কাছে উনি পৌঁছতে পারলেন না।

আপনি এবারে বলুন যে প্ল্যান বাজেটে কি কেন্দ্রকে দাবী করার অধিকার আপনাদের আছে? আমি ৩ বছরের পরিসংখ্যান দিতে চাই। ৩ বছরের পরিসংখ্যান দিলে বুঝতে পারবেন ওনার কালেকশন কত কমছে আর কেন্দ্রের দেয় কত বাড়ছে এবং আউটসাইড প্ল্যান মার্কেট থেকে কি পরিমাণ বেড়ে যাচ্ছে। ১৯৮০-৮১ সালে স্টেট কনট্রিবিউশন ৭৩.৪০ কোটি টাকা, কেন্দ্রের দেয় ১৩৬.০১ কোটি টাকা, মার্কেট বোরো করেছিলেন ৯৩.২৭ কোটি টাকা, ওভার ড্রাফট ১১৭.৬৬ কোটি টাকা। অবশ্য মাননীয় অর্থমন্ত্রী বলেই দিয়েছেন যে ওভার ড্রাফট একটা বড় কথা নয়। ষষ্ঠ যোজনাকালে ৩৬৫ দিনের মধ্যে ২২ দিনই এঁরা ওভার ড্রাফট নিয়ে সরকার চালিয়েছেন। এদিকে মাননীয় মুখ্যমন্ত্রী ওনাকে Guinnas Book-যে তুলে বাজারে চালাবার চেষ্টা করছেন। এঁরা যে কতবড় অপদার্থ সেটা কিছু ফ্যাক্টস অ্যান্ড ফিগার্স দিলেই বুঝতে পারবেন। ডিটেলস্ ফিগারে না গিয়ে আমি এখানে কিছু পার্সেন্টেজ দিচ্ছি। ৩ বছরে স্টেট কনট্রিবিউশন হচ্ছে ৩৩.৮২ কোটি টাকা। পার্সেন্টেজ হল ২.০৬। সেন্ট্রাল দিয়েছে ৪২.২০ পারসেন্ট মার্কেট থেকে পেয়েছেন ২৩.২৫ পারসেন্ট, ওভার ড্রাফট নিয়েছেন ৩১.৯৯ পারসেন্ট। সেখানে অল্ স্টেটে ৪১.০৪ পারসেন্ট, সেন্ট্রাল দিয়েছে ৩৪.২০ পারসেন্ট। অল স্টেটের অ্যাভারেজ ৩২.০২ পারসেন্ট। সেখানে এই রাজ্যকে দিয়েছে ৪২.২০ পারসেন্ট। আমি ডিটেল ইয়ারওয়াইজ স্টেটমেন্টে যাচ্ছি না। আপনি যে সোর্স থেকে বলে থাকেন, সেই সোর্স থেকেই আমি বলছি যে আপনি কত অসত্য কথা বলে চলেছেন দেখুন। এছাড়া এইটথ ফিনান্স কমিশনের সুপারিশ সম্বন্ধে এখানে কথা উঠেছে। বার বারই বলা হচ্ছে যে দিস ইজ ইল্লিগ্যাল অ্যান্ড আনকনস্টিটিউশনাল। কিন্তু আজকে যে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে সেটা যে কমপ্লিটলি লিগ্যাল, ইল্লিগ্যাল অ্যান্ড আনকনস্টিটিউশনাল নয় সেটা তুলে ধরছি। আমি এই প্রসঙ্গে ফিনান্স মিনিস্টার পার্লামেন্টে তাঁর প্রতি উত্তরে যা বলেছিলেন আমি তার থেকে অংশ বিশেষ তুলে ধরছি। আমি শ্রী টি.টি কৃষ্ণমাচারীর বক্তব্যের একটি ছোট কোটেশনের মাধ্যমে দেখিয়ে দিচ্ছি যে আজকে অর্থ কমিশনের সুপারিশের ব্যাপারে যে ব্যবস্থা নিয়েছেন সেটা ইল্লিগ্যাল অ্যান্ড আন কনস্টিটিউশনাল নয়। Shri T.T.Krishnamachari said when this issue was debated he referred to the Directive Principles debate when this particular issue was debated in the Constituent Assembly. I quote a few lines from the Constituent Assembly Debate. Volume 9 1949: page 326:

"Parliament must leave it to the executive to undertake the very onerous duty of distribution between the various provinces based on certain principles to be laid down by the Parliament, the proceeds of certain taxes levied, collected, etc. etc.

In regard to the Finance Commissioner his comments was: "Our finance Commission will also only be an aid to the administrative machinery even though created by the article in the constitution and their recommendations must be decided on by the executive"

The third part of his observation was :

"The executive can accept the recommendations if they are feasi-

ble and desirable". If it is feasible and desirable I would like to underline the word "feasible and desirable". এই ফিজিবল অ্যান্ড ডিজায়ারেবল, সেটাই সবচেয়ে বড় প্রশ্ন হয়ে দাঁড়িয়েছে এবং আপনারা এটা কনসিডার করতে চাইছেন না। আপনারা বলছেন যে ফিনান্স কমিশনের সুপারিশ অবিলম্বে কার্যকর করতে হবে। ওঁদের রেকমেন্ডেশন অনুযায়ী ১৪ শত কোটি টাকা রাজ্যগুলোকে ডিস্ট্রিবিউট করতে হবে বলে আপনারা বলছেন। এটা ইলেকশন ইয়ার। এই মুহূর্তে ১৪ শত কোটি টাকা দিয়ে দেওয়া হলে ইনফ্রেশন বাড়বে, ট্যাক্স চাপাতে হবে। ফলে সরকারকে আনপপুলার হতে হবে। ইলেকশন ইয়ারে নতুনভাবে ট্যাক্স চাপিয়ে আনপপুলার হতে সেন্ট্রাল গভর্নমেন্ট বাধ্য কি? ইলেকশনের কথা ছেড়ে দিলেও ইজ ইট ম্যান্ডেটরী? অতীতেও এই রকম সিদ্ধান্তের নজির আছে। ফিনান্স মিনিস্টার এটা মেনে নিতে বাধ্য নন। ইট ইজ নট্ ম্যান্ডেটরী। রাজনৈতিক দিক থেকে ১৪ শত কোটি টাকা ইলেকশন ইয়ারে ট্যাক্স চাপিয়ে বিতরণ করবার মানসিকতা আমরাও বরদাস্ত করতে পারিনা। অপর দিকে কোট্ করছি, ৩০০ কোটি টাকার মধ্যে অলরেডি ১০০ কোটি টাকা গ্রান্ট-ইন-এড হিসাবে রাজ্যকে দিয়ে দিয়েছে; একবার ৭৩ কোটি টাকা এবং আর একবার ৩৪ কোটি টাকা আপনারা পেয়েছেন।

[1-50— 2-00 P.M.]

সুতরাং প্রশ্নই ওঠে না নূতন করে অষ্টম অর্থ কমিশন নিয়ে বির্তক করা। আবার কেউ কেউ বলছেন ১৪০০ কোটি টাকা নিয়ে নাকি কেন্দ্র পকেটে পুরেছে। ১৪০০ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের পকেটে পোরার কোন প্রশ্নই ওঠে না। কেন্দ্রের হাতে যা আছে আজকে ফিনান্স কমিশনের রিপোর্ট যদি আরো ৩-৪ মাস আগে আসত তাহলে না হয় ১৪০০ কোটি টাকার ব্যবস্থা করা যেত। কিন্তু কেন্দ্রের বিরুদ্ধে যে জিনিস চাপিয়ে দেওয়া হচ্ছে সেটা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত এবং অমূলক। আমি অনুরোধ করব আপনার থ্রু দিয়ে এই মোশন মুভ করতে। আমি ক্যাটাগরিক্যালী মনে করি ইট ইজ এ সিরিয়াস ক্রাইসিস, সেই জন্য এটা উত্থাপন করা হয়েছে। আমি মনে করে দি গভর্নমেন্ট হ্যাভ মিজারেবলি ফেল্ড। ল অ্যান্ড অর্ডার মেনটেন করতে ফেল নয়, এই ইকনমিক্যাল ক্রাইসিসের মধ্যে সিভিল ওয়ার নিয়ে আসবার চক্রান্ত চলছে। এই সিভিল ওয়ার ঠেকাবার জন্য কন্সটিটিউশনের ৩৬০ ধারায় যে প্রোক্লেমেশন আছে সেটা মেনটেন করুন। ইকনমিক্যাল এমারজেন্সী ডিক্লেয়ার করে যদি না দেওয়া হয় তাহলে এই সিভিল ওয়ার তরান্বিত করতে ওঁরা বদ্ধপরিকর হয়ে পড়বে। এই ভয়ঙ্কর অবস্থার পরিপ্রেক্ষিতে এই মোশান মুভ করছি এবং আরো একটা অংশ-৩৬০ ধারাকে অ্যাড করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখন আমি বিশেষ কিছু বলতে চাই না, শুধু কয়েকটি কথা সুব্রতবাবুর বক্তব্য প্রসঙ্গে বলব। সুব্রতবাবু নেই। ওঁনারা রাজনীতি করেন, রাজনীতির সঙ্গে অর্থনীতির কোন সম্পর্ক নেই। ওঁনারা রাজনীতি করেন, রাজনীতির সঙ্গে অর্থনীতি টেনে আনেন না, সুব্রতবাবু অনেক দিন পরে রাজনীতিতে এসেছেন। ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনের ভিত্তিটাই হচ্ছে অর্থনীতির উপর। গান্ধীজীর লবণ আন্দোলন, আইন-অমান্য আন্দোলন যে সংগঠিত হয়েছিল সেটা হল অর্থনৈতিক যে বুনিয়াদ সেই বুনিয়াদকে ভেঙ্গে দেবার জন্য। আমরা যে বিভিন্ন শ্রমিক আন্দোলন, কৃষক আন্দোলন করেছি সেটা হল

অর্থনীতির ভিত্তিকে সুদৃঢ় করার জন্য। আমরা ইংরেজদের বিরুদ্ধে যে লড়াই করেছি সেটা ছিল ঔপনিবেশিকতার বিরুদ্ধে। এটা ছিল মূল ভিত্তি। তিনি এই কথাটা কেন বললেন সেটা আমার বোধগম্য হল না। ওনারা যদি এই কথা বলেন তাহলে সেটা আলাদা কথা। আমাদেব বরাদ্দ যেটা সবক্ষেত্রে পশ্চিমবাংলা সহ ১১ রাজ্যে রাজস্ব ঘাটতি আছে। ওঁনারা শুধু পশ্চিমবাংলার কথা বলছেন। আমরা বলছি পশ্চিমবাংলা সহ ১১টি রাজ্যের কথা। এই যে অসমান ব্যবস্থা আছে সেই অসমান ব্যবস্থার বিরুদ্ধে আমরা বলতে চাই। অন্তশুল্ক ৫ শতাংশ ৯০ কোটি টাকা, অনুদান বাবদ ১৪২ কোটি ১১ লক্ষ টাকা, যাত্রি ভাড়া কর বাবদ আমাদের যা প্রাপ্য সেটা হল ৬ কোটি টাকা, ত্রাণ ইত্যাদি বাবদ ১১ কোটি ৯০ লক্ষ টাকা, প্রশাসনিক উন্নতি ইত্যাদি বাবদ ২৫ কোটি টাকা, ঋণ কিস্তি পরিশোধ ইত্যাদি বাবদ ২৪ কোটি টাকা। এই সব নিয়ে মোট ২৯৯ কোটি ১ লক্ষ টাকার তফাত থেকে যাচ্ছে। আমাদের ব্যাপারে এই যে পার্থক্য, এই যে ঘাটতি এই ব্যাপারে আমরা বারংবার আন্দোলনে যাই। সুব্রতবাবু যদি নিজেকে দিল্লির লোক মনে করেন তাহলে আলাদা কথা। তিনি যদি পশ্চিমবাংলার লোক হন তাহলে পশ্চিমবাংলার উন্নতির ক্ষেত্রে ওনার দায়-দায়িত্ব বা দরদ দেখি না। অন্যান্য রাজ্যকে যখন বেশি দেওয়া হয়, অন্যান্য রাজ্যকে শিল্পের ক্ষেত্রে, কৃষির ক্ষেত্রে যখন অনুদান দেওয়া হয় তখন আমরা আপত্তি করি না। কিন্তু আমাদের যখন বঞ্চিত করা হয়, অস্বীকার করা হয় তখন তার বিরুদ্ধে আমরা বলবার চেষ্টা করি। এই ব্যাপারে আমাদের অর্থমন্ত্রী বলবেন এবং অন্যান্য সদস্যরা বলবেন। তাঁদের বক্তব্য শোনার পরে আমার জবাব শেষে দেব।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে যে মোশনগুলো এসেছে, যা নিয়ে এতক্ষণ আলোচনা হল, তা খুবই গুরুত্বপূর্ণ। আমাদের সেই ভাবে, সেই দৃষ্টিভঙ্গি নিয়ে মোশনগুলোর উপরে আলোচনা করতে হবে। প্রথমেই আমার যে কথা মনে হচ্ছে তা হল মাননীয় কমলবাবু যে ১১টি রাজ্যের ঘাটতির কথা বললেন সেটা। এরজন্য অষ্টম অর্থ কমিশন সুপারিশ করেছেন। খুব ভাল কথা। অর্থ কমিশন সেই ভাবে সুপারিশ করে থাকেন, তারপর ভারত সরকার প্রয়োজন মত রাজ্যগুলিকে সাহায্য দেন। আপনারা আগে নিজেদের কার্যকলাপ সম্বন্ধে বিবেচনা করুন, আমি আপনাদের সেই ভাবেই অনুরোধ করব। তা করার পর আপনারা ভারত সরকারের দিকে অঙ্গুলি নির্দেশ করবেন। ধরুন একটা এলাকা সি.পি.এম.'এর দখলে আছে এবং তাদের অধীনে ১৫টি পঞ্চায়েত সমিতি আছে। অন্য একটি জায়গায় ৫টি পঞ্চায়েত সমিতি কংগ্রেসের দখলে আছে। এখন প্রশ্ন হচ্ছে, জেলা পরিষদ উক্ত ১৫টি পঞ্চায়েত সমিতিকে যেভাবে আর্থিক সাহায্য দেন, সেই ভাবে কি কংগ্রেসের দখলে থাকা ৫টি গ্রাম পঞ্চায়েতে আর্থিক অনুদান দিয়ে সাহায্য করে থাকেন? একথা আমি মাননীয় পন্ডিত অর্থমন্ত্রী মহাশয়'এর কাছে জিজ্ঞাসা করছি, তিনি বলুন তো কংগ্রেসের দখলে থাকা গ্রাম পঞ্চায়েতগুলো সি.পি.এম.'এর দখলে থাকা পঞ্চায়েতগুলোর মতো সমভাবে আর্থিক বরাদ্দ পান? এ ব্যাপারে আমার চ্যালেঞ্জ রইল। আপনারা টাকা সমভাবে বন্টন করছেন না। সর্বত্র একই ভাবে কংগ্রেসের দখলে থাকা গ্রাম পঞ্চায়েতগুলোর জন্য স্যাংশন করা স্কীমের টাকা আপনারা আপনাদের দখলে থাকা পঞ্চায়েতগুলোর সঙ্গে সমভাবে বণ্টন করছেন না। আপনারা চেষ্টা করছেন যাতে কংগ্রেসি পঞ্চায়েতগুলোর স্কীম চালু না হয় এবং এরজন্য ব্যবস্থা যা করার তা করছেন। এখানে, বিধানসভার বুকে কংগ্রেসকে গালাগালি দেবার জন্য কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে অযথা বিষোদ্‌গার করছেন। এটা অত্যন্ত দুঃখের ও লজ্জার কথা।

আপনারা আগে নিজেদের হৃদয় সার্চ করুন, তারপরে নিজের কার্যকলাপকে সংশোধন করুন। তারপরেই ভারতসরকারকে গালাগালি দেবেন এবং অঙ্গুলি নির্দেশ করে বলবেন কিছু করছে না। আমাদের কাছে অষ্টম অর্থ কমিশনের সুপারিশ সম্বলিত একটি বই বিতরণ করেছেন। এর মধ্যে দিয়েও আমাদের বিভ্রান্ত করবার চেষ্টা আপনারা করেছেন। এটা কোনো ছাপার ভুল কিনা জানি না- এর মধ্যেও অনেক কথা লেখা আছে দেখছি। বইটির ২য় প্যারাগ্রাফে লেখা আছে—"রাষ্ট্রপতির আদেশ বলে গত ২০শে জুন, ১৯৮৪ অষ্টম অর্থ কমিশন গঠিত হয়।" ১৯৮৪ সালে কি অষ্টম অর্থ কমিশন গঠিত হয়েছিল? এর পরের লাইনে -"১৪ই নভেম্বর, ১৯৮৪ তারিখে কমিশন অন্তবর্তী-কালীন প্রতিবেদন পেশ করেন।" আজ তো ২১ শে সেপ্টেম্বর। সুতরাং এগুলো নিশ্চয়ই আমাদের বিভ্রান্ত করবে। এর পরে বলেছেন যে, অন্তবর্তীকালীন সুপারিশ অষ্টম অর্থ কমিশন যা করেছিল তাতে দেখা যাচ্ছে— "পশ্চিমবঙ্গের জন্য ৭ কোটি ৮৯ লক্ষ টাকা বরাদ্দ হয়েছিল।" আপনারা নিজেরাই বলছেন যে অর্থ কমিশন বলে দিয়েছে এটা একটা অন্তবর্তীকালীন সুপারিশ কেন্দ্রীয় সরকার তা মানতে বা না মানতে পারেন। একটু আগে সুব্রত মুখার্জি এখানে বলে গেছেন যে, অষ্টম অর্থ কমিশনের সুপারিশ মাফিক যদি অর্থ দিতে হয়, তাহলে ১৪০০ কোটি টাকার প্রয়োজন। নির্বাচনের পূর্বে ১৪০০ কোটি টাকার কর কি কোনো সরকার ধার্য করেন? আপনাদের ক্ষেত্রে যদি এই অবস্থা হত, তাহলে আপনারা কি তা গ্রহণ করতেন? কোন সরকার কি তা গ্রহণ করতে পারেন? কখনই তা পারেন না। বছরের মাঝখানে নোট ছাপানো কখনই সম্ভব নয়। নোট ছাপালে মুদ্রাস্ফীতি হয়। একথা তো পন্ডিত অর্থমন্ত্রী খুব ভাল করেই জানেন। নির্বাচনের পূর্বে দ্রব্যমূল্য হঠাৎ করে লাফিয়ে বেড়ে যাক এবং আপনারা তা সর্বত্র প্রচার করবার চেষ্টা করুন তা তো হতে পারে না? পশ্চিমবঙ্গের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার বিমাতৃসুলভ আচরন করেছেন, তা কিন্তু অষ্টম অর্থ কমিশনের সুপারিশ থেকে মোটেই প্রমাণিত হয় না।

[2-00— 2-10 P.M.]

কেননা ভারতবর্ষের সরকার এই সুপারিশ ভারতবর্ষের কোনো রাজ্যের ক্ষেত্রে প্রয়োগ করছেন না। কেবল পশ্চিমবঙ্গের ক্ষেত্রে নয়, যদি দেখা যেত তাঁরা বেছে বেছে সব রাজ্যগুলিকে দিচ্ছেন যেমন আপনারা বেছে বেছে পঞ্চায়েত সমিতিগুলিকে টাকা না দেন সেরকম যদি ভারত সরকার বেছে বেছে পশ্চিমবঙ্গ সরকারকে না দিতেন তাহলে সেই অভিযোগ করতে পারতেন যে আমাদের বিরুদ্ধে বিমাতৃসুলভ আচরণ করছেন। কিন্তু সেটা প্রমাণিত হচ্ছে না। সুব্রতবাবু বললেন আপনারা প্রচার এবং অপপ্রচারে খুব পটু এবং এই ক্ষমতা আর কোন দলের ভারতবর্ষে আছে কিনা জানিনা। এর মধ্য দিয়ে তাঁরা নির্বাচনী বৈতরণী পার করার চেষ্টা করছেন। গ্রাম বাংলার মানুষ কিছু পাচ্ছে না। আপনার দলের সভ্যরাই বলছেন ত্রাণের কোন ব্যবস্থা নেই। আমরা যখন গিয়ে বলছি এই সরকারের কাছ থেকে ত্রাণের কোন ব্যবস্থা করতে পারছি না, তখন আপনার দলের লোকেরা বলছেন কেন্দ্র দিচ্ছে না। রাস্তা হচ্ছে না, বাঁধ হচ্ছেনা, জি.আর পাচ্ছিনা, তাঁবু নেই কেননা কেন্দ্র দিচ্ছে না। এই অবস্থার মধ্যে আমরা গ্রাম বাংলায় আছি। এই কথা শুনতে শুনতে আমাদের কানের পর্দা ফেটে গেছে। তারা বলছে কেন্দ্রের কাছ থেকে যদি কিছু না আনতে পারেন তাহলে এই সরকার গদিতে বসে আছেন কেন এয়ার কন্ডিশান ঘরে মহাকরণে ৪৬ জন মন্ত্রী বিরাজমান কেন তা বুঝতে পারছি না।

পদত্যাগ করে প্রতিবাদ করে যদি সৎসাহস থাকে তা হলে নির্বাচন করে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে ভোট সিক করুন। কিন্তু তারা তা করবেন না। তারা অপপ্রচারের মাধ্যমে নানা রকমভাবে লোককে বিভ্রান্ত করে রাজনৈতিক ফয়দা লোটার চেষ্টা করছেন। আমরা গত ৭ বছর ধরে বলে আসছি এই সরকার রাজ্যকে একটা দেউলিয়া অবস্থায় পরিণত করছেন। এর মূল কারণ হচ্ছে এই সরকারে খরচ করার যে নীতি কোন খাতে কি খরচ করব, আমাদের আয় এতখানি এবং খরচ করার সামর্থ এই সেটা একটা সম্পূর্ণ ভ্রান্ত নীতিতে ভরা। এই যে পে কমিশন হল তাতে সরকারি কর্মচারিদের সঙ্গে অনুরূপভাবে শিক্ষকদের বেতন বাড়ানো হল। সরকারের আয় যে অনুপাতে বেড়েছে তার সঙ্গে মাইনে বাড়ানোটা সঙ্গতিপূর্ণ নয়। এর সঙ্গে বিভিন্ন ভাতা যোগ করার জন্য খরচ বেড়েছে। আপনারা বেকার ইনট্রোডিউস করেন। সগর্বে এটা অর্থমন্ত্রী ঘোষণা করেছিলেন যে বেকারদের জন্য আমাদের হৃদয় করুণায় ভরা বলে আমরা তাদের বেকার ভাতা দিচ্ছি। কিন্তু দেখা গেল ৫।৬ বছর পরে তারা সেই ভুল সংশোধন করবেন। কিন্তু ৬ বছরে এই টাকাগুলো তো জলে গেল। এর প্রতিকার কিভাবে করা যাবে সেটা আপনারা চিন্তা করুন। সরকারী কর্মচারীদের, শিক্ষকদের বেতন বাড়ুক এটা আমরা চাই। কিন্তু দেখতে হবে সরকারের অর্থের সঙ্গতি আছে কি না? এই সঙ্গতির বাইরে যদি খরচ করা হয় তাহলে স্বাভাবিকভাবে সরকারের ইনকাম সরকারি কর্মচারিদের, শিক্ষকদের বেতন, বেকারভাতা, বিধবা ভাতা, কৃষক ভাতা দিতেই সমস্ত শেষ হয়ে যাচ্ছে। এরজন্যই রিজার্ভ ব্যাঙ্ক থেকে ওভারড্রাফট করতে হচ্ছে এবং কেন্দ্রের বিরুদ্ধে অপপ্রচার করতে হচ্ছে। এর ফলে বন্যার লোকেরা ত্রিপলিন পাচ্ছে না, অনাহারে লোকগুলি বাঁচার জন্য গম পাচ্ছে না। এই অবস্থায় আপনারা নিয়ে গেছেন। এটাই আসল কথা। আপনাদের খরচ করার নীতি ভ্রান্ত এবং সেই নীতির অনুসরণের ফলে পশ্চিমবাংলা দেউলিয়ায় পরিণত হচ্ছে। আপনারা সিনেমা তুলবার জন্য, বই ছাপাবার জন্য কত কোটি টাকা খরচ করছেন সেটা চিন্তা করে দেখবেন। যেগুলি উৎপাদনমূলক নয় তার পিছনে যদি আপনারা এইভাবে খরচ না করতেন তাহলে পশ্চিমবাংলার এই হাল হত না। একটা গ্রাম থেকে আর একটা গ্রামে, একটা শহর থেকে আর একটা শহরে, পশ্চিমবাংলার এক প্রান্ত থেকে আর একপ্রান্ত পর্যন্ত যোগাযোগ রক্ষা করা যায় রাস্তার মাধ্যমে কালকে পূর্তমন্ত্রীর মুখ থেকে আপনারা শুনেছেন সেই সড়ক নির্মাণকে প্রয়রিটি সেক্টরে ধরেননি, অথচ দেখছি বেকার ভাতা দেওয়া, সরকারি কর্মচারিদের বেতন বাড়িয়ে দেওয়া এগুলিকে প্রয়রিটি সেক্টরে ধরেছেন। আপনাদের লজ্জা করা উচিত যে আপনাদের কোন প্ল্যানিং নেই। এই রাজ্যকে উন্নত করার জন্য আপনাদের নীতিগুলি সম্পূর্ণ ভ্রান্ত। সেজন্য পশ্চিমবঙ্গে এই দেউলিয়া অবস্থা। এর পরিবর্তন যদি না করেন তাহলে কেন্দ্রকে দোষারোপ করেও আপনারা উদ্ধার পাবেন না, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহোদয়, বিরোধী পক্ষের প্রথম বক্তা সুব্রত মুখার্জি কেন্দ্র রাজ্য সম্পর্কের প্রশ্নে উদ্বিগ্ন হয়েছেন এবং রাজ্যের যে দাবি সেই দাবি আজকে উত্থাপিত হচ্ছে। কেন্দ্র-রাজ্য সম্পর্কের প্রশ্ন আজকে সর্বভারতীয় বিষয় হয়ে দাঁড়িয়েছে, খুব স্বাভাবিকভাবেই কেন্দ্রের একজন বিশ্বস্ত বশংবদ হিসাবে সুব্রতবাবু আতঙ্কগ্রস্ত হয়ে পড়েছেন। আমি কিছুদিন আগেকার একটা ঘটনার কথা স্মরণ করিয়ে দিই— কেন্দ্র-রাজ্য সম্পর্ক-র প্রশ্ন নতুন কিছু নয়, ১৯৫২ সালে মাদ্রাজবিধান সভায় তদানীন্তন মাদ্রাজের মুখ্যমন্ত্রী চক্রবর্তী রাজা

গোপালাচারী রাজ্যগুলির অবস্থা সম্পর্কে বলতে গিয়ে মাদ্রাজ বিধানসভার সদস্যের প্রশ্নে বিব্রত হয়ে বলেছিলেন ইট ইজ এ গ্নোরিয়াস মিউনিসিপ্যালিটি এবং ১৯৫২ সালে রাজ্যগুলির যা অবস্থা ছিল কেন্দ্রীয় সরকার যে ফিসক্যাল পলিসি যে অর্থনীতি গ্রহণ করে চলেছেন তার ফলে তাদের অবস্থার কোন পরিবর্তন ঘটেনি, রাজ্যগুলি মিউনিসিপ্যালিটির বৃহত্তর সংস্করণ হিসাবে থেকে গেছে। খুব স্বাভাবিকভাবেই মাননীয় স্পিকার মহোদয়, কেন্দ্র-রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাসের কথা, অর্থনৈতিক কাঠামোর পুনর্বিন্যাসের কথা উত্থাপিত হয়েছে এবং বিষয়টা সর্বভারতীয় হয়ে দাঁড়িয়েছে। কেন্দ্রের যে বঞ্চনা সেই সম্পর্কে ছোট্ট একটা উদাহরণ দিচ্ছি। গতকাল রাস্তাঘাটের খারাপ অবস্থা সম্পর্কে বক্তৃতা হচ্ছিল, আজকে অতীশ বাবু সেই কথার উল্লেখ করেছেন। কিন্তু তাঁরা একথা কখনও বললেন না ট্রান্সপোর্ট ডেভেলপমেন্ট অথরিটির আন্ডার প্ল্যানিং কমিশনের একটা বোর্ড আছে এবং সেখানে রাস্তাঘাট মেন্টেন্যান্সের জন্য কেন্দ্রীয় সরকার পার কিলোমিটার ৩২/৩৩ হাজার টাকা খরচ করেন এবং সমস্ত রাজ্য সেই টাকা পেয়ে যাচ্ছে, কিন্তু পশ্চিমবঙ্গ সেই ক্ষেত্রে পার কিলোমিটার ৮ হাজার টাকা মাত্র পেয়ে থাকে। এই বঞ্চনার বিরুদ্ধে চুপ করে বসে থাকতে হবে? তাই পশ্চিমবঙ্গ সরকার ন্যায় সঙ্গত দাবি উত্থাপন করার মধ্য দিয়ে রাজ্যগুলির সেই দাবি প্রতিষ্ঠিত করতে চায় এবং ভারতবর্ষে এই ফেডারেল স্ট্রাকচার অক্ষুণ্ণ রাখতে চায়। অর্থ কমিশনের যে সুপারিশ সেটা সুব্রতবাবু বলেছেন ম্যানডেটরী নয়। কিন্তু ১৯৫১-৫২ সাল থেকে অর্থ কমিশন গঠিত হয়ে যাবার পর একমাত্র তৃতীয় কমিশনের পরিকল্পনা ব্যয় সম্বন্ধে আপত্তি ছাড়া সমস্ত ক্ষেত্রের অর্থ কমিশনের সুপারিশ কার্যকর করা হয়েছে। তাই অষ্টম অর্থ কমিশনের যে সুপারিশ সেই সুপারিশের পুরো টাকাটা পাবার জন্য দাবি উত্থাপিত হয়েছে, কিন্তু কংগ্রেসের পক্ষ থেকে বিরোধিতা করা হচ্ছে। আমাদের দাবি হচ্ছে অষ্টম ফাইনান্স কমিশনের সুপারিশ কার্যকর করতে হবে। এটা কার্যকর না হলে ৩২৫ কোটি টাকা থেকে পশ্চিমবঙ্গ বঞ্চিত হবে। এর বিরুদ্ধে আমাদের লড়াই করতে হবে এবং সমস্ত ভারতবর্ষে জনমত গঠন করতে হবে। সুব্রত বাবু বলেছেন কেন্দ্রের টাকা বণ্টনের যে নীতি সেটা মূলত হয়ে থাকে জনসংখ্যার ভিত্তিতে।

[2-10— 2-20 P.M.]

জনসংখ্যা ভিত্তিক হোক— কিন্তু তার সঙ্গে সঙ্গে অন্যান্য ভিত্তিগুলি ধরা দরকার। যেমন হচ্ছে যে রাজ্য থেকে বেশি সংগ্রহ হচ্ছে, এই বিষয়টি বিবেচনার মধ্যে আনা দরকার। স্যার, আপনি জানেন যে ভারতবর্ষের জনগণের শতকরা ৮ থেকে ১১ভাগই পশ্চিমবাংলায় বাস করে এবং এখানে যে আয়কর আদায় হয় তার অঙ্ক হচ্ছে ১৫.২২ শতাংশ। কিন্তু পশ্চিমবাংলা পায় কি? অর্থ কমিশনের রায় অনুযায়ী পশ্চিমবাংলা পায় ৮.৮৯ শতাংশ। এই হচ্ছে ব্যাপার এবং এটা আমরা কেন বলতে পারব না। আমাদের যে আদর্শ সেটা অন্য জায়গায় বাঁধা। ওঁদের রাজনীতি বা যে আদর্শ সেটা হচ্ছে বৃহৎ ভূস্বামী পুঁজিপতিদের কাছে সেটা বাঁধা এবং ভারতবর্ষে আজকে যে ব্যবস্থা চলছে সেটা হল ঐ বড়লোকদের যে রাষ্ট্র ব্যবস্থা সেই রাষ্ট্র বাবস্থা ওঁরা বহাল রেখেছেন। ওদের কাছে ওঁদের টিকি বাঁধা পড়ে আছে। তাই ওঁরা তো এই সব কথা বলবেনই। আমি আর একটা কথা বলছিলাম যে ৫০ দশকে আমরা দেখেছি রাজ্যগুলিকে টাকা দেবার যে পরিমাণ ছিল অর্থাৎ রেলে যে কর আদায় হত তার একটা অংশ রাজ্যগুলির মধ্যে ভাগ করে দেওয়া হত। এখন রেলে যদি নূতন করে

কর বসানো হয় তাহলে নিয়ম মত রাজ্যগুলি তাদের যে অংশ সেটা আরও বেশি হত ১৯৬৯ সাল থেকে ভাড়া বৃদ্ধির প্রচেষ্টা নেওয়া হল—কিন্তু রাজ্যগুলি তা পাবে না। সেই জন্য বলছি রাজ্যগুলিকে বঞ্চিত করার জন্য এইভাবে পরিকল্পিতভাবে তারা অগ্রসর হচ্ছেন। ৫০ দশকে রেলের কর বাড়ানো হত সেটা বন্ধ করে দেওয়া হল রাজ্যগুলিকে দিতে হবে বলে। মাননীয় স্পিকার মহাশয় এই সব কেন বলা যাবে না? ওনারা পরিকল্পনা বহির্ভূত ব্যয়ের কথা বললেন। সুব্রত মুখর্জি মহাশয় পরিকল্পনা বহির্ভূত ব্যয়ের কথা বলেছেন। আমরা বলি পরিকল্পনা বহির্ভূত যে ব্যয় সেটা নিশ্চয় কেন্দ্রকে বহন করতে হবে। কারণ শিক্ষা জনস্বাস্থ্য পানীয় জল রাস্তাঘাট ইত্যাদির জন্য ব্যয় করতে হবে। ভারতবর্ষের শতকরা ৮০ ভাগ হচ্ছে গ্রাম্য মানুষ। তাই গ্রাম বাংলার উন্নয়নের জন্য যে ব্যয় তার দায় দায়িত্ব কে নেবে? রাজ্যের ক্ষমতা তো কি সেটা সকলেই জানেন। মিউনিসিপ্যালিটি একটা বড় সংস্করণ যদি হয় তাহলে এই সব কিছু দায় দায়িত্ব কে গ্রহণ করবে? সুব্রতবাবু জেনে রাখুন ষষ্ঠ অর্থ কমিশন বলেছিল যে প্ল্যান বহির্ভূত যেসব খরচ খরচা তার দায় দায়িত্ব নেওয়া উচিত। তাহলে আজকে এই সবের দায় দায়িত্ব কে গ্রহণ করবে? একটা আন্ডার ডেভেলপ কান্ট্রি কেন্দ্রীয় সরকার নোট ছাপিয়ে সেখানে অর্থনীতিকে চাঙ্গা করার চেষ্টা করে তাহলে তার ফলশ্রুতি হিসাবে মুদ্রাস্ফীতি ঘটেছে এবং তার ফলে জনগণের উপর যে চাপ পড়ে সেই চাপের দায় কে বহন করবে? জিনিসপত্রের দাম বাড়ছে মূল্যবৃদ্ধি হচ্ছে, এই সবের দায় কে বহন করবে? স্বভাবত এটা কি আমরা দাবি করব না? আমরা সরকারি কর্মচারী শিক্ষক চৌকিদার, দফাদার তাদের বেতন বৃদ্ধি কি করব না? কেন্দ্রীয় সরকার নোট ছাপিয়ে বেতন ভাতা বৃদ্ধি করবে আর রাজ্য সরকার সেই সুযোগ নেবে না? এবং তা সত্ত্বেও আপনারা এর আপত্তি করবেন? এইসব কথা আপনাকে পরিষ্কার করে বলুন যে শিক্ষক সরকারি কর্মচারী চৌকিদার, দফাদার সমাজের পশ্চাৎপদ মানুষদের বেতন বৃদ্ধির জন্য বামফ্রন্ট সরকার যে সিদ্ধান্ত কার্যকর করেছেন তার আমরা বিরোধিতা করছি, এই কথা আপনারা পরিষ্কার করে বলুন। ভারতবর্ষে যে ৩৭ বছর স্বাধীনতার পর যে ধনবাদী রাষ্ট্র ব্যবস্থা গড়ে উঠেছে তার ফলশ্রুতি হিসাবে কালো টাকার পাহাড় জমে উঠেছে। আর সেই কালো টাকা আমাদের অর্থনীতিকে বিপর্যস্ত করে তুলেছে এবং তা থেকে পশ্চিমবাংলার অর্থনীতিকে কি বাদ দেওয়া যায়। আজকে ভারতবর্ষের অর্থনীতি বিপর্যস্ত হলে পশ্চিমবাংলার অর্থনীতি বাদ যাবে না। এই যে কালো টাকা বৃদ্ধি করবার চেষ্টা চলছে তাতে আমাদের অর্থনীতিকে বিপর্যস্ত করে দিচ্ছে। এর দায় দায়িত্ব কে নেবে? তাই কেন্দ্র রাজ্য সম্পর্ক পুনর্বিন্যাসের কথা তো উঠবেই। আমরা যারা মার্কসবাদ লেলিনবাদে বিশ্বাসী আমরা ফেডার্যাল স্ট্রাকচার পূর্ণভাবে বলবৎ করতে চাই এবং যতদিন পুঁজিবাদি ব্যবস্থা থাকছে ততদিন আমরা এর উচ্ছেদ করতে চাইব এবং তার জন্য আমরা লড়াই করব। আমাদের অগ্রবর্তী স্লোগান হচ্ছে কেন্দ্র রাজ্যের অর্থনৈতিক সম্পর্ককে পুনর্বিন্যাস করতে হবে। ভারতবর্ষের পরিকল্পনা রচয়িতারা যেভাবে পরিকল্পনা গ্রহণ করেছিলেন।

তাতে করে বেসিক ইন্ডাস্ট্রিতে অর্থাৎ জনগণের নিত্য ব্যবহার যেসব দ্রব্য সেইসব ক্ষেত্রে পুঁজিলগ্নি হল না। পুঁজিলগ্নি হল বিলাস দ্রব্য এবং চটকদারি দ্রব্য ইত্যাদিতে এবং এই করে ভারতবর্ষে একটা শ্রেণী গড়া হল। একদিকে পুঁজির পাহাড় গড়ে তোলা হল আর এক শ্রেণীর মানুষ নিরন্ন পশ্চাৎপদ হয়ে গেল। তাই আজকে বেকারত্ব বাড়ছে, কোনো শিল্প পড়ে উঠছে না বলে আজকে লুমপেন পলিটারিস্টেট জন্ম দিয়েছে এবং ওরা এই লুমপেন

পলিটারিস্টেট কে হাতিয়ার করে সন্ত্রাসের রাজত্ব করে কংগ্রেস পুনরুত্থানের স্বপ্ন দেখছেন। কিন্তু পশ্চিমবাংলার জাগ্রত জনগণ সংগঠিত মানুষ নিশ্চয় তার প্রতিরোধ করবে তার প্রতিবিধান করবেই। খুব স্বাভাবিকভাবে অর্থমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাই এই কারণে যে তিনি কেন্দ্র রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাসের কথাটা সোচ্চারে উচ্চ কণ্ঠে তুলে ধরেছেন এবং সমগ্র ভারতবর্ষে এই বিষয়টি তুলে ধরেছেন। বামফ্রন্ট এই বিষয়টি এই প্রশ্নটি চাঙ্গা করতে পেরেছেন সারা ভারতবর্ষে। এবং অন্য রাজ্যও এইসব প্রশ্ন রেখেছেন। ওঁদের বশংবদরা পো ধরারা চুপ করে বসে আছেন। কারণ এই সব কথা বললে তাদের চাকুরি চলে যাবে। তাহলে মুখ্যমন্ত্রীর চাকুরি চলে যাবে দিল্লির নির্দেশে। তাই ওঁরা এই সব কথা বলতে পারছেন না। তাই আজকে কমল সরকার মহাশয় সঙ্গত কারণেই এই প্রস্তাব উত্থাপন করেছেন। আমি এই প্রস্তাবকে পূর্ণ সমর্থন জানাই।

**শ্রী অমর ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে আমাদের বক্তব্য বিভিন্নভাবে বলার চেষ্টা হচ্ছে। আমার প্রশ্ন হচ্ছে, এই যে ৩৫০ কোটি টাকার হিসেব আকাশে বাতাসে, হাটে বাজারে ছড়িয়ে দেওয়া হচ্ছে এই হিসেবটা কোথা থেকে এল? ১৯৮৪/৮৫ সালে ৩৫০ কোটি টাকা বঞ্চনার প্রশ্ন উঠেছে। এঁদের পাওনার মধ্যে একটা হল ঘাটতি পূরণ ১১৭ কোটি টাকা, মহার্ঘভাতা ৪১ কোটি ৯৪ লক্ষ টাকা, প্রশাসন উন্নয়ন খাতে ২০ কোটি ৫৫ লক্ষ টাকা, ত্রাণ বাবদ ব্যয়ের অগ্রিম ১১ কোটি ৮৮ লক্ষ টাকা। এগুলি যোগ করলে দাঁড়ায় ১৭৪ কোটি ৫৪ লক্ষ টাকা। তাহলে ৩৫০ কোটি টাকার হিসেব কোথা থেকে এল? তবে ঋণ বাবদ এর থেকে বাদ যাবে ২৪ কোটি টাকা, অর্থাৎ ১৭৪ থেকে যদি ২৪ কোটি বাদ দিই তাহলে দাঁড়ায় ১৫০ কোটি টাকা। যদি ধরা যায় ঘাটতি পূরণ বাবদ এঁরা পাবেন ৯০ কোটি টাকা তাহলে দেখা যাচ্ছে ১৭৪ যোগ ৯০ মাইনাস ২৪ অর্থাৎ ২৪০ কোটি টাকা হয়। কিন্তু ৩৫০ কোটি টাকার হিসেব তো কোথাও পাচ্ছি না। কাজেই বলতে চাই আশোক মিত্রের হিসেব ভিত্তিহীন। তবে আগামী নির্বাচনের ব্যাপারে যে রাজনৈতিক মনোভাব এঁদের আছে সেটা যদি এর সঙ্গে জড়িয়ে ফেলে তাহলে অবশ্য ভিন্ন কথা। আর তা না হলে আবাব বলছি অর্থমন্ত্রী মহাশয় যা বলেছেন তার কোন ভিত্তি নেই।

**মিঃ স্পিকার ঃ** মোশনটা অর্থমন্ত্রীর নয়, মনে রাখবেন .........

(গোলমাল)

**শ্রী অমর ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মোশন সম্বন্ধে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে যা বলা হয়েছে আমি তা শুনেছি, তবে একটা কথা বলছি, এই বিধানসভায় নতুন এসেছি এবং আশা করেছিলাম যেখানে যুক্তি দিয়ে বক্তব্য রাখতে পারব এবং যুক্তির কথা শুনব কিন্তু আপনার ডান দিকে যাঁরা বসে আছেন তাঁদের মধ্যে দেখছি অধিকাংশ গলার জোর যত বেশি মাথার জোর তাঁদের তত কম। যাই হোক কেন্দ্রের বিরুদ্ধে বৈষম্যের অভিযোগ এখানে করা হয়েছে আমি এখানে ১৯৮০ থেকে ৮৪ সাল পর্যন্ত একটা হিসেব দাখিল করছি ১৯৮০-৮১ সালে অনুমোদিত পরিকল্পনা ব্যয় ছিল ৫৭৫ কোটি টাকা, এবং সেখানে কেন্দ্রের দেয় ছিল ২৫০ কোটি টাকা কিন্তু আমরা দেখতে পাচ্ছি কেন্দ্র সেখানে দিয়েছে ৩৪৭ কোটি টাকা। এক্ষেত্রে রাজ্যের দেয় ছিল ৩৩২ কোটি টাকা কিন্তু রাজ্য দিয়েছে মাত্র ৭৩ কোটি টাকা। ঠিক এইভাবে দেখা যায় ১৯৮১-৮২ সালে অনুমোদিত পরিকল্পনা

ব্যয় ছিল ৬৩৮ কোটি টাকা এবং এক্ষেত্রে কেন্দ্রের দেয় ছিল ২৫৩ কোটি টাকা কিন্তু কেনদ্র দিয়েছে ৪৫৮ কোটি টাকা আর রাজ্যের এখানে দেয় ছিল ৩৮৫ কোটি টাকা কিন্তু আপনি শুনলে অবাক হবেন রাজ্য সেখানে দিল মাত্র ৪ কোটি টাকা। কাজেই কেন্দ্র বৈষম্যমূলক আচরণ করছে এই যে চিৎকার করা হচ্ছে এটা ভিত্তিহীন, বরং বলা যায় বৈষম্য তো কবাই হয়নি, বরং বাড়তি দেওয়া হয়েছে। আমি খুব জোর দিয়ে বলতে পারি জাতীয় উন্নয়ন পরিষদের লক্ষ্য মাত্রার ভিত্তিতে প্রাপ্যের ক্ষেত্রে কোন রকম বৈষম্য করা হয় নি। তারপর আসুন ১৯৮২-৮৩ সালে, তখন অনুমোদিত পরিকল্পনা ব্যয় ছিল ৭৩৮ কোটি টাকা এবং এ ক্ষেত্রে কেন্দ্রের দেয় ছিল ৪৯০ কোটি টাকা কিন্তু কেন্দ্র দিয়েছে ৪৮৪ কোটি টাকা। আর এ ক্ষেত্রে রাজ্যের যেখানে দেয় ছিল ৪৪৮ কোটি টাকা সেখানে রাজ্য দিয়েছে মাত্র ৩৬ কোটি টাকা

(Noise and interruption )

**Mr. Speaker :** He is a member. Don't disturb him

[2-20— 2-30 P.M.]

**শ্রী অমর ভট্টাচার্য ঃ** ১৯৮৩/৮৪ সালে অনুমোদিত ব্যয় ২৯৯ কোটি টাকা কেন্দ্র দিয়েছে ৩৭২ কোটি টাকা আর রাজ্যের দেয় ছিল ২৪১ কোটি টাকা। কিন্তু এই রাজ্যের অর্থমন্ত্রী পন্ডিত বটে, তিনি এমন ভাবে টাকাটার আয় ব্যয়ের হিসাব রচনা করছেন যে ১৯৮৩/৮৪ সালে রাজ্য কত খরচ করল তার হিসাব আজও তৈরি হয়নি। তাই আমি বলতে চাই যে, বামফ্রন্ট সরকার কেন্দ্রের বিরুদ্ধে জিগির তুলে নির্বাচনের মওকা তুলতে চাইছেন। আমি আবার বলছি নির্বাচনকে সামনে রেখে কেন্দ্রের বিরুদ্ধে এই সব কথা বলতে চাইছেন, আমরা তার বিরোধিতা করব। ১৯৮২ সালে এই রাজ্যে আপনারা লেভি সংগ্রহ করেন নি। কারণ, ১৯৮২ সালে লেভি সংগ্রহ করবার নির্ধারিত সময়ের কিছু পরে নির্বাচন ছিল। তাই লেভি সংগ্রহ করে জোতদারদের চটাতে চান নি। সেইজন্য লেভি সংগ্রহ করেন নি। বিভিন্ন রাজ্যকে যা দেওয়া হয়েছে, পশ্চিমবাংলাকে সব চেয়ে বেশি দেওয়া হয়েছে, তাসত্ত্বেও দেখা যাচ্ছে এখানে ঘাটতি। কাশ্মীরের পরেই পশ্চিমবাংলার স্থান। আমি আর বেশি সময় নেব না, যা বলবার সুব্রতবাবু বলেছেন। কিন্তু কতকগুলি কটাক্ষ করা হয়েছে, রাজাগোপালাচারীর বক্তব্য শোনানো হয়েছে, আমরা যেমন কৃষ্ণমাচারীর বক্তব্য শুনিয়েছি। কিন্তু আমাদের মূল বক্তব্য হল আগামী নির্বাচনকে সামনে রেখে এই গত কয়েক মাস ধরে প্রচার করা হচ্ছে কেন্দ্র কিছু দিচ্ছে না বলে। এই রাজ্য সরকারের অক্ষমতার জন্য এই রাজ্য সর্বনাশের দিকে যাচ্ছে। এই আর্থিক সুযোগ সুবিধায় পশ্চিমবাংলা ঘাটতি রাজ্যে পরিণত হবে কেন? রাজ্যের এই অর্থনৈতিক অবস্থা অর্থমন্ত্রীর পক্ষে গৌরবের নয়। সকলেই মনে করেন উনি পন্ডিত মানুষ। উনি সরস্বতীর ছাড়পত্র নিয়ে এসেছেন। লক্ষ্মী সরস্বতীর বিবাদ—সরস্বতী কিছু করতে পারছে না। আমি তাই বলছি কেন্দ্রের কাছ থেকে কিছু টাকা পাওনা আছে কিনা— সেখানে কোন সঙ্গত দাবি থাকলে আমরা সেই দাবির সঙ্গে আছি। তবে এই দাবি অসঙ্গত, অবাস্তব, রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত বলে মনে করি। মিঃ স্পিকার, স্যার, এর চেয়ে বেশি কিছু বলার নেই।

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** মিঃ স্পিকার, স্যার, আমি বলতে চাই ওদের পেটটা এত বড়

হয়ে গেছে যে, কোন জিনিসেই পেট ভরছে না। কিন্তু আমি একটি কথা বলছি, "এ জগতে হায় সেই বেশি চায়, আছে যার ভূরি ভূরি"—অবস্থাটা তাই হয়েছে। এই কথা কেন বলছি? বাজেট যদি আলোচনা করা যায় তাহলে দেখা যাবে টাকা কোন্ কোন্ খাতে কত নেয় সেটা বলছেন না। কিন্তু আমার মনে হয় কোন্ কোন্ খাতে কত টাকা নেয় সেটা আমাদেব অনারেবল্ মেম্বররা সকলেই জানেন। তারপর ধরুন যে ডেফিসিট বাজেট হয়, সেই টাকা সমস্তই তারা পায়, আমরা পাই না। তারপর ফরেন এডের টাকার সার্ভিস চার্জ হচ্ছে ১২ আনা, আর নেওয়া হয় ৭।।/৮ টাকা। ওরা জানেন কিনা জানি না কতকগুলি স্টেটের ডেবপ্ট থাকে। সেই স্টেটগুলি যখন টাকা নেন তখন তাদের কাছ থেকে ৭।।/৮ টাকা সার্ভিস চার্জ নেওয়া হয়, ওরা কিন্তু ১২ আনা সার্ভিস চার্জ দেন। যেহেতু পশ্চিমবাংলা বা অন্যান্য রাজ্যকে ভাগ দিতে হয় সেই জন্য ভাগ দেব না বলে একটা জিনিস বৃদ্ধি করেছেন সেটা হচ্ছে সার-চার্জ।

সারচার্জটা আর কিছুই নয়, অন্য জায়গায় দেব না ভাগ সেইজন্য এটা কবা হয়। আর নোট ছাপানোর ব্যাপারটা আপনারা সকলেই জানেন, সে অধিকার তারা ভোগ করছেন। তা ছাড়া ব্ল্যাকমানির ব্যাপারও আছে। এই ব্ল্যাকমানিকে ওরা প্রশ্রয় দিচ্ছে এবং তার অ্যাডভানটেজ তারা সবচেয়ে বেশি পাচ্ছে। ওপেন মার্কেট সিস্টেম ব্যাঙ্কিং ব্যবস্থায় এক হাজার টাকাকে ৫ হাজার টাকা করা যায়। এইসব ব্যাপার হওয়া সত্ত্বেও তাদের আর পেট ভরছে না। এর কারণ হচ্ছে, তারা ভাবছে যতক্ষণ পারা যায় এবং যতভাবে পারা যায় আমরা লুটে নিই। শ্রী ব্রহ্মানন্দ রেড্ডি ৭ম অর্থ কমিশনের চেয়ারম্যান ছিলেন এবং তিনি অন্ধ্রপ্রদেশের চিফ মিনিস্টার ছিলেন ও সেন্ট্রাল ক্যাবিনেটের কমিউনিকেশন ও হোম মিনিস্টার ছিলেন, তিনি পার্লামেন্টে এর প্রতিবাদ করেছেন এবং বলেছেন যে, যেটা করা হ'ল সেটা অন্যায় করা হ'ল। তিনি বলেছেন, সাধারণ মানুষদেব পক্ষে এটা খুব অন্যায় হচ্ছে। শ্রী বহ্মানন্দ রেড্ডি আমাদের লোক নন, তিনি কংগ্রেসের লোক এবং এখনও কংগ্রেসের পার্লামেন্টের সদস্য। তিনি আরো বলেছেন, এই যে নজির সৃষ্টি করা হচ্ছে এটা ঠিক হচ্ছে না। মাননীয় সদস্য অমরবাবু বলেছেন ২৪০ কোটি টাকা পাওনা আছে। আমার কথা হ'ল, পশ্চিমবঙ্গের যেটা পাওনা আছে সেটা দেওয়া কি তাদের কাছে খুব কঠিন ব্যাপার? বিভিন্ন সিস্টেম থেকে তারা কোটি কোটি টাকা পাচ্ছেন, এর পরেও ওয়েজ অ্যান্ড মিনস আছে কাজেই এই টাকাটা দেওয়া কেন্দ্রের পক্ষে কি খুব কষ্টকর? আমি যে সিস্টেমগুলির কথা বললাম তার মধ্যে দিয়ে আপনারা দেখলেন কেন্দ্র প্রচুর টাকা পাচ্ছে কাজেই সেখানে শুধু আমাদের নয়, সব রাজ্যকে যদি কিছু দেয় তাহলে কি সেটা অন্যায় হবে ওরা বললেন, জুলাই মাসে আর কি করে দিই? এর কোন প্রিসিডেন্ট নেই? ৭ম অর্থ কমিশনের এবং আরো দু/তিনটি অর্থ কমিশনের রিপোর্ট জুলাই মাসে বেরিয়েছিল এবং তারপর পার্লামেন্টে সেটা স্যাংশন হবার পর তারা টাকা দিয়েছেন। কাজেই তখন যদি দেওয়া যেতে পারে তাহলে এখন না দেওয়াটা অন্যায় হচ্ছে কিনা সেটা ভারতবর্ষের জনসাধারণ বিচার বিবেচনা করবেন। এই যে টাকা দেওয়া হচ্ছে না তার কারণ হচ্ছে এর পেছনে পলিটিকাল কোশ্চেন আছে। দুটি জিনিস কেন্দ্রের হাতে আছে এবং তা দিয়ে অন্যান্য রাজ্যকে জব্দ করার চেষ্টা হচ্ছে। কিন্তু ইতিহাস বলছে, এটা সম্ভব নয়।

[2-30 — 2-40 P.M.]

একটা হল পলিটিক্যাল পাওয়ার, আর একটা হচ্ছে, অর্থনৈতিক পাওয়ার। এই যে ধনতান্ত্রিক রাষ্ট্র, এই ধনতান্ত্রিক রাষ্ট্রে যে দুটো পাওয়ার এর মধ্যে দিয়ে বলছেন যে অন্যান্য রাষ্ট্র যদি কথা না শোনে তাহলে তাদের ঠাণ্ডা করে দেবে। আমি বলছি যে এটা ভুল ধারণা। ইতিহাস অন্য রকম কথা বলে। ইতিহাসের সেই লেখক কিছুদিন পরে তারা দেখতে পারবেন এবং তখন দেখে চমকে উঠবেন এবং তখন আর কিছু করার থাকবে না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সুব্রত মুখার্জি মহাশয় অর্থনৈতিক ইস্যুর উপরে যে প্রস্তাব এবং বক্তব্য রেখেছেন, তারই সমর্থনে আমি কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। অর্থনৈতিক দিক থেকে গ্যাডগিল ফর্মুলা থেকে শুরু করে ১৯৮৩-৮৪ সালের ফিনান্সিয়াল লেআউট, তার বাজেট, অ্যাকচুয়াল এক্সপেণ্ডিচার সমস্ত কিছু তথ্যভিত্তিক অধিকাংশটাই সুব্রতবাবু রেখেছেন, বাকিটা অমরবাবু রেখেছেন। কাজেই আমি শুধু একটা পয়েনটের এখানে আলোকপাত করতে চাই। সেটা হচ্ছে, এই গ্যাডগিল ফর্মুলায় যে ৪টি ক্যাটেগোরি আছে, তার মধ্যে স্পেশ্যাল ক্যাটেগোরিতে যে ২০ পারসেন্ট অ্যালটমেন্ট হয় কেন্দ্র থেকে যেটা রাজ্য পায়, সেই পরিপ্রেক্ষিতে বিভিন্ন জায়গায় সরকার এবং আমাদের অর্থমন্ত্রী বক্তব্য রেখেছেন এবং সংবাদপত্রের মাধ্যমে মিটিং করে, প্রেস কনফারেন্স করে দাবি তুলে প্রচার পুস্তিকা বিলি করে বলেছেন যে পশ্চিমবঙ্গ কেন এই ২০ পারসেন্ট স্পেশ্যাল ক্যাটেগোরিতে তাদের প্রাপ্য অর্থ পাবেন? স্পেশ্যাল ক্যাটেগোরিতে প্রাপ্য অর্থ পেতে গেলে যে সমস্ত নিয়ম-কানুনগুলো আছে, সেই অনুযায়ী পশ্চিমবঙ্গের অর্থনৈতিক অবস্থা কি ঠিক সেই জায়গায় আছে? তার অর্থনৈতিক কাঠামো এবং তার প্রয়োজনীয়তা সেই ফর্মুলার সঙ্গে টি ট্যালি করছে? এই প্রশ্ন আজকে আমাদের মধ্যে এসে দাঁড়িয়েছে। ধরুন, আজকে যদি কোন একটা কেন্দ্র শাসিত রাজ্য, সেখানে একটা অ্যাডমিনিস্ট্রেটিভ সেট আপ তৈরি করার দরকার হয়, যেমন ধরুন আন্দামান নিকোবর দ্বীপপুঞ্জে, সেখানে টোটাল স্টেট গভর্নমেন্ট বলে আজ কোন বস্তু নেই। একটা কেন্দ্র শাসিত অঞ্চল। একটা স্পেশ্যাল অ্যাডমিনিস্ট্রেটিভ স্ট্রাকচারের ক্ষমতার মধ্যে দিয়ে রাজ্যটা চলছে। সেখানে যদি কেন্দ্রীয় সরকার ঠিক করেন ঐ রাজ্যের মানুষের মতামত নিয়ে যে সেখানে একটা অ্যাডমিনিস্ট্রেটিভ প্যাটার্ন তৈরি হবে এবং তার জন্য জেলা শাসকদের, মহকুমা শাসকদের আদালতের এবং বিভিন্ন অফিস তৈরি এবং তার মেনটেনেন্স এর জন্য কর্মচারিদের ব্যবস্থা ইত্যাদি করতে হবে। এছাড়াও আরো কতকগুলো বিশেষ বিশেষ অর্থনৈতিক দিক আছে যেগুলিতে খরচ করার দরকার আছে। সেখানে ২০ পারসেন্টের যে ফর্মুলা, যেটা স্পেশ্যাল ক্যাটেগোরির অন্তর্ভুক্ত, সেই সব রাজ্য পেতে পারে। কিন্তু আজকে কোন যুক্তিতে বর্তমান অর্থনৈতিক কাঠামোর মধ্যে দাঁড়িয়ে আমাদের অর্থমন্ত্রী দাবি করছেন পশ্চিমবঙ্গ সরকার দাবি করছেন যে এই গ্যাডগিল ফর্মুলার স্পেশ্যাল ক্যাটেগোরিতে ২০ পারসেন্ট কন্ট্রিবিউশন কেন্দ্র থেকে এই রাজ্যে আসা উচিত? আজকে অধিকাংশ মানুষের কাছে তাঁর সুচতুর বাক চাতুর্যের মধ্যে দিয়ে এবং ব্যাপক প্রচারের মাধ্যমে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। অধিকাংশ মানুষের অর্থনৈতিক অজ্ঞতার সুযোগ নিয়ে—অর্থনৈতিক অজ্ঞতা এই কারণে বলছি যে খুব সুক্ষ্ম ভাবে এই যে বিশেষ বিশেষ অর্থনৈতিক দিকগুলো

জনসাধারণের কাছে আমরা কতটুকু পৌঁছে দিতে পেরেছি? এই অর্থনৈতিক অজ্ঞতার সুযোগ নিয়ে এবং এদের বিশেষ বিশেষ রাজনৈতিক পদক্ষেপের মাধ্যমে আরো বেশি করে যে অর্থনৈতিক শূন্যতার সৃষ্টি হচ্ছে, তার সুযোগ নিয়ে সরকার এবং পন্ডিত অর্থমন্ত্রী আজকে মানুষের মধ্যে এটাকে এসটাব্লিশ করার একটা প্রচেষ্টা নিয়েছেন যে কেন্দ্রীয় সরকার আমাদের বঞ্চনা করছেন। আমার মনে একটা প্রশ্ন এসেছে। সেটা হচ্ছে, ইদানিংকালে এত বড় অসত্য মার্কসবাদী ভাঁড় আর দেখতে পাওয়া যায় না। আজকে কথায় কথায় কোনক্রমে যদি একটা সমালোচনার সম্মুখীন হন তখন নিজেকে বেসামাল করে ফেলেন। অতীত, বর্তমান এবং ভবিষ্যতকে ইভ্যালুয়েট করতে গিয়ে ইতস্তত বিক্ষিপ্ত ভাবে তিনি যে সমস্ত মন্তব্য ছুঁড়ে দিচ্ছেন, তাতে তিনি ঠিক পন্ডিত কি পন্ডিত নন, কতখানি মার্কসবাদী তাত্ত্বিক কি তাত্ত্বিক নন, কতবড় অর্থনীতিবিদ কি অর্থনীতিবিদ নন, এই ব্যাপারে আমার কাছে একটা সন্দেহের সৃষ্টি করেছে। তবে এটা আমাদের কাছে খুবই স্পষ্ট যে, ইদানিংকালে ডঃ মিত্রের চেয়ে বড় মার্কসবাদী ভাঁড় হিসাবে আর কেউ উপস্থিত হননি। উনি মন্ত্রিসভার সদস্য তথা অর্থমন্ত্রী হিসাবে মন্ত্রিসভার বৈঠক, এই বিধানসভায়, ওঁর পক্ষে এবং বিভিন্ন জায়গায় বক্তব্য রাখবার সময়ে যে সমস্ত অর্থনৈতিক তথ্যগুলি উপস্থিত করেন সেগুলির সঙ্গে দেশের অন্যান্য বিশিষ্ট অর্থনীতিবীদদের এবং রিজার্ভ ব্যাঙ্কের প্রকাশিত অর্থনৈতিক তথ্যগুলির মধ্যে আমরা আকাশ এবং পাতালের তফাত লক্ষ্য করি। পশ্চিমবঙ্গের মানুষ হিসাবে এবং জনপ্রতিনিধি হিসাবে আমাদের নৈতিক কর্তব্য হচ্ছে এই পবিত্র বিধানসভায় দাঁড়িয়ে পরিষ্কারভাবে পশ্চিমবঙ্গের প্রকৃত অর্থনৈতিক চিত্রটা পশ্চিমবঙ্গের মানুষদের সামনে তুলে ধরা। সেই উদ্দেশ্যেই কংগ্রেস সদস্য সুব্রতবাবু আজকে এই প্রস্তাব এখানে উত্থাপন করেছেন এবং এই সমস্ত বিষয়ে তিনি বিস্তারিত আলোচনা করে গিয়েছেন। স্যার, অশোক বাবুর ঐ ভুল তথ্য পরিবেশন করার পিছনে যুক্তি একটাই, সেটা হচ্ছে আগামী লোকসভার নির্বাচনে তাঁদের পার্টিকে পার করে নিয়ে যাওয়া। তিনি তাঁর ঐ সমস্ত তথ্যকে ব্যাঙ্ক করে, পশ্চিমবাংলার অর্থনীতিকে সামনে রেখে রাজনৈতিক শ্লোগান তোলার চেষ্টা করছেন। এর ফলে পন্ডিত অর্থমন্ত্রীর ব্যক্তিগত কিছু লাভ হতে পারে, বামফ্রন্ট সরকারেরও কিছু কিছু রাজনৈতিক মুনাফা হতে পারে, কিন্তু পশ্চিমবাংলার সামগ্রিক অর্থনীতির উপরে এর ফল সুদূর প্রসারী এবং সাংঘাতিক। সে ফল ভোগ করতে হবে পশ্চিমবাংলার সাধারণ গরিব মানুষদের। এর সাংঘাতিক ফল যে পশ্চিমবাংলার হাজার হাজার লক্ষ লক্ষ গরিব মানুষের সংসারে গিয়ে আঘাত করবে, তা পন্ডিত অর্থমন্ত্রী বুঝতে পারছেন না। ইতিমধ্যে মাননীয় মন্ত্রী বিনয়বাবু আমাদের মাননীয় সদস্য ডাঃ হৈমি বসুর একটি প্রশ্নের লিখিত উত্তরে এই বিধানসভায় বলেছেন যে, এখনো পর্যন্ত ৪২% আই.আর.ডি.পি.-কে ইউটিলাইজ্ করা যায়নি। শুধু একটা আইটেম ধরে আমরা দেখছি যে সাড়ে সাত বছরের মধ্যে ৪২% ইউটিলাইজ্ হয়নি। আমি এই মন্ত্রিসভাকে জিজ্ঞাসা করছি, এটা করতে কে বাধা দিয়েছে? কেন্দ্র বাধা দিয়েছে, কেন্দ্রীয় অর্থমন্ত্রী বাধা দিয়েছেন, প্রধানমন্ত্রী বাধা দিয়েছেন, কে বাধা দিয়েছে? না কি কংগ্রেসের চক্রান্তের ফলে বাধাপ্রাপ্ত হয়েছে? এটা তো আপনাদের নিজেদের প্রোগ্রাম এতে কেন্দ্রীয় সরকারের কনট্রিবিউশন আছে এবং রাজ্য সরকারের কনট্রিবিউশন আছে। এটা ইউটিলাইজ্ করার জন্য রাজ্য সরকারের বি.ডি.ও আছে, এস.ডি.ও. আছে, রাইটার্স বিল্ডিংস'আছে, তবু কেন হয় নি? সমস্ত মেশিনারি সত্ত্বেও, অ্যালটেড মানি থাকা সত্ত্বেও দীর্ঘদিন পরেও কেন বিধানসভায় দাঁড়িয়ে মন্ত্রী মহাশয়কে

লিখিত উত্তরের মাধ্যমে জানাতে হয় যে,৪২% টাকা খরচ করতে পারেন নি? উদ্দেশ্য একটাই, সেটা হচ্ছে মানুষকে অর্থনৈতিক অগ্রগতির সুযোগ না দেওয়া এবং সেই সুযোগে তাদের নিয়ে রাজনীতি করা। এটা হচ্ছে পশ্চিমবাংলার মানুষের হাতে লাল-পতাকা ধরিয়ে দিয়ে কলকাতা মহানগরীর রাস্তায় তাদের নিয়ে মিছিল করে কেন্দ্রের বিরুদ্ধে গৃহযুদ্ধ ঘোষণার নামে নিজেদের রাজনীতিকে প্রতিষ্ঠিত করবার অপচেষ্টা। এই অপচেষ্টার বিরুদ্ধে আমি প্রতিবাদ জানাচ্ছি এবং মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি যে প্রস্তাব উত্থাপন করেছেন সে প্রস্তাবকে সম্পূর্ণ সমর্থন করে শ্রী কমল সরকার মহাশয়ের প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী কমল সরকার মহাশয় আজকে এই সভায় যে প্রস্তাব উত্থাপন করেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে আমি আপনার মাধ্যমে দু'চারটি কথা বলতে চাই।

স্যার, ভারতবর্ষের সংবিধানের ২৮০ অনুচ্ছেদ অনুসারে রাষ্ট্রপতি প্রতি পাঁচ বছর অন্তর ভারতবর্ষের বিভিন্ন রাজ্যগুলি এবং কেন্দ্রের মধ্যে কিভাবে অন্তশুল্ক বন্টন করা হবে তা বিবেচনা করার জন্য অর্থ কমিশন গঠন করেন। এই প্রস্তাবের উপর এই প্রসঙ্গে আলোচনা করতে গিয়ে মাননীয় সদস্য অতীশ সিংহ মহাশয় বললেন যে, এই রাজ্যে পি ডাবলু ডি'কে প্রায়রিটি সেক্টর হিসাবে ধরা হল না কেন। উনি জানেন কিনা জানি না, আমরা যেটা জানি সেটা হচ্ছে প্রায়রিটি সেক্টর রাজ্য সরকার ঠিক করে না, কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত মোতাবেক প্রায়রিটি ঠিক করা হয়। অর্থ কমিশন তারই ভিত্তিতে বিচার বিবেচনা করে রাজ্যের কি কি পাওনা হবে, না হবে তা রাষ্ট্রপতির কাছে সুপারিশ করে। এ বারেও এই নিয়ম অনুযায়ী অষ্টম অর্থ কমিশন রাষ্ট্রপতির কাছে তাদের সুপারিশ করেছিল। কিন্তু যে দিন তারা তাদের সুপারিশ রাষ্ট্রপতির কাছে পেশ করেছিল সে দিন সংসদের অধিবেশন থাকা সত্ত্বেও সংসদে তা পেশ করা হয়নি।

[2-40— 2-50 P.M.]

পেশ না করার ফলে পশ্চিমবঙ্গ সহ ১১ টি রাজ্য বঞ্চিত হল। যেমন, ১৯৮৪-৮৫ সালে রাজ্যগুলির জন্য যে টাকা কমিশন সুপারিশ করেছিল প্রায় ২ হাজার কোটি টাকার উপর সেগুলি না পাবার ফলে এ বছর পশ্চিমবাংলা প্রায় ৩০০ কোটি টাকা থেকে বঞ্চিত হল। ওরা এ ব্যাপারে কি বলবেন তা আমি জানি না। মাননীয় সদস্য শ্রী অমলবাবুর প্রশ্নের উত্তরে অশোকবাবু বলেছিলেন যেহেতু কেন্দ্র ওদের হাতে সেইজন্য অন্য রাজ্যকে তারা পুষিয়ে দেবার ব্যবস্থা করতে পারেন। যেমন, রাজস্থানকে করলেন। অর্থ কমিশন মোতাবেক টাকা দিলেন না কিন্তু অন্যভাবে পূরণ করে দিলেন, অনুদান অন্যভাবে দিয়ে দিলেন এবং এই কারণেই আজকে রাজ্যগুলি ৩০ শতাংশ অর্থ থেকে বঞ্চিত হল। ১৯৮৪-৮৫ সালে প্রশাসনিক মান উন্নয়নের জন্য বিভিন্ন রাজ্যগুলিকে ৯৬ কোটি টাকা দেবার জন্য যে সুপারিশ করেছিলেন সেই সুপারিশ কার্যকর না করার ফলে এ বছর অর্থাৎ ১৯৮৪/৮৫ সালে পশ্চিমবঙ্গ ২১ কোটি টাকা থেকে বঞ্চিত হল। রেলের যাত্রী ভাড়ার বদলে অনুদান দেবার জন্য আগে ২৩ কোটি টাকা প্রতি বছর রাজ্যগুলিকে দেওয়া হত। এখন সেই পরিমাণ বাড়িয়ে ৯৫ কোটি টাকা করা হল। পশ্চিমবাংলার ভাগে ৬ কোটি টাকা পড়ে, কিন্তু সেই সুপারিশ কার্যকর না

করার ফলে আমরা ৬ কোটি টাকা থেকে বঞ্চিত হলাম। ত্রাণ বাবদ যে খরচ তার ৫০ শতাংশ কেন্দ্রীয় সরকার দেন। এ বছর সেই টাকা না দেবার জন্য ১১ কোটি টাকা থেকে বঞ্চিত হলাম। তারপর ঋণ মকুব, ঋণ পরিশোধ এইসব ক্ষেত্রে বিভিন্ন রাজ্যগুলির জন্য কেন্দ্র যে সুপারিশ করেছিল সেই সুপারিশ যদি কার্যকর করা হত তাহলে পশ্চিমবঙ্গ সরকার ১২১ কোটি টাকা অর্থাৎ এ বছরে ২৪ কোটি টাকা লোকসান করল। মাননীয় সদস্যদের আমি একটি কথা বলি, আমরা স্বাধীনতা লাভের জন্য সেদিন ঔপনিবেশিকবাদের বিরুদ্ধে লড়াই করেছিলাম। কিন্তু আজ স্বাধীনতার ৩৮ বছর পার হয়ে যাবার পরেও আমরা কি দেখছি? পশ্চিমবাংলাকে একটা ঔপনিবেশিকে পরিণত করেছে। আমাদের লড়াই সেইখানেতেই। কেন্দ্রের ঔপনিবেশিকবাদের যে প্রচেষ্টা তার বিরুদ্ধে আমাদের লড়াই। আমরা ভেবেছিলাম এই লড়াইতে কংগ্রেসের মাননীয় সদস্যরা যারা এই রাজ্যে বসবাস করেন তারা দলের চেয়ে দেশকে বড় করে ভাববেন, পশ্চিমবাংলার প্রতি যাতে সুবিচার হয় তারজন্য তাঁরা প্রভাব খাটাবেন। ওনারা বারবার বলছেন আই.আর.ডি.পির টাকা খরচ করতে পারেননি। আমি জিজ্ঞাসা করি, ব্যাঙ্কগুলিকে কনট্রোল কি ডঃ অশোক মিত্র মহাশয় করেন? আমি স্কীমগুলি ডি.আই.জি. আই.আর.ডি.পির মিটিং এ গিয়ে দেখেছি, ব্যাঙ্কগুলির কি অনীহা। স্কীমগুলি ডি.আই.জি অ্যাপ্রুভ করে দিয়েছে, তারপরেও ব্যাঙ্কগুলি টাকা দিচ্ছে না। দেশে ২৫।৩০টি যে লিডিং ব্যাঙ্কগুলি আছে অর্থাৎ ন্যাশনালাইজড ব্যাঙ্কগুলি তাদের বলেছেন কার্যকর করুন কিন্তু সেই ব্যাঙ্কগুলি করছে না। কেন্দ্রীয় সরকারের অর্থমন্ত্রী বারেবারে এই রাজ্যকে ভিখারি বানাবার কথা বলেন, কিন্তু ব্যাঙ্কগুলি পশ্চিমবাংলাতে আই.আর.ডি.পিকে কার্যকর করার ক্ষেত্রে যে বাধা সৃষ্টি করছে তারজন্য তো একটি কথা বলছেন না। সেইজন্য মাননীয় সদস্য কমল সরকার মহাশয় যে প্রস্তাব রেখেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যরা যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্য আমি শ্রদ্ধার সঙ্গে এবং মনোযোগ সহকারে শুনেছি এবং আমি যথাসম্ভব এক-একটি করে জবাব দেবার চেষ্টা করছি। প্রথমেই অমরবাবু বললেন, ৩০০ থেকে ৩২৫ কোটি টাকা কোথা থেকে আসছে। আমরা রাষ্ট্রপতির কাছে যে স্মারকলিপি দাখিল করেছি তার স্তবকে হিসাব করে দেখিয়েছি। আমার খারাপ লাগছে যে ওটা এখনও ছাপা হচ্ছে। ছাপা সম্পন্ন হলেই সদস্যদের কাছে পাঠিয়ে দেওয়া হবে, অমরবাবুকেও পাঠিয়ে দেওয়া হবে। আপনার যদি কোনো জায়গায় খটকা লাগে তাহলে আমার সঙ্গে যোগাযোগ করবেন।

তারপর ডাঃ ভুঁইয়া বললেন যে এখানে আই.আর.ডি.পি.র টাকা এত কম খরচ হয়েছে কেন? এটা কি সম্পূর্ণ আমাদের উপর নির্ভর করে? দুঃখের কথা আই.আর.ডি.পি এর ব্যাপারে কেন্দ্রীয় সরকারের নির্দেশ হচ্ছে অর্ধেক টাকা ব্যাঙ্ক থেকে লোন হিসাবে নিতে হবে। ব্যাঙ্ক রাজি না হলে এই টাকা পাওয়া যায় না। আমরা গরিব মানুষকে টাকা দিতে চাই। গ্রামের গরিব মানুষের জন্য আলাদা কোনো স্কীম যদি করি তা তাঁরা মানতে চান না। আপনারা জানেন এই ব্যাঙ্কগুলিকে রাজি করানোর ব্যাপার নিয়ে অনেক ধ্বস্তাধ্বস্তি হয়েছে, এর জন্য আমরা করতে পারিনি। এইসব সমস্যাগুলি আমাদের এখানে আছে। আমি সুব্রত বাবুকে সবিনয়ে বলছি এই ব্যাপারগুলি নিয়ে বাজেট অধিবেশনে আলোচনা হয়েছে এবং এখনও হচ্ছে। আপনি যে হিসাবগুলি পড়ে দিলেন, আপনি জানেন যে গত ডিসেম্বরে

আপনাদের দলের যখন অধিবেশন হয় এগুলি সেই উপলক্ষ্যে তৈরি হয়েছিল। তারপর আপনি সেগুলি বাজেট অধিবেশনে দাখিল করলেন। আমি সেইজন্যই গতকাল কতকগুলি তথ্য এই সভায় পেশ করেছি। সুব্রতবাবু, এই বছর আপনি পাবলিক অ্যাকাউনটস কমিটির সভাপতি। আপনার এগুলির সমস্তই অ্যাকাউনট্যান্ট দপ্তর থেকে দেওয়া মঞ্জুরিকৃত হিসাব। এই হিসাবের মধ্যে আপনার কোনো সন্দেহ থাকলে আপনি অ্যাকাউনট্যান্ট জেনারেলকে জিজ্ঞাসা করে জেনে নেবেন আমি ঠিক বলছি, না ভুল বলছি। আপনি দেখেছেন যে পরিকল্পনায় কত খরচ হয়েছে। গত ১৯৭১-৭২ সাল থেকে হিসাবটা দিচ্ছি। গত ১৯৭১-৭২ সাল থেকে সমগ্র খরচের শতকরা প্রায় ১৫ ভাগ পর্যন্ত পরিকল্পনার খাতে খরচ হয়েছে ১৯৭৬-৭৭ সালে অর্থাৎ আপনাদের আমলে। আর ৬ বছরে সমগ্র খরচের শতকরা ২৬ ভাগ পরিকল্পনা খাতে খরচ হয়েছে, আর শতকরা ৭৪ ভাগ পরিকল্পনার বাইরে খরচ হয়েছে। আমরা চেষ্টা করছি পরিকল্পনার জন্য খরচ বাড়াতে। আমাদের গত ৬/৭ বছরে আমাদের গড় হচ্ছে শতকরা ৩২ ভাগ পরিকল্পনায় আর ৬৮ ভাগ পরিকল্পনার বাইরে। এই জিনিসটা বার বার করে বলতে চাইছি যে আমরা চেষ্টা করছি পরিকল্পনা বাড়াবার। আমি সেজন্য কোনো ভনিতা করিনি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** এই পয়েন্টে আপনি চ্যালেঞ্জ অ্যাকসেপ্ট করবেন?

**মিঃ স্পিকার :** Mr. Bapuli Please take your seat

**ডঃ অশোক মিত্র :** দেখতে পাচ্ছি যে কংগ্রেস আমলে যে খরচ ছিল পরিকল্পনার তার তিনগুণ, চারগুণ, পাঁচগুণ, বাড়িয়ে দেওয়া হয়েছে। জিনিসপত্রের দাম বাড়ছে কিন্তু তা সত্ত্বেও আমরা চেষ্টা করছি পরিকল্পনার খরচার অনুপাত কি করে বাড়ানো যায়। সুতরাং আমি বলছি যে সমস্যা আছে। পরিকল্পনা মানেই উন্নয়ন কিন্তু সব ক্ষেত্রে নয়। পরিকল্পনা খাতে অনেক জিনিস থাকে আবার পরিকল্পনা বহির্ভূত খাতেও অনেক জিনিস থাকে, যাতে এর সঙ্গে উন্নয়নের সম্পর্ক থাকে। আমি একটা উদাহরণ দিচ্ছি, গত বছর পর্যন্ত তামিলনাড়ু এ.আই.ডি.এম.কে. সরকারের সঙ্গে কেন্দ্রীয় সরকারের একটা বৈরীভাব ছিল। দুপুর বেলায় বাচ্চা ছেলেদের খেতে দেওয়ার ব্যাপারটার যে খরচ সেটা ছিল পরিকল্পনার বাইরে, এই বছর যেহেতু তামিলনাড়ু সরকারের সঙ্গে কেন্দ্রীয় সরকারের ভাব হয়ে গেছে এখন ওটা পরিকল্পনার খরচ হয়ে গেছে। অথচ এখন অন্ধ্রে রামারাও সরকারের সঙ্গে কেন্দ্রীয় সরকারের ঝগড়া চলছে, সেইজন্য অন্ধ্রে বাচ্চা ছেলেদের দুপুরে খেতে দেওয়ার খরচটা পরিকল্পনার বাইরে চলে গেছে। সুতরাং এই পরিকল্পনা এবং পরিকল্পনার বাইরের যে হিসাবটা অনেক বেশি বস্তু নির্ভর সেটা হচ্ছে রিজার্ভ ব্যাঙ্ক যা হিসাবটা করে দেন— রিজার্ভ ব্যাঙ্ক ২২টা রাজ্যের হিসাবগুলি নেন, হিসাবগুলি নিয়ে বিশ্লেষণ করে বলেন উন্নয়ন খাতে কত খরচ হয়েছে, উন্নয়নের বাইরে কত খরচ হয়েছে। আমি কালকে যে তথ্য পেশ করেছি রিজার্ভ ব্যাঙ্কের, ১৯৮১-৮২ সালে শতকরা ৬৬.৭০ ভাগ উন্নয়নের খরচ, ১৯৮২-৮৩ সালে ৬৮.১৫, ১৯৮৩-৮৪ সালে ৬৯.০৩, তার বাইরে একটা হিসাব দিলেন। সুব্রতবাবু একটা কথা বললেন, আপনারা নিজেরা প্রতি বছর কত ট্যাক্স তোলেন এবং তার চাইতে অনেক বেশি টাকা কেন্দ্রের কাছ থেকে ফেরত পাচ্ছেন।

[2-50— 3-00 P.M.]

আমরা যে টাকাটা কেন্দ্রীয় তহবিল থেকে পাই, সেটা কেন্দ্রের কাছ থেকে পাচ্ছি না। সংবিধান অনুযায়ীই সেটা আমরা পাচ্ছি। আমরা পাই অন্তশুল্কের অংশ। কেন্দ্রের দয়ার দান এটা নয়, সংবিধান অনুসারেই এটা আমরা পাচ্ছি। আপনারা বলছেন যে কেন্দ্রের বিরুদ্ধে এত চেঁচামেচি করছেন কেন? আমরা কি কথা বলেছি? এক নম্বর বলেছি যে রাজ্যগুলো থেকে সারা দেশে যে রাজস্ব সংগৃহীত হয় তার অধিকতর অংশ রাজ্যগুলোকে দিতে হবে। পশ্চিমবাংলা থেকে ইমপোর্ট ডিউটি, এক্সপোর্ট ডিউটি বাদে ২৮০০ কোটি টাকা কেন্দ্রীয় সরকার এ-বাবদ নিয়ে যান কিন্তু আমরা ফেরত পাই ৪৫০ কোটি টাকা। এটা বাড়িয়ে কি ৫৫০, ৬৫০ বা ৭০০ কোটি করা যায় না? দুই নম্বর বলেছি; গোটা দেশে সংবিধান অনুযায়ী কেন্দ্রীয় সরকারের অনুমতি ছাড়া ঋণপত্র মারফত বাজার থেকে টাকা তোলা যায়না কিন্তু কেন্দ্রীয় সরকার সেটা পারে! আজ থেকে ৩০ বছর আগে ঋণপত্র মারফত যে টাকা তোলা হত, তার দুই-তৃতীয়াংশ দেওয়া হত রাজ্যগুলোকে; কেন্দ্রীয় সরকার রাখতেন এক-তৃতীয়াংশ। আমরা বলেছি ঋণপত্র মারফত যে টাকা তোলা হয় সেটাতে রাজ্যগুলির প্রাপ্য অংশ বাড়াতে হবে। তৃতীয়ত বলেছি, আপনারা ওভার ড্রাফট্ নিয়ে এত চেঁচামেচি করছেন কেন? কেন্দ্র নোট ছাপিয়ে নিজেদের ঘাটতি মেটাতে পারে কিন্তু আমাদের তো সে পথ নেই! আমি বলছি, এই বছর ১লা এপ্রিল থেকে ৩০শে জুনের মধ্যে কেন্দ্রীয় সরকার ৪ হাজার ১৩ কোটি টাকার নোট ছাপিয়েছেন। এই নোট ছাপাতে ওঁদের কোন খরচ নেই। কারণ এটা হচ্ছে ছাপাখানার কাজ এবং কিছু কালি ও কাগজের খরচ। বছর গড়িয়ে গেলে স্বল্পমেয়াদী ঋণকে ওঁরা দীর্ঘমেয়াদী ঋণে পরিণত করে নেন, কিন্তু আমাদের আয়-ব্যয়ের হিসাব ওভাবে আমরা মিলাতে পারিনা। আমরা যা ওভার ড্রাফট্ নিই, তার পুরোটাই ফেরত দিই ১৩ পারসেন্ট ইন্টারেস্ট। বছরের শেষে যা বাকি থাকে সেটা দীর্ঘমেয়াদী ঋণে রূপান্তরিত হয় এবং তারজন্য শতকরা ৭ ভাগ সুদ সহ টাকাটা আমাদের ফেরত দিতে হয়। এই যে ওভার ড্রাফটের বোঝা এই বোঝা রাজ্যগুলোর সঙ্গে ভাগাভাগি করে নিন! আপনারা তো যথেচ্ছ নোট ছাপিয়ে চালাচ্ছেন, কিন্তু রাজ্যগুলো চলবে কি করে? গত চার বছরে কেন্দ্রীয় সরকারের সামগ্রিক খরচের শতকরা ১৫ ভাগ তাঁরা নোট ছাপিয়ে মিটিয়েছেন। পাশাপাশি, ২২টি রাজ্যসরকার তাঁদের সামগ্রিক খরচের মাত্র তিন শতাংশ ওভার ড্রাফটের মাধ্যমে মিটিয়েছে। চার নম্বরে বলেছি, পশ্চিমবঙ্গ এবং অন্যান্য অনুন্নত রাজ্যগুলোর জন্য ব্যাঙ্কগুলোকে আরো বেশি টাকা বিনিয়োগ করতে বলুন, বেশি টাকা দেবার কথা ওদের বলুন। এটা কি অন্যায় বলেছি? এক্ষেত্রে কর্ণাটকে যে টাকা ব্যাঙ্কে জমা পড়ে, তার ৭৫ শতাংশ স্টেটেই বিনিয়োগ করা হয়। মহারাষ্ট্রে এটা ৮৫ শতাংশ, তামিলনাড়ুতে ৮০ শতাংশ। পশ্চিমবাংলায় সেটা মাত্র ৫০ ভাগ। আজকে এই ভাগ বাড়িয়ে ৫০ থেকে ৬০।৭০ ভাগ ব্যাঙ্কগুলোকে করতে বলে থাকি তো এটা কি অন্যায় বলেছি? এটা কি কেন্দ্রের বিরুদ্ধে অন্যায় কিছু প্রচার করছি? এমন কিছু মারাত্মক কথা আমরা বলছিনা।

কিন্তু তারপর সুব্রতবাবু বললেন আমরা নাকি যা খরচ করি তা অমিতব্যায়ী। আমি খরচের হিসাবটা দিচ্ছি। আমাদের ২৬০০ কোটি টাকার বাজেট। তার মধ্যে ৭৫০ কোটি টাকা হচ্ছে পরিকল্পনা বাজেট। কর্মচারিদের মাইনেপত্র দেবার জন্য বাজেট ৮৫০ কোটি টাকা।

আমাদের যে ঋণ আছে তার সুদ ও আসলের জন্য টাকা দিতে হয়। এই ঋণ ১০-১৫-২০ বছরের। এইগুলি আপনাদের আমলের ঋণ। তার জন্য আমাদের ৪০০ কোটি টাকা দিতে হয়। মেটিরিয়াল, জিনিসপত্র কেনাকাটার জন্য, হরিজনদের উন্নতি সাধনের জন্য, আদিবাসীদের উন্নতি সাধনের জন্য অনুদান দিতে হয়। তার জন্য আমাদের ৭৫০ কোটি টাকা খরচ করতে হয়। এর থেকে কোনটা কাটবো বলুন? আপনারা বলে দিন কোনটা থেকে কাটব? পরিকল্পনা থেকে কাটব? কেন্দ্রীয় সরকার বলছেন যে পরিকল্পনা থেকে কাটুন। উন্নয়ন বন্ধ থাক পশ্চিমবাংলার। টাকা-পয়সা নেই যখন তখন উন্নয়ন বন্ধ থাক। কিন্তু আমরা বলছি না, আমরা উন্নয়ন চাই। পশ্চিমবাংলার উন্নয়ন শুধু পশ্চিমবাংলার জন্য ফেলে রাখা ঠিক নয়। সমস্ত দায়-দায়িত্ব পশ্চিমবাংলার নয়। এটা সারা দেশের, এটা আলাদা করে দেখা যায় না। এখানে ৪০ লক্ষ বেকার, এখানে আমরা উন্নয়ন করবই। আপনাদের আমলে আপনারা মাইনে পত্রর জন্য ব্যয় করতেন ৩৫০ কোটি টাকা। আর আমরা ব্যয় করছি ৮৫০ কোটি টাকা। শিক্ষক এবং কর্মচারিদের কোনো দায়-দায়িত্ব আপনারা নিতেন না। সেই দায়িত্ব আমরা নিয়েছি। পৌর কর্মচারিদের দায়িত্ব আমরা নিয়েছি, পরিবহন কর্মচারিদের দায়-দায়িত্ব আমরা নিয়েছি এবং গ্রামপঞ্চায়েত কর্মচারিদের দায়-দায়িত্ব আমরা নিয়েছি। বলুন, এর থেকে কোনটা আমরা কাটব? কোন ভাতা আমরা কাটব? আপনারা এক দিকে বলছেন মহার্ঘভাতা বাড়াতে হবে আবার অন্য দিকে অন্য কথা বলছেন। সুব্রতবাবুর কিছু শিষ্য প্রতিদিন একবার আমার জানালার সামনে এসে বলছেন যে মহার্ঘভাতা বাড়াতে হবে। অন্য দিকে আপনারা বলছেন কমাতে হবে। আমরা কমাব না, আপনারা বললেও কমাব না। তৃতীয় হচ্ছে, আপনারা বলুন না ৪০০ কোটি টাকা কেন্দ্রকে ফেরত দিতে। এই ৪০০ কোটি টাকা হচ্ছে ২০০ কোটি টাকা আসল এবং ২০০ কোটি টাকা সুদ। আশ্চর্যের ব্যাপার হচ্ছে এই টাকা কেন্দ্র নোট ছাপিয়ে তৈরি করে এবং তার জন্য আমাদের ২০০ কোটি টাকা সুদ দিতে হচ্ছে। এই সুদ কারা গুনছে? পশ্চিমবাংলার মানুষ গুনছে। এই ২০০ কোটি টাকা পেলে আমরা অনেক কিছু করতে পারতাম। এই ২০০ কোটি টাকা তুলে দিলে হয়ে যায়। ৭০০ কোটি টাকার জিনিসপত্র কেনাকাটা করতে হয়। যেমন ধরুন—সিমেন্ট, চুন রাস্তাঘাট তৈরি করার জন্য। এই সম্বন্ধে তো গত কাল আলোচনা হল। এই সমস্ত কিছুরও কি খরচ কমাতে হবে? দয়া করে বলুন না কোন খরচ কমাতে হবে, সেটা আমরা চেষ্টা করব। সুতরাং কমাবার কথা আপনারা বলতে পারবেন না। আপনারা উন্নয়ন খাতে যতই কমাতে বলুন, আমরা কমাব না। এখন জিনিসপত্রের দাম দ্বিগুণ হয়ে যাচ্ছে। এটা আমাদের জন্য হচ্ছে না, কেন্দ্রীয় সরকারের রীতি-নীতির জন্য এটা হচ্ছে। তা তার বিরুদ্ধে আমরা ব্যবস্থা করছি। আমরা তো অন্যায় কথা বলছি না। আমাদের এখান থেকে রাজস্ব আদায় করা হয় ২৮০০ কোটি টাকা। তার মধ্যে আমরা ৪০০ কোটি টাকা পাই। আমরা বলেছি এটা যদি আরো দু-একশো কোটি টাকা বাড়ান তাহলে কিছু উন্নয়ন করতে পারি। আমরা পরিকল্পনার জন্য খরচ করতে গিয়েও পাচ্ছি না গত কয়েক বছর ধরে। কেন পাচ্ছি না? সেই প্রশ্নের জবাব অর্থ কমিশন দিয়েছেন। অর্থ কমিশন সংশোধনের মধ্যে দুটি প্রধান কর্তব্যের কথা বলেছেন। প্রথম হচ্ছে আয়কর এবং অন্তশুল্ক কিভাবে রাজ্যগুলি পাবে সেটা নির্ণয় করে দেওয়া হয়। দ্বিতীয় কর্তব্য হচ্ছে আয়কর এবং অন্তশুল্ক ভাগ পাবার ব্যাপারে অর্থ কমিশন বিশ্লেষণ করে দেখেন যে কোন রাজ্য কাঠামোগত অবস্থা এমন যে তারা আয় বাড়াবার চেষ্টা করছে, পারছে না, ব্যয়

কমাবার চেষ্টা করছে, পারছে না। তার ফলে দৈনন্দিন প্রশাসন চালাবার জন্য ঘাটতি থেকে যাচ্ছে।

[3-00 — 3-10 P.M.]

এটা বিবেচনা করে তবেই অর্থ কমিশন এই সিদ্ধান্তে এসে পৌঁছেছেন। সংবিধান অর্থ কমিশনকে নির্দ্দেশ দিয়েছে বিশেষ বিশেষ রাজ্যের ক্ষেত্রে বিশেষ অনুদানের ব্যবস্থা করতে হবে। পশ্চিমবাংলায় কাঠামোগত একটা সমস্যা আছে। আমি একথা এর আগেও এখানে বলেছি। কতকগুলো ঐতিহাসিক কারণে এই রাজ্যে শিল্পের ক্ষেত্রে উন্নতি হয় নি এবং সংকট এসেছে। কতকগুলি ক্ষেত্রে আর্থিক উন্নতি ভীষণ ভাবে ব্যহত হয়েছে। এর সঙ্গে আছে মাশুল এবং সমীকরণ নীতি—দারুণ ভাবে এটা জড়িত। ১৯৬৪-৬৫ সালে এখানকার আর্থিক এবং শিল্প পরিস্থিতি চরম পর্যায়ে গিয়ে পৌঁছেছিল। অবস্থা এমন পর্যায়ে গিয়েছিল যে ১৯৬৫-১৯৭৫ সাল পর্যন্ত শিল্পের উৎপাদন একেবারে কমে গিয়েছিল। শিল্পের উৎপাদন কমলে ব্যবসা-বাণিজ্য ও লেনদেনের পরিমাণ কমে যায়। আমাদের সেই সমস্যার মধ্যে পড়তে হয়েছে। দ্বিতীয় সমস্যা হচ্ছে ৪টি শিল্পজাত সামগ্রি— পাট, চা, কয়লা এবং ইস্পাত নিয়ে। পাট ও চা হচ্ছে রপ্তানি দ্রব্য। রপ্তানি দ্রব্যের উপর আমরা কোনো ট্যাক্স বসাতে পারি না এটা মোট বাণিজ্যের এটা একটা বড় অংশ। ফরেন কনসাইনি হিসাবে এই রাজ্য থেকে অন্য রাজ্যে যা চলান যায়— সংবিধানের নিয়ম অনুযায়ী আমরা তার উপর কোনো ট্যাক্স বসাতে পারি না। গত বছরের সংশোধন অনুযায়ী— অর্থ মন্ত্রকের (কেন্দ্রীয়) একটা আইন অনুযায়ী কনসাইনি'র উপর আমরা কোনো ট্যাক্স বসাতে পারি না। আমরা যদি এর উপর ট্যাক্স বসাতে পারতাম তাহলে আমাদের অনেক রাজস্ব সংগৃহীত হত। কিন্তু আমরা এখন তা পারছি না। কেন্দ্রীয় সরকারের ঘোষণা অনুযায়ী কয়লা ইস্পাত হচ্ছে গুডস্ অফ স্পেশ্যাল ইমপর্ট্যান্সি। এর উপর আমরা শতকরা ৪ ভাগের উপর বিক্রয়কর বসাতে পারি না। আমরা যখন আমাদের মন্তব্য অর্থ কমিশনারের কাছে দাখিল করেছিলাম তখন আমরা অন্যদিকের উপর আমাদের খরচের কথা বলেছিলাম। কারেন্ট অ্যাকউন্টের ক্ষেত্রে ৫ বছরে আমাদের ঘাটতি হবে ৭৫০ হাজার কোটি টাকা। এই কথা ওঁদের কাছে বলা সত্ত্বেও মেনে নেন নি। মেনে নেন নি এই কারণে যে, ওঁরা আমাদের আয়ের সম্ভাবনাগুলোকে চুলচেরা বিচার করেছেন। তারপরে বলেছেন যে ৫ বছরে পশ্চিমবাংলার ঘাটতি দাঁড়াবে ৩৫০ হাজার কোটি টাকা। সেই অনুযায়ী ওঁরা রিপোর্ট পেশ করেছেন। আমরা যা পেয়েছি তা সংবিধানের নির্দেশেই পেয়েছি। একথায় মন খারাপ হয়ে যায় যে, অষ্টম অর্থ কমিশন নিয়োগ করেছিলেন কংগ্রেস সরকার এবং এর চেয়্যারম্যান ছিলেন চাবন সাহেব। তিনি কংগ্রেসেরই লোক। সুপারিশ যা করা হয়েছে, তাকে কংগ্রেস দলেরই সুপারিশ বলা যায়। কারণ চেয়ারম্যান তো কংগ্রেস দলেরই একজন। এ ব্যাপারে তো কোথাও অস্পষ্ট কিছু নেই। এতগুলি রাজ্যে কমিশনের সুপারিশ প্রথম বছরে চালু করা গেল না, যার পরিমাণ ১৫০০ কোটি টাকা। একমাত্র পশ্চিমবাংলাতে ৩০০ কোটি টাকা থেকে ৩২৫ কোটি টাকা খরচ করা গেল না। বাকি রাজ্যগুলিতে হিসাব হচ্ছে ১১৭৫ কোটি টাকা। সবচাইতে বেশি খরচ করা গেল না পশ্চিমবাংলাতে। রাজস্থানের অর্থমন্ত্রী বলেছেন যে, এটা চালু করা হল না এই কারণে যে, তাহলে পশ্চিমবাংলা বেশি অর্থ পেয়ে যাবে। তিনি কি বলেছেন তা আমি এখানে পড়ে দিচ্ছি।

The Centre's decision to defer implementation of the recommendations of the Eighth Finance Commission for one year and make them applicable only from next year is motivated by the fact that Centre does not want to give the benefits to West Bengal This charge has been made by the Rajasthan Finance Minister, Mr Brij Sunder Sharma, in an interview published in the latest issue of the Jaipur based weekly, 'Itwari Patrika'.

এর পরে কেন্দ্রীয় অর্থমন্ত্রী জয়পুর গেলেন। সেখানে গিয়ে তিনি বললেন Mr. Mukherjee said that he was aware that the Rajasthan leaders were angry with him as he had not implemented from this year the recommendation of the Eighth Finance Commission

Mr. Mukherjee was justly cheered when he announced that even through the above recommendation could be implemented from the next financial year, he had decided to give special assistance to Rajasthan

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি খুব অবাক হলাম এবং সেইজন্য আবার বলছি অর্থমন্ত্রী অসত্য ভাষণ প্রদান করেছেন। তিনি যে কতবড় একজন ইকনমিস্ট সেটা আর একবার প্রমাণ করলেন। আপনি যদি এটাকে রাজনীতির সঙ্গে যুক্ত করেন তাহলে ভিন্ন কথা। আর, তা যদি না করেন তাহলে আপনি বলুন ৮ম অর্থ কমিশন এই যে অর্থ বাড়িয়েছে সেটা কংগ্রেস বাড়িয়েছে। কাজেই পশ্চিমবাংলার প্রতি বৈষম্যমূলক আচরণ করেছে একথা না বলে তাঁর ধন্যবাদ দেওয়া উচিত ছিল। আমি আগেই বলেছি ৮ম অর্থকমিশন এই নির্বাচনের বছরে ১৪০০ কোটি টাকা তুলে এই অর্থমন্ত্রীর হাতে দিয়ে দাতব্য করতে চায়না। উনি রাজনীতি করবেন এবং আমরা নোট ছাপিয়ে সেটা ওঁনার হাতে তুলে দেব এটা হয়না। উনি বরাবরই বলেন পশ্চিমবাংলার সঙ্গে বৈষম্য করা হচ্ছে এবং সেটা তাঁর বক্তব্যের মধ্য দিয়ে প্রমাণিত হয়েছে আমার বক্তব্য হচ্ছে অন্যান্য রাজ্যকে বিশেষ প্রিভিলেজ দিয়ে পশ্চিমবাংলার প্রতি বৈষম্য করা হচ্ছে এটা ঠিক কথা নয়। উনি ট্যাক্সের যে হিসেব দিলেন সেটা যে কতবড় অসত্য ভাষণ সেটা স্যার আপনি একবার দেখুন। নন-প্ল্যানের ক্ষেত্রে রিজার্ভ ব্যাঙ্ক থেকে টাকা দিলেন না কোথা থেকে দিলেন সেটা আমরা জানিনা। এসব কথা তাঁর স্বীকার করা উচিত ছিল। এই প্রসঙ্গে সত্যবাবু বলেছেন মোর দ্যান সিক্সটি পারসেন্ট উনি নন-প্ল্যানে খরচ করেছেন। কাজেই আমি আবার বলছি উনি যা বলেছেন তা সম্পূর্ণ অসত্য অসত্য অসত্য। আমি সিক্সথ প্ল্যানের প্রথম থেকে সমস্ত ডাটা তুলে দিয়েছি। তারপর, উনি বলেছেন পাওনা টাকা যা উনি পেতে পারেন সেটা নাকি দিচ্ছে না। পাওনা টাকা এমন একটা পদ্ধতিতে দেওয়া হয় যেখানে সারচার্জ সেখানে একটা সুযোগ আছে, তাছাড়া বাকি এইট্টি পারসেন্ট যেটা দেওয়া হয় সেখানে কেন্দ্র কোনো রকম অতিরিক্ত টাকা দিতে পারেনা। ওঁনার একটা সখ আছে কেন্দ্র তাঁকে নোট ছাপাবার দায়িত্বটা দিয়ে দিন।

[3-10— 3-20 P.M.]

আমরা সুপারিশ করব কেন্দ্রের কাছে যাতে নোট ছাপাবার কারখানা ওকে দিয়ে দেন। তিনি অর্থনীতির লোক। কিন্তু হোয়াট ইজ কেন্দ্র ইট ইজ কনসিসটিং অফ ২২ স্টেটস—মিনস

কেন্দ্র। কেন্দ্র ৪ হাজার কোটি টাকা দিয়ে কি করবেন? কেন্দ্র বলে কোনো পার্থিব বস্তু নেই। সুতরাং এই রকম অবাস্তব কথা বলে কেন্দ্রের বিরুদ্ধে জিগির তোলা বাঞ্ছনীয় নয়। আমি একটু আগে ফাইনান্স মিনিস্টারের স্পিচ পড়ে শোনালাম, তাতে তিনি বলেছেন অ্যাকর্ডিং টু ক্যাপাসিটি উন্নয়নে খরচ করুন। উন্নয়নমূলক কাজে খরচা করলে অর্থ আসবে। বিশ্ব ব্যাঙ্কের একটা মেজর শেয়ার এখনও পর্যন্ত আসেনি। এমন এক একটা দপ্তর আছে যেখানে ফুটো পয়সাটি পর্যন্ত কেন্দ্র দেয়—যেমন সুন্দরবন উন্নয়ন বাবদ। সেজন্য আমি বলছি পরিকল্পনা মাফিক আপনারা পশ্চিমবাংলাকে ধ্বংস করবার চেষ্টা করছেন। অতএব ৩৬০ ধারা অনুযায়ী কনস্টিটিউশনাল প্রক্লামেশান এখানে ইকনমিক এনার্জি ঘোষণা করা হোক।

**শ্রী কমল সরকার ঃ** স্যার, জবাবি ভাষণে আমি দেখছি কিছু বলার নেই। সুব্রতবাবু রেগে গিয়ে হাত পা ছুঁড়লেন। এই বোধ হয় সর্বপ্রথম অর্থমন্ত্রীর বক্তব্য নীরবে শুনেছেন বলে বিরোধী পক্ষকে ধন্যবাদ দিচ্ছি। (এ ভয়েস)— আমাদের কি তাহলে প্রতিবাদ করা উচিত ছিলো?) ওরা এত [***] আমি জানতাম না। আমি তো ওদের ধন্যবাদ দিয়েছি।

**মিঃ স্পিকার ঃ** বোকা কথাটা এক্সপানজ করা হল।

**শ্রী কমল সরকার ঃ** একটা কথা অশোকবাবু যা বলেছেন সেটা আমি অনুধাবন করতে বলছি। আস্তে আস্তে কংগ্রেসের হাত থেকে এক একটা রাজ্য চলে যাচ্ছে। এখন যদি কেন্দ্র রাজ্যর মধ্যে আনতে না পারেন তাহলে আগামী নির্বাচনে স্বয়ং ইন্দিরাগান্ধী নির্বাচিত হয়ে প্রধানমন্ত্রী হতে পারবেন কি না এটা নিয়ে সন্দেহ দেখা দিয়েছে। আজকে এমন একটা জায়গায় এসেছে যেখানে ভারতবর্ষের সমস্ত রাজ্যের মানুষ, মন্ত্রী, মন্ত্রিসভা একযোগে এই কথা বলছেন যে কেন্দ্র যা অবিচার করছে তার প্রতিকার করা উচিত। এখানে সুব্রতবাবুর মতন যাদেব এখনও কিছু কিছু বোধশক্তি আছে তাদের বলছি আপনারা যদি ভবিষ্যতে বেঁচে থাকতে চান, রাজনীতিতে থাকতে চান তাহলে দেওয়ালের লিখন পড়ে নিন। এবং সেইভাবে কাজ করুন। এই কথা বলে আমি শেষ করছি এবং আশা করছি আমার প্রস্তাব সকলে গ্রহণ করবেন।

The motion of Shri subrata Mukherjee that this House urges upon the State Government to stop criticising the Union Government in matters relating to finance and to resort to fiscal discipline so that fund allotted by the Union Government to the State might be properly and satisfactorily spent for welfare and benefit of the people of West Bengal was then put and lost.

The motion of Shri Kamal Sarkar that having taken note of the action of the Union Government in refusing to comply with the recomendations contained in the final report of the Eighth Finance commission and taking into account the hardship this has caused to State Governments in general and West Bengal in particular, this Assembly urges upon the State Government to take up the matter with the Central Government, in the interest of healthy federal relations, revising its decision and ensuring that each State, including West Bengal, receives the full

Note. *** [Expunged as ordered by the Chair]

[ 21st September, 1984 ]

1. Whereas the convention of holding prior consultations with the Chief Minister of a state before appointement of a Governor in that State as enunciated by the Government of India on the floor of the Parliament on 23rd March, 1968 and 25th April, 1969 is being flouted in recent times;

2. Whereas the Emergent Conference in April, 1968 of the Indian speakers under the Chairmanship of Shri Sanjiv Reddy, The then Speaker of Lok Sabha, pronounced that "the question whether a Chief Minister has lost the confidence of the Assembly shall, at all times, be decided in the Assembly;

3. Whereas on August 11, 1967, Shri P. Venkatasubbaiah (then a private Congress member and now a Minister of State for Home Affairs, Government of India) moved a resolution in Lok Sabha which read as follows : "This House is of opinion that a high-level Committee consisting of representatives of political parties and constitutional experts be set up immediately by Government to consider the problem of legislators changing their allegiance from one party to another and their frequent crossing of the floor in all its aspects and make recommendations in this regard" and was passed unanimously; and

4. Whereas the above-said resolution was examined by Government and it was decided to set up a Committee composed of Union Home Minister (Y.B. Chavan)- Chairman, Union Law Minister (P. Govind Menon). Union Minister for Parliamentary affairs (Ram Subhag Singh). Representatives of 8 political parties and 3 Independent Groups (including P.Ramamurti, Bhupesh Gupta, Madhu Limaya, S.N. Dwivedy, N.C, Ranga and N.C.Chatterjee), P. Venkatsubbaiah, H.N.Kunzru, C.K. Daphtary, H.M. Seervai (declined), M.C. Setalvad, Mohan Kumaramangalam and Jay Prakash Narayan–all members and this Committee on Defection submitted its recommendations on January 7, 1969; and

5. Whereas the Committee on Defections gave unanimously a definition of defection as follows–"an elected member of a legislature who had been allotted the reserved symbol of any political party can be said to have defected if, after being elected as a member of either House of parliament or of the Legislative Council or the Legislative Assembly of a State or Union Territory, he voluntarily renounces allegiance to, or association with such political party, provided his action is not in consequence of a decision of the party concerned"; and

6. Whereas the Committee on Defections recommended that "no person who is not a member of the Lower House should be appointed Prime Minister/Chief Minister" and that "a defector should be debarred

for period of one year or till such time as he resigned his seat and got himself re-elected, from appointment to the office of a Minister (including Deputy Minister of Parliamentary Secretary) or Speaker or Deputy Speaker or any post carrying salaries or allowances to be paid from the Consolidated Fund of India or of the State or from the funds of Government Undertakings in the public sector in addition to those to which the defector might be entitled as a legislator , and

7. Whereas under compulsion of circumstances then prevailing, President V. V. Giri being empowered by Article 160 of the Constitution took initiative in making clear cut and adequate provisions for the discharge of the functions of the Governors in contingencies not provided for in Chapter II, Part VI of the Constitution and as such appointed a Governor's Committee in 1970-71 to lay down norms and guidelines for the future guidance of the Governors on the basis of specific issues referred to it by President , and

8. Whereas the Governor's committee Recommeded that "normally a Governor should exercise the power of dissolution on the advice of the Council of ministers. In the case of a Chief Minister heading a single party Government which has been returned by the electorate in absolute majority, if the ruling party loses its majority because of defection by a few members and the Chief Minister recommends dissolution so as to enable him to make a fresh appeal to the electorate, the Govrnor may grant a dissolution. The mere fact that a few members of the party have defected does not necessarily prove that the party has lost the confidence of the electorate", and

9. Whereas the Lawyers-Group of the Committee on defections composed of P.Govind Menon, M.C. Setalvad, C.K Daphtary and S Mohan Kumarmangalam recommended on July 5, 1968, that "On a strict interpretation of the provisions of Articles 74 and 163 of the Constitution, the President/Governor would have to grant a dissolution once the PM/CM acting for the Council of Ministers gave him advice to that effect: that the President Governor was not in the event entitled to look behind the advice as to whether a Council of Ministers did or did not command a majority in the House"; and

10. Whereas in this background removal of Governments anywhere in this country will be not only arbitary but wholly against the norms, guidelines and conventions as settled by the aforesaid August bodies although all are ethically, politically, constitutionally and legally bound to act up to the same in the interest of the future of Parliamentary Democracy in India:

This House, therefore, requests the State Government to urge upon

the Government of India to ensure that the aforesaid norms guidelines and conventions are translated into action under all circumstances.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রস্তাব সেল্ফ এক্সপ্ল্যানেটরী। আমি আমার বক্তব্য শুরু করার আগে অত্যন্ত সবিনয়ে কংগ্রেস (আই) এর কাছে জানতে চাই এখানে যে সমস্ত নীতির কথা বলা হল, যে সমস্ত কনভেনশনের কথা বলা হল, নর্মসের কথা বলা হল, গাইডলাইনের কথা বলা হল সেগুলি কি তাঁরা মানছেন? সেগুলি কি তাঁরা মেনে চলেছেন? সেগুলি কি তাঁরা মানবেন? এগুলি হচ্ছে আমার তাঁদের কাছে সবিনয়ে প্রশ্ন এবং এই প্রশ্নের জবাব আমি প্রথমে তাঁদের কাছে জানতে চাই। কেন জানতে চাই—মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে সমস্ত কনভেনশন, নর্মস বা গাইডলাইন এর কথা বলা হল এর কোনোটাই আমাদের মতো বামপন্থীরা কেউ তৈরি করেনি, উদ্দেশ্যমূলকভাবে এই অবস্থার মধ্যে কমিটি অব ডিফেক্সান কাদের নিয়ে গঠিত হয়েছিল—

[3-20—3-55 P.M.] (Including adjournment)

ভারতবর্ষের কোন কোন বিশিষ্ট নেতা এবং আইনবিদদের নিয়ে এটা গঠিত হয়েছিল তাঁদের নামগুলি এখানে বলা হয়েছে। অল ইন্ডিয়া স্পিকার কনফারেন্স যেটা হয়েছিল সে সম্পর্কে অন্য কিছু বলার আগে আমি কংগ্রেস(আই) -র সদস্যদের সুবিধার জন্য সেই কনফারেন্সে যে সমস্ত স্পিকাররা অংশ গ্রহণ করেছিলেন তাঁদের নামগুলি বলছি।

প্রেসিডেন্ট— জাকির হোসেন

ভাইস-প্রেসিডেন্ট— ভি ভি গিরি

লোকসভার স্পিকার— সঞ্জীব রেড্ডী — তিনি চেয়ারম্যান হয়েছিলেন

লোকসভার ডেপুটি স্পিকার— আর কে খাদিলকার

অন্ধ্র — বি পি সুব্বা রেড্ডী

আসাম — হরেশ্বর গোস্বামী

গুজরাট — আরটি লিউভা

হরিয়ানা — ভ্যাকান্ট

ডেপুটি — এম. সিং

জম্মুকাশ্মীর — জি এম এম রাজপুরি

কেরালা — ডি. দামোদরম পট্টী

এম. পি — কে পি পান্ডে

মাদ্রাজ — এস পি আদিত্তনর

মহারাষ্ট্র — টি. এস ভারাদে

মহীশূর — ভি পি ভালিগা

নাগাল্যান্ড — কে. শিখু

উড়িষ্যা — নন্দ কিশোর মিশ্র

পাঞ্জাব — যোগেন্দ্র সিং মান

রাজস্থান — এন এন আচারিয়া

ইউ পি — জে সে আগরওয়াল

ওয়েস্ট বেঙ্গল — বিজয় কুমার ব্যানার্জি

গোয়া — জি এ কামাথ

হিমাচল প্রদেশ — ডি আর মহাজন

মণিপুর — সালাম টম্বি সিং

পন্ডিচেরী — পি সনমুগন

ত্রিপুরা — এম এল ভৌমিক

আমি যে এই নামগুলি বলছি তার কারণ হচ্ছে এইসব সিদ্ধান্ত আপনাদের নেতারাই গ্রহণ করেছিলেন। তাঁরা দ্বিতীয় দৃষ্টান্ত যেটা স্থাপন করেছিলেন সেটা হচ্ছে গভর্নস কমিটি। তখনকার গভর্নর যাঁরা ছিলেন তাঁদের নামগুলি বলছি।

অন্ধ্র — খান্দুবাই দেশাই

আসাম — বি কি নেহেরু

মেঘালয় — বি কে নেহেরু

বিহার — ডি কে বড়ুয়া

(এই সময় আলো নিভে যাওয়ায় হাউস অ্যাডজার্ন হয়।)

(After adjournment)

[3-55 — 4-05 P.M.]

**মিঃ স্পিকার** ঃ মিঃ, রায় এবারে আপনার বক্তব্য বলুন।

**শ্রী অমলেন্দ্র রায়** ঃ মাননীয় স্পিকার মহাশয়, গভর্নস কমিটি কাদের কাদের নিয়ে গঠিত হয়েছিল সেই নামগুলি বলার সময় হঠাৎ আলো নিভে যায়। কাজেই এখন আমি সেই নামগুলি আবার বলছি।

গুজরাট — শ্রী নারায়ণ

হরিয়ানা — বি এন চক্রবর্তী

হিমাচল প্রদেশ — এস্ চক্রবর্তী

জম্মু অ্যান্ড কাশ্মীর — ভগবান সহায়

কেরালা — ইউ বিশ্বনাথন

এম পি — সত্যনারায়ণ সিনহা

মহারাষ্ট্র — আলি ইয়ার জং

মহীশূর — ধরমবীরা

নাগাল্যান্ড — বি কে নেহেরু

উড়িষ্যা — এস এস আনসরি

রাজস্থান — হুকুম সিং

তামিলনাড়ু — কে কে শা

ইউ পি — বি গোপাল রেড্ডী

পশ্চিমবাংলা — এ এল ডায়াস

দিল্লি — লেফটেন্যান্ট গভর্নব — এ এন ঝা

গোয়া — লেফটেন্যান্ট গভর্নর — নকুল সেন

মণিপুর — লেফটেন্যান্ট গভর্নর — ডি আর কোহেলী

পন্ডিচেরী — লেফটেন্যান্ট গভর্নর — বি বিড জাত্তি

ত্রিপুরা — লেফটেন্যান্ট গর্ভনর — বি প্রসাদ

আমি এইসব নামগুলি যে বললাম তার কারণ হল এইসব সিদ্ধান্ত, নর্মস বা গাইড লাইন কারা করেছিলেন সেটা দয়া করে আপনারা একবার স্মরণ করুন। এবারে দয়া করে বলুন এই সমস্ত ঘটনার পর সিকিমে, কাশ্মীরে আপনারা কি করলেন এবং শেষ পর্যন্ত অন্ধ্রে কি করলেন? সেই সমস্ত সিদ্ধান্ত, নর্মস, বা গাইডলাইন আপনারা মেনেছেন কি?

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই একটি বিষয়ে আপনার অ্যাটেনশন ড্র করছি। ইতিমধ্যে ডাঃ জয়নাল আবেদিন বলেছেন, আমিও আপনার কাছে বলে এসেছিলাম আমরা যে রেজলিউশন পাস করি সেটা আইন মাফিক রেজলিউশন। আমি আপনাকে জিজ্ঞাসা করি ১৮৭ এ —

**Mr. Speaker :** I have already ruled it out. Please do not raise that point. It has been over ruled.

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বলছি....[***]

**Mr. Speaker :** Please do not record this part of his speech লিখবেন না, রেকর্ড হবে না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** স্পিকার কনফারেন্স অত্যন্ত গোপনীয় জিনিস। সেই কনফিডেনশিয়াল প্রসিডিংস উনি জানলেন কি করে? স্পিকার কনফারেন্সের কমপ্লিটলি সিক্রেট ম্যাটার একজন মেম্বার জানলেন কি করে এবং আপনি সেটা অ্যালাও করলেন কি করে?

**Mr. Speaker :** Mr. Bapuli, perhaps you are not aware that the resolutions of Speakers' Conference are made public after they are passed. The discussions are held in camera. You can go to the Library and see it for yourself.

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** এটা কি করে হয়? এতগুলো ঘটনা কি করে আনতে পারে একটা রেজলিউশনে? Jugglery of ten incidents in one particular resolution should not be allowed.

---

Note : ***[Not recorded as order by the chair]

**শ্রী আবদুস সাত্তার ঃ** স্যার, আই রাইজ অন এ পয়েন্ট অব অর্ডার। এই মোশনগুলি যে আলোচিত হচ্ছে রুল ১৮৫, রুল ১৮৭ পড়েছে। আপনি যে মোশন অ্যালাও করেছেন তার প্রথম প্যারায় অ্যাপয়েন্টমেন্ট অব গভর্নরের ব্যাপারে আছে। তারপর দ্বিতীয় প্যারাটার দিকে একটু লক্ষ্য করুন।

**Mr. Speaker :** Mr. Sattar, I have passed a ruling on that point It was raised by Dr. Zainal abedin and I have overruled it Why are you opening it again- It cannot be allowed. Whatever opinion you may have I have ruled it out.

**Shri Abdus Sattar :** আপনি কি গায়ের জোরে বলতে চান?

(Noise)

(Several Members from Congress(I) benches rose in their seats)

**Mr. Speaker :** Please take your seats Mr Bapuli, if you want to countinue your speech you can do so otherwise I shall call the next speaker.

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** আপনি চেয়ারে বসে গায়ের জোরে সি পি এম এর কথা মত রেজলিউশন করছেন, বক্তব্য রাখার সময় আমাদের দুঃখ হচ্ছে।

(গোলমাল)

**Mr. Speaker :** I have ruled that out. There cannot be any debate after my ruling. I am sorry I can not help you I have already given my ruling.

(noise)

I call upon Dr. Haramohan Sinha to speak

**Shri Abdus Sattar :** আপনার এই কাজের প্রতিবাদে আমরা সভাকক্ষ ত্যাগ করলাম।

**Shri Satya Ranjan Bapuli :** স্যার, এই সেশনে আপনি যে অন্যায় করলেন তারই প্রতিবাদে আমরা ওয়াক আউট করলাম।

(At this stage the Members of Congress(I) Benches walked out of the Chamber)

**Mr. Speaker :** Shri Nirmal Kumar Bose will now speak Dr. Sinha, I will call you afterwards.

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষ ইন্দিরা কংগ্রেস দলের সদস্যারা চলে যাবেন এটাই স্বাভাবিক। তার কারণ রাজ্যপালের পদ নিয়ে কিছুকাল যাবত ভারতবর্ষে এক কদর্য কাজ করছেন, দলীয় স্বার্থ সিদ্ধির কাজে রাজ্যপালকে নির্লজ্জভাবে ব্যবহার করছেন, নিয়ম কানুন সমস্ত কিছু তার বিরুদ্ধে। সুতরাং তাদের পক্ষে এই আলোচনা শোনা সম্ভব নয়। তাই তাদের চলে যেতে হবে। তাদের তো জবাব দেবার কিছুই নেই। কারণ

আমরা যে কথাগুলি বলব সেইগুলি গণপরিষদে বসে তারাই সংবিধান তৈরি করেছিলেন. সেই কথাগুলিই তাদের ফিরিয়ে দেব। কাজেই তারা শুনবেন কি করে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের প্রস্তাবের মূল বিষয় কি? আজকে প্রশ্ন উঠেছে, রাজ্যপাল মুখ্যমন্ত্রী এবং তার মন্ত্রিসভার পরামর্শ মতো কাজ করবেন, না নিজের ব্যক্তিগত বিবেচনা অনুযায়ী কাজ করবেন?

প্রশ্ন উঠেছে যে মন্ত্রিসভার পেছনে বিধানসভার সংখ্যাগরিষ্ঠ সদস্যের সমর্থন আছে কিনা এ নিয়ে প্রশ্ন উঠলে কিভাবে তার মীমাংসা বা নিষ্পত্তি হবে? রাজ্যপাল এটা তার বৈঠকখানার ঘরে বসে করবেন, বাথরুমে করবেন, রান্নাঘরে করবেন না, বিধানসভায় হবে? তা ছাড়া এ প্রশ্নও দেখা দিয়েছে যে রাজ্যপালের ভূমিকা কি কোন রাজ্যে অন্য দলের সরকার হ'লে কেন্দ্রের এজেন্ট রূপে কাজ করে? এইসব মূল প্রশ্নের আজকে জবাব পাওয়া দরকার। রাজ্যপালকে নিয়ে প্রশ্ন আজকে নতুন ওঠে নি, দীর্ঘদিন পূর্বে, ১৯৫৬ সালে, যখন কেরালায় —তখন কেরালা হয়নি, ত্রিবাঙ্কুর, কোচিন ছিল—মন্ত্রিসভার পতনের পর বামপন্থী দলগুলি মন্ত্রী সভা দেখা দিয়েছে। আমাদের এই পশ্চিমবাংলায় যখন ধর্মবীর ১৯৬৭ সালে প্রথম যুক্ত ফ্রন্ট সরকারকে ভেঙ্গে দিয়েছিলেন তখনও এ প্রশ্ন উঠেছিল। তারপর সিকিমে হোমি. জে. তলোয়ার খান, জম্মুকাশ্মীরে জগমোহন, অন্ধ্রপ্রদেশে রামলাল এবং আমাদের পশ্চিমবাংলায় এ.পি.শর্মা যেভাবে নির্লজ্জ আচরণ করে সংবিধান ভঙ্গ করেছেন, গণতন্ত্র বিরোধী আচরণ করেছেন তার ফলে এইসব প্রশ্ন বেশি করে দেখা দিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সংবিধানে পরিষ্কারভাবে ১৬৩ ও ১৬৪ ধারায় এ সম্পর্কে বলা আছে যে রাজ্যপালকে পরামর্শ দেবার জন্য একটি মন্ত্রী পরিষদ থাকবে। মন্ত্রীরা রাজ্যপালের প্লেজার যতদিন—১৬৪(১) তে আছে, The Minister shall hold office during the pleasure of the Governor.

কিন্তু সঙ্গে সঙ্গে দুই উপধারায় বলা আছে The Council of Ministers shall be collectively responsible to the Legislative Assembly of the State. আমরা যাকে বলি হারমোনিয়াস কন্সট্রাকশন সেই অনুযায়ী পরিষ্কার যে বিধানসভায় যাদের সংখ্যাগরিষ্ঠতা আছে তারা মন্ত্রিসভা গঠন করবেন এবং রাজ্যপালকে মন্ত্রিসভার পরামর্শ অনুযায়ী কাজ করতে হবে। রাজ্যপালের এ ব্যাপারে আলাদা কোন অধিকার বা বক্তব্য থাকতে পারে না। আজকে জম্মুকাশ্মীরে, অন্ধ্রে, সিকিমে রাজ্যপালরা বলছেন ' প্লেজার' মানে তাদের ব্যক্তিগত বিচার বিবেচনার কথা। এটা কোনভাবেই আসতে পারে না, তার কারণ, এ বিষয়ে যখন গণ-পরিষদে সংবিধান রচনা করা হয় তখন ড্রাফটিং কমিটির চেয়ারম্যান ডঃ আম্বেদকর পরিষ্কার ভাবে বলে দিয়েছেন। টি.ডি. ভার্গব এবং এইচ. ভি. পটাসকর এ প্রশ্ন তুলে বলেছিলেন, এভাবে রাখছেন কেন, এখানে পরিষ্কার করে বলুন যে বিধানসভার সংখ্যা গরিষ্ঠের আস্থাভাজন হবেন মন্ত্রিসভা। ডঃ আম্বেদকার সেদিন বলেছিলেন, The first point raised in the debate is that instead of the provision that the ministers shall hold office during pleasure it is desired that provision should be made that they shall hold office while they have the confidence of the majority of the House. Now, I have no doubt that it is the intention of this Constitution that the ministry shall hold office during such time as

it holds the confidence of the majority It is on that principle that the Constitution will work The reason why we have not so expressly stated it is because it has not been stated in that fashion or in these terms in any of the Constitutions which lay down a parliamentary system of Government পরিষ্কারভাবে বলা আছে যে সংবিধানে কি বলা আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল মন্ত্রিসভার পরামর্শ মানতে বাধ্য কিনা কানাডায় ১৯২৬ সালে সে সম্পর্কে সিদ্ধান্ত হয়ে গিয়েছে। লর্ড বিং তখন গভর্নর জেনারেল। ম্যাকেঞ্জি কিং হাউস অব কমন্সে পরাজিত হবার পর প্রধানমন্ত্রী ম্যাকেঞ্জি কিং পরামর্শ দিলেন গভর্নর জেনারেলকে যে আপনি কমন্স সভা ভেঙ্গে দিয়ে নতুন নির্বাচনের ব্যবস্থা করুন। তিনি শুনলেন না, বললেন যে কানাডার লিখিত সংবিধান এবং ব্রিটিশ কনভেনশন মানাতে আমি বাধ্য নই। তিনি সেখানে বিরোধীদলের নেতাকে আহ্বান করলেন মন্ত্রিসভা গঠন করবার জন্য। তিনি সেখানে মন্ত্রিসভা গঠন করলেন এবং তারপর পরাজিত হলেন। তারপর নির্বাচন হ'ল এবং নির্বাচন ম্যাকেঞ্জি কিং -এর দল বিপুল ভোটাধিক্যে জয়লাভ করলেন এবং ফিরে ফিরে এলেন। লর্ড বিং লন্ডনে ফিরে চলে গেলেন। ১৯৬৭ সালে আমাদের পশ্চিমবঙ্গেও এই একই জিনিস হয়েছিল। ধর্মবীর প্রথম যুক্তফ্রন্ট সরকারকে ভেঙ্গে দিলেন তারপর নির্বাচন হ'ল ১৯৬৯ সালে বিপুল ভোটাধিক্যে যুক্তফ্রন্ট ফিরে এলো। কানাডার এই ঘটনার পর লন্ডনে ইম্পিরিয়াল কনফারেন্সে এই সিদ্ধান্ত গৃহীত হয়েছিল— ইম্পিরিয়াল কনফারেন্স ইন লন্ডন ১৯২৬ The position of the Governor General of a dominion was essentially the same as that of his Majesty the king in Britain

[4-05 — 4-15 P.M.]

সুতরাং একই জিনিস আমাদের এখানেও অনুসরণ করা উচিত, কিন্তু ওরা তা এখানে করছেন না। আজকে রাজ্যপালদের কমিটি সম্পর্কে মাননীয় সদস্য অমলেন্দু রায় বলেছেন যে সেখানে কোন রাজ্যপালরা কমিটির সদস্য ছিলেন। ভগবান সহায় থেকে আরম্ভ করে, কমিটি অন ডিফেকশনে ওয়াই.বি.চাবন. চেয়ারম্যান ছিলেন এবং বিভিন্ন দলের নেতারা সদস্য ছিলেন। জয়প্রকাশ নারায়ণও সদস্য ছিলেন তিনিও বলেছেন। ল' ইয়ার্স গ্রুপ এবং কমিটি অন ডিফেকশনে গোবিন্দ মেনন, কেন্দ্রীয় আইনমন্ত্রী এবং শীতল বাগ এরাও সদস্য ছিলেন। এরা সকলে এক বাক্যে বলেছেন মন্ত্রী সভার পরামর্শ মানতে হবে। ১৯৫৮ সালে স্পিকার সম্মেলনে পরিষ্কার করে বলা আছে যে যদি কোনো প্রশ্ন দেখা দেয় তাহলে বিধানসভার অধিবেশন ডেকে সিদ্ধান্ত করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অ্যাডমিনিসট্রেটিভ রিফর্ম কমিটি একথাও বলেছেন যে যদি বিধানসভার অধিবেশনের জন্য মুখ্যমন্ত্রী সুপারিশ না করেন তাহলে রাজ্যপাল নিজেও ডাকতে পারেন। কিন্তু আমরা কি দেখলাম? সিকিমের সভায় নর বাহাদুর ভান্ডারীর পূর্ণ সংখ্যাগরিষ্ঠ ছিল, কিন্তু রাজ্যপাল প্রশ্ন তুললেন দুর্নীতির। রাজ্যপালের কোন এক্তিয়ার নেই একথা তুলবার। জম্মু এবং কাশ্মীরে জগমোহন অন্য সব কথা তুললেন। সেখানে ডঃ ফারুক আব্দুল্লা বললেন, আমি বিধানসভার অধিবেশন ডাকতে বলছি, কিন্তু ডাকলেন না। সেখানে বলা হল যে বিধানসভা ভেঙ্গে দিয়ে নির্বাচন করুন, কিন্তু করালেন না। অন্ধ্রে এন.টি.রামা রাও বললেন, সাত দিনের মধ্যে বিধানসভা ডাকুন, কিন্তু ডাকলেন না। আজকে প্রমাণ হল যে সিকিমে নর বাহাদুর ভান্ডারীর পিছনে সমর্থন রয়েছে। তবুও রাষ্ট্রপতি

শাসন করতে হল। গুরুং মুখ্যমন্ত্রী হয়েও প্রমাণ দিতে পারলেন না। জম্মু এবং কাশ্মীর এখনও টিকে আছে। এন.টি.রামা রাও প্রমাণ করলেন যে ২৯৩ জনের মধ্যে তার পক্ষে ১৭১ জন রয়েছেন। আজকে সিকিম, অন্ধ্র ইত্যাদি জায়গায় এগুলি তারা প্রমাণ করলেন। আমাদের পশ্চিমবঙ্গের রাজ্যপাল অনন্ত প্রসাদ শর্মা কি করলেন? মুখ্যমন্ত্রীর পরামর্শ অগ্রাহ্য করে বর্দ্ধমান, কলকাতার উপাচার্য নিয়োগ করলেন। তিনি মন্ত্রী সভার পরামর্শ অগ্রাহ্য করে আমাদের এখানে পাশ করা বিল কেন্দ্রের কাছে পাঠিয়ে দিলেন। তিনি এখানকার রাজ্যপাল। তিনি সমস্ত ন্যায়-নীতি শালিনতা বিসর্জন দিয়ে রাজ্যপালের পদে থেকে দিল্লি, পাটনা দৌড়াচ্ছেন কংগ্রেস দলের মনোনয়ন লাভের জন্য। এই ভাবে রাজ্যপালের পদকে তিনি কোথায় নিয়ে গিয়েছেন। আজকে কেন্দ্রের পরামর্শ ছাড়া রামলাল ঐ কাজ করেছেন সেটা কে বিশ্বাস করবে? শ্রীমতী গান্ধী ২১শে আগস্ট লোকসভায় দাঁড়িয়ে নির্লজ্জ অসত্য কথা বলেছেন যে তিনি কিছু জানতেন না, তাঁর দলের কেউ জানতেন না, সরকার-এর কেউ জানতেন না। তাঁরই মন্ত্রী ভেংকট সুব্বাইয়া কয়েকদিন আগে ঘুরে গেছেন। ১৬ই আগস্ট যখন সরকার ভাঙ্গা হল, কংগ্রেস দলের সাধারণ মৃপানব ১১টা ২০ মিনিটে দিল্লি থেকে প্লেনে নামলেন হায়দ্রাবাদে। তিনি গভর্নরের সঙ্গে সাক্ষাত করলেন এবং ১২টার সময়ে বরখাস্ত করার নোটিস গেল। সেখানে শ্রীমতী ইন্দিরা গান্ধী সারা পৃথিবীতে ভারতবর্ষের মাথা হেঁট করে দিয়েছেন। প্রধানমন্ত্রী যে এই রকম নির্লজ্জ অসত্য কথা বলতে পারেন, তা প্রমাণ হয়ে গেল। সুতরাং এই ভাবে রাজ্যপালের পদের অবমাননা করা হয়েছে। সমস্ত রকম নিয়ম ভঙ্গ করা হয়েছে। গণ পরিষদে সর্দার বল্লভ ভাই প্যাটেলের সভাপতিত্বে প্রভিসনাল কমিশন অন কনস্টিটিউশন সুপারিশ করেছিলেন যে ভারতবর্ষের সংবিধান ব্রিটিশ ধাঁচের সংসোদিয় গণতন্ত্রের মত হবে। আজকে শ্রীমতী ইন্দিরা গান্ধী সেই গণতান্ত্রিক ব্যবস্থাকে ভেঙ্গে দিয়ে রাষ্ট্রপতি পরিচালিত শাসন ব্যবস্থার দিকে যেতে চাইছেন কোনো নিয়ম মানছেন না। আজকে এই ব্যবস্থার মধ্যে যেটুকু সুযোগ আছে, সেটা নিতে হবে এবং গণতন্ত্রকে রক্ষা করতে হবে। সুতরাং আজকে এই যে প্রস্তাব আনা হয়েছে, এটা সঙ্গত প্রস্তাব। এখানে বলা হয়েছে যে রাজ্যপাল সম্পর্কে যে কমিটি, সেই কমিটির সিদ্ধান্ত, স্পিকারস কমিটির সিদ্ধান্তে এ যাবত যে সমস্ত কনভেনশন গড়ে উঠেছে, ব্রিটিশ ধাঁচের যে ব্যবস্থা আছে, সেগুলিকে মানা হোক। যদিও আমরা জানি যে সেটাকে অবমাননা করার চেষ্টা করা হবে। এই কারণে আজকে দাবী উঠেছে যে রাজ্যপাল পদের বিলোপ করা হোক। আমি একথা বলে আমার বক্তব্য শেষ করব যে শ্রীমতী গান্ধী যতদিন দিল্লিতে আছেন, যে অবস্থার সৃষ্টি হয়েছে তাতে বেশি দিন তিনি থাকতে পারবেন না। যতদিন থাকবেন ততদিন এটাকে মেনে নিতে হবে। যদি না মানেন, নষ্ট করেন তাহলে দি সিস্টেম উইল সাফার। রুলস অব গেম যদি না মানা হয় তাহলে গেমস নষ্ট হয়ে যায়। কাজেই এই ব্যবস্থাটাও সেই ভাবে ভেঙ্গে পড়বে এবং এর জন্য সব দায়িত্ব তাঁর, এটা তাঁকে মনে রাখতে হবে। •

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** মাননীয় স্পিকার মহোদয়, যে প্রস্তাবটি মাননীয় সদস্য শ্রী অমলেন্দ্র রায় মহাশয় এই হাউসে এনেছেন সে প্রস্তাবটি অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রস্তাব। কারণ আজকে দেশের সামনে একটি জরুরী প্রশ্ন উপস্থিত হয়েছে, সেটি হচ্ছে, দেশে সংসদীয় গণতন্ত্রকে ধ্বংস করে স্বৈরতন্ত্রকে কায়েম করা হবে কিনা। এই পরিপ্রেক্ষিতে মাননীয় সদস্য শ্রী রায় খুবই বিবেচনা করে প্রস্তাবটি এনেছেন। সকলের দ্বারা স্বীকৃত ভারতবর্ষের সংবিধানের

যে রীতিনীতিগুলি স্বীকৃত হয়েছে এবং দীর্ঘ দিন ধরে— যতদিন পর্যন্ত স্বৈরতন্ত্র এত প্রবল হয়ে ওঠেনি তত দিন পর্যন্ত যে—সুষ্ঠ কনভেনশনগুলি গড়ে উঠেছিল সেগুলি যাতে বজায় থাকে তার জন্যই এই প্রস্তাব আনা হয়েছে। বর্তমানে এই প্রস্তাবের যে খুবই প্রয়োজন আছে তা সাম্প্রতিক কালের কতগুলি ঘটনার প্রতি লক্ষ্য করলে পরিষ্কার হয়ে ওঠে । এই প্রস্তাবের মধ্যে দিয়ে এখানে কি বলা হচ্ছে? প্রথমেই বলা হচ্ছে যে, দেশে একটা কনভেনশন ছিল মুখ্যমন্ত্রীদের পরামর্শ নিয়ে গভর্নরদের নিয়োগ করা। পার্লামেন্টের উভয় সভাতেই বহুবার বলা হয়েছে যে সব সময়ে সংশ্লিষ্ট রাজ্যের মুখ্যমন্ত্রীর সঙ্গে পরামর্শ করে সে রাজ্যে গভর্নর নিয়োগ করা হোক । আগে আগে এটা করা হ'ত। কিন্তু দুর্ভাগ্যের সঙ্গে আমরা লক্ষ্য করছি যে, সাম্প্রতিককালে এটা করা হচ্ছে না। আমরা জানি এবং আপনারা সকলেই জানেন যে, যখন শ্রী বি.ডি পান্ডেকে আমাদের এই রাজ্যের গভর্নর করা হল তখন আমাদের মুখ্যমন্ত্রীর সঙ্গে কোনো রকম কনসালটেশন করা হয়নি। এবং অনন্ত প্রসাদ শর্মার সময়েও কোনো কনসালটেশন হয়নি। যেমন ধরুন আমরা জানি হঠাৎ একদিন সকাল বেলা বি.ডি পান্ডে দিল্লি থেকে টেলিফোন পেলেন যে, "আপনি এক্ষুণি দিল্লিতে আসুন একটু দরকার আছে।" তিনি তখন জিজ্ঞাসা করেছিলেন, 'কি কারণে আমাকে যেতে বলা হচ্ছে?' তখন তাঁকে বলা হয়েছিল, "আগে এখানে আসুন, তারপরে এখানেই কারণ বলা হবে।" তিনি সেখানে গেলেন, যাবার পর তাঁকে বলা হল, "এখনই আপনাকে পাঞ্জাবে গিয়ে ওথ নিতে হবে।" উনি তখন বলেছিলেন, 'আমি কিছু জানি না, আমি ঠিক হয়ে আসিনি।' তারপরেও তাঁকে যেতে হয়েছে, শুধু ঐ বলে কয়ে দু'দিনের ছুটি নিয়ে চলে গেলেন। এই ঘটনা ঘটেছে, একজন রাজ্যপালকে এইভাবে সরানো হয়েছে। শুধু রাজ্যপাল নয়, মুখ্যমন্ত্রীদের সঙ্গে কি রকম ব্যবহার করা হচ্ছে দেখুন, কংগ্রেস দলের যে সব মুখ্যমন্ত্রী আছেন, তাঁরা কি ভাবে মুখ্যমন্ত্রী হচ্ছেন। নিয়ম হচ্ছে বিধানসভায় যাঁরা সংখ্যাগরিষ্ঠ দল তাঁরা যাঁকে তাঁদের নেতা নির্বাচিত করবেন তিনি হবেন মুখ্যমন্ত্রী। কিন্তু বর্তমানে কংগ্রেস শাসিত রাজ্যগুলিতে সে নিয়ম মানা হচ্ছে না। এখন কংগ্রেসের একজনের ওপর সব কিছু নির্ভর করছে, তিনি যাঁকে চাইবেন তিনি হবেন মুখ্যমন্ত্রী। আজকে বিভিন্ন কংগ্রেস শাসিত রাজ্যগুলির বিধানসভার কংগ্রেসি সদস্যদের এই গণতান্ত্রিক অধিকার নেই যে তাঁরা প্রয়োজন হলে একমত হয়ে বা সংখ্যাগরিষ্ঠতার ভিত্তিতে তাঁদের নেতা, তথা মুখ্যমন্ত্রী নির্বাচিত করবেন। দেশের স্বাধীনতার পরে বেশ কিছুকাল তাঁদের এই অধিকার ছিল, কিন্তু এখন আর তাঁদের এই অধিকার নেই। এখন বলা যেতে পারে সব জায়গায় যিনি শ্রীমতীর আশীর্বাদপুষ্ট হবেন তিনিই হবেন মুখ্যমন্ত্রী। আর যেখানে যখন যিনি আশীর্বাদপুষ্ট হবেন না, সেখানে তখনই তিনি খারিজ হয়ে যাবেন। আজকে কংগ্রেসি সদস্যরা এখান থেকে চলে গেলেন, কিন্তু এ সব কথা ওঁদেরই ভালোর জন্য বলা হচ্ছে। এ সব কথা শুধু পশ্চিমবাংলার জন্যই বলা হচ্ছে না, প্রত্যেক জায়গার জন্যই বলা হচ্ছে। আমাদের দেশে দীর্ঘ দিন ধরে যে গণতান্ত্রিক কনভেনশন গড়ে উঠেছিল তা যাতে বজায় থাকে তার জন্যই বলা হচ্ছে। সম্প্রতিকালের সব চেয়ে বড় ঘটনা যেটা সেটা হচ্ছে, একটা মন্ত্রিসভা বিধানসভার আস্থা হারিয়েছে, কি হারায়নি, তার সংখ্যাগরিষ্ঠতা আছে, কি নেই তা কনভেনশন অনুযায়ী নির্দিষ্ট জায়গায় (বিধানসভায়) পরীক্ষা করা হচ্ছে না। কনভেনশনটা কি, কোনো একটি রাজ্য মন্ত্রিসভার বিধানসভায় সংখ্যাগরিষ্ঠতা আছে, কি নেই তা কোথায় ঠিক হবে? ১৯৬৮ সালে সঞ্জীব রেড্ডীর নেতৃত্বে যে, 'স্পিকারস' কনফারেন্স হয়েছিল সেই

কনফারেন্সে এটা পরিষ্কার করে বলে দেওয়া হয়েছিল যে, কোনো মন্ত্রিসভার সংখ্যাগরিষ্ঠতা আছে, কি নেই তা বিধানসভায় ছাড়া আর কোথাও বসে ঠিক করা সম্ভব নয়। স্যার, আপনি জানেন এবং এই সভার সকল সদস্যগণ'ও জানেন যে, রাজ্যপাল বছরে একবার বিধানসভায় আসেন, সুতরাং তাঁর পক্ষে বিধানসভার সকল সদস্যদের চিনে রাখা কখনই সম্ভব নয় এবং সদস্যরা কে কোথায় কি করছেন, না করছেন তাও তাঁর পক্ষে জানা সম্ভব নয়। সুতরাং এই প্রশ্নের মীমাংসা সভায় বসেই করতে হবে, অন্য কোথাও এটা করা সম্ভব নয়। কারণ আজকে দেশের মরাল স্ট্যান্ডার্ড যে জায়গায় গিয়ে দাঁড়িয়েছে তাতে দুর্ভাগ্যের সঙ্গে লক্ষ্য করতে হচ্ছে যে, এম.এল. এ'দের সই ফোরজারি কিনা তা নিয়েও সন্দেহ দেখা দিয়েছে। যদি কোন সদস্যকে নিয়ে প্যারেড করানো হয় তাহলেও তাকে ধরে নিয়ে আসা হয়েছে, কি হয়নি, তাও বলা মুশকিল। সেই জন্যই মন্ত্রিসভার সংখ্যাগরিষ্ঠতা আছে, কি নেই তা বিধানসভার ফ্লোরে ছাড়া অন্য কোথাও ঠিক করা সম্ভব নয়, অথচ আজকে তা করা হচ্ছে না।

[4-15 — 4-25 P.M.]

সেটা করা হচ্ছে না এবং সেটা যে কতখানি অন্যায় হয়েছে তা পরিষ্কার হয়ে গেছে। সিকিমের ক্ষেত্রে দেখুন, সেখানে নরবাহাদুর ভাণ্ডারীকে সরানো হল, ১৫ দিন ধরে চলল। সেখানে ৩২ জনের হাউসে পরিষ্কার দেখা গেল নরবাহাদুর ভান্ডারীর পক্ষে ২১ জন। আর রাম রাওয়ের ব্যাপারটিও দেখুন। এ সম্বন্ধে আমার একটি গল্পের কথা মনে পড়ছে, গড্ডালিকাতে ছিল, বিরিঞ্চিবাবা বলছেন ''হ্যাঁ, আমি বুঝতে পারছি কিন্তু তোমরা জানতি পারছ না''। এই হয়েছে অবস্থা। এত জল ঘোলা করার পর কালকেই অন্ধ্রতে দেখলেন রাম রাও সেখানে সংখ্যাগরিষ্ঠতা পেয়েছে। তাহলে ব্যাপারটি পরিষ্কারভাবে বোঝা যাচ্ছে। এটা কোনো দল বিশেষের ব্যাপার নয়, এ। নিয়ে কথা উঠেছে এবং এই নিয়ে সিদ্ধান্ত হয়েছে। তৎকালীন স্পিকার যিনি ছিলেন, শ্রী সঞ্জীব রেড্ডী এবং আরও অনেকে—নির্মলবাবু আপনাদের নাম বলেছেন আমি আর রিপিট করে সময় নষ্ট করতে চাই না—সে সময়ে যে জিনিস সিদ্ধান্ত হল সেটা সংবিধানের রীতিনীতির দিক থেকে, কনভেনশনের দিক থেকে, সমস্ত দিক থেকেই অত্যন্ত সঠিক এবং সঙ্গত; সেই পথকে বাদ দিয়ে বাঁকাচোরা পথ ধরা হবে কেন? এইটাই হচ্ছে আমাদের কাছে বড় প্রশ্ন? সেইজন্য আজকে পরিষ্কার করে বলতে হবে তাঁরা কি চায়? গভর্নরকে প্রত্যেক জায়গায় নিয়োগ করা হবে, কোনো মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করা হবে না এটাই সঠিক? তাঁরা কি চান হাউসে না ঠিক হয়ে অন্য জায়গায় ঠিক হবে এবং যেমন খুশি গভর্নর ঠিক করবেন, গভর্নরকে আবসলিউট পাওয়ার দেওয়া, গভর্নর অ্যাজ অ্যান এজেন্ট অফ দি সেন্ট্রাল গভর্নমেন্ট, তিনি যে কোন গণতান্ত্রিক অধিকারকে নষ্ট করে দিয়ে যা খুশি তাই করবেন মেজরিটি থাকা সত্ত্বেও। যেভাবে জিনিস কখনও হতে দেওয়া উচিত নয়। এই জিনিস সিকিমে, কাশ্মীরে, তারপর অন্ধ্রে এবং কনটিকেও এই রকম হতে চলেছে। সেইজন্য আজকে ভারতবর্ষের সামনে গণতন্ত্রের দিক থেকে অন্যতম প্রধান লিভিং ইস্যু হচ্ছে এই যে, এই ঘটনার পুনরাবৃত্তি যাতে আর না হতে পারে তাদের এই বক্তব্য হওয়া উচিত। বহুদিন আগে স্পিকারস কনফারেন্সে যা ঠিক হয়েছিল সেই প্রস্তাব কেন মানা হবে না? আজকে সেই কথা কংগ্রেসকে পরিষ্কার করে ঘোষণা করতে হবে। তারা এই

সিদ্ধান্ত মানবে না যা তাদের স্বার্থে যা খুশি তাই করবে সেটা ঘোষণা করতে হবে। আর দ্বিতীয়ত ডিফেকশনের কথা বলছি। কর্নাটকে 'হর্স ট্রেডিং'-এর কথা আপনারা সবাই জানেন। ২৫ লক্ষ ৩০ লক্ষ টাকা নিয়ে এম.এল.এ কেনাবেচা এমনকি অ্যাসেম্বলী হাউসে পর্যন্ত টাকা দেখানো হয়েছে। এইজন্য সেখানে এমিনেন্ট আইনবিদ যারা আছেন তাঁরা এই ডিফেকশন বন্ধ করার জন্য ডিফেকশন বিল আনার কথা বলেছিলেন। কিন্তু সেই বিলকে রিজেক্ট করা হল। এই নিয়ে আলোচনা করার জন্য লোকসভায় চেষ্টা করা হল তখন কেন্দ্রীয় আইন মন্ত্রী মিঃ কৌশল তা গ্রহণ করলেন না। সুতরাং আজকে বলা যেতে পারে পার্লামেন্টারী ডেমোক্রেসি ফার্স হয়ে যাচ্ছে। একজন নির্বাচিত প্রতিনিধি তাঁর এতটুকু সততা বা ইনটেগ্রিটি না থাকে, সে যদি গরু মোষের মতন হাটে বিক্রি হয় টু দি হায়েস্ট বিডার — তার চেয়ে লজ্জার অসম্মানের এবং গণতন্ত্রের পক্ষে তার চেয়ে মারাত্মক জিনিস আর কি হতে পারে? সেই জন্য এত ঘটনার পরেও কেন সেখানে এই ব্যাপারে আইন করা হবে না?

তাহলে বলতে হবে যে না এটা হবে। সি.এম.স্টিফেন দাঁড়িয়ে বলেছিলেন, হ্যাঁ, আমাদের এই অধিকার আছে। ১৯৮৩ সালের ১৯ শে নভেম্বর বলেছিলেন, "The Congress(I) in within its rights to persuade the Non-Janata M.L.A. in the State's Ruling party to quit it."

এটা পরিষ্কার করে বলেছিলেন। আমার সময় বেশি নেই, এই কথা বলছি এটা শুধু একটা অ্যাকাডেমিক ডিসকাশন নয়। আজকে ভারতবর্ষে যে অবস্থা এসেছে সেখানে পরিষ্কার প্রশ্ন যে এই বুর্জোয়া ডেমোক্রেসি, এটা পার্লামেন্টারী ডেমোক্রেসি, আজকে এটাও ইন্দিরা সরকার তাঁর স্বার্থের পরিপন্থী বলে একেও সম্পূর্ণভাবে ধ্বংস করে ডিকটেটরশিপ চালাবার জন্য প্রস্তুত হচ্ছেন। এটা আলোচনার বিষয় নয়, কিন্তু পুরানো অভিজ্ঞতার ভিত্তিতে মনে রাখা দরকার লর্ড কার্জনের তদানীনতন সেই যে সেটলড্‌ফ্যাক্ট সেটা আনসেটল হয়। ইন্দিরা গান্ধী যদি মনে করে থাকেন ভারতবর্ষের যে কোন জায়গায় যা খুশি করবেন, তাহলে তাঁর ক্রিয়াকলাপ খন্ডন করার মত জনমত গড়ে তুলতে হবে। যেটা অন্ধ্র দেখিয়ে দিয়েছে। আজকে শুধু প্রস্তাব গ্রহণ করা নয়, সমস্ত মানুষকে সচেতন করতে হবে এবং এই গণতন্ত্রকে রক্ষা করার জন্য সমস্ত মানুষকে ঐক্যবদ্ধভাবে এমন কি কংগ্রেসের মধ্যে যদি কেউ থাকেন যিনি গণতন্ত্র চান তাঁদেরও একবাক্যে নতুন করে এগিয়ে এসে ইন্দিরার এই স্বৈরতন্ত্রী প্রচেষ্টাকে বাধা দিতে হবে। কারণ গুলি খাওয়া বাঘ অনেক বেশি ফেরোসাস হয়, এই মহিলাকে যাঁরা জানেন দেখবেন অন্ধ্রে নাক কাটা যাবার পর অনেক বেশি ফেরোসাস হয়েছেন এবং তিনি ভাবছেন যে এরপর তিনি কি করবেন। সেজন্য এখন শুধু কতকগুলি কথা নয়, তাঁর বিরুদ্ধে সমস্ত গণতন্ত্র প্রিয় মানুষকে ঐক্যবদ্ধ ভাবে এমন প্রচার করতে হবে যে প্রচারে তাঁর মাথা তোলার ক্ষমতা থাকবে না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই আমার অ্যামেন্ডমেন্ট মুভ করছি, মাননীয় অমলবাবু এবং অন্যান্য মাননীয় সদস্যরা যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাব সমর্থন করে সেই প্রস্তাবকে আরও পূর্ণাঙ্গ রূপ দেওয়ার উদ্দেশ্যে একটা অ্যামেন্ডমেন্ট আপনাদের এখানে বিবেচনার জন্য রাখছি, আপনারা বিবেচনা করে দেখবেন।

Sir, I beg to move that for the last paragraph, the following new

paragraphs be substituted :

"Whereas this House is constrained to note that the norms, guidelines and conventions referred to above, have not only been not adhered to or implemented in pracitce so far, but on the contrary, flagrantly violated in recent times using the high offices of the Governors in toppling the elected Governments in Sikkim, Jammu and Kashmir and more particularly in Andhra Pradesh by the Central Government led by Smt. Indira Gandhi and her party trampling under feet all norms of parliamentary Democracy,

This House, therefore, unequivocally condemns those autocratic acts of the Central Congress(I) Government and requests the State Government to urge upon the Government of India not to repeat such dangerous game in future in the interest of minimum parliamentary democratic rights of the people and to ensure that the aforesaid norms, guidelines and conventions are translated into action under all circumstances"

[4-25 — 4-35 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যথার্থভাবে এই প্রস্তাব আনা হয়েছে। ভারতবর্ষে গভর্নর অফিস, বাজভবন থেকে যেভাবে কেন্দ্রীয় সরকার তাঁদের কাছে অবাঞ্ছিত রাজ্য সরকারগুলোকে ফেলে দেবার জন্য অ্যাবিউস অফ পাওয়ার, মিস্ইউজ্ অফ পাওয়ার, ক্ষমতাব অপব্যবহার করে বর্তমানে ভারতবর্ষে সংসদীয় গণতন্ত্রের যেটুকু অবশিষ্ট আছে তাকে মুছে ফেলার চেষ্টা করছেন। ফলে স্বাভাবিকভাবে এর বিরুদ্ধে গোটা দেশের শুভবুদ্ধিসম্পন্ন মানুষ সোচ্চার হচ্ছে, বিরোধিতা করছে। আজকে বিভিন্ন রাজ্যে যেখানে গভর্নর অফিসকে এই কাজে ব্যবহার করা হয়েছে সেখানে আমরা দেখতে পাচ্ছি যে একটি নির্বাচিত সরকারেব সংখ্যাগরিষ্ঠতা আছে কিনা সেটা প্রদান করবার জন্য বিধানসভার সুযোগ দেওয়া হচ্ছে না। শুধু তাই নয়, সেখানে সরকার গঠন কববার জন্য আহ্বান জানানো হচ্ছে একজন ডিফেক্টর অর্থাৎ একজন দলত্যাগীকে যার পেছনে সংখ্যাগরিষ্ঠ সমর্থন নেই। প্র্যাকটিক্যালি গভর্নরের পাওয়ারকে নিজেদেব দলীয় স্বার্থে ব্যবহার কবা হচ্ছে। কেন্দ্রীয় সরকারের অবাঞ্ছিত রাজ্য সরকারগুলোকে ভাঙ্গাবার জন্য আজকে এম.এল.এ কেনাবেচার মত ইট্ ট্রেডিং চালাচ্ছেন তাঁরা। এইজন্য রাজ্যপালের পদ এবং রাজভবনকে ব্যবহার করা হচ্ছে। সেইসব অকংগ্রেসি রাজ্য সরকারগুলোকে ভাঙ্গবাব জন্য দালাল সৃষ্টি করা হচ্ছে এবং তারজন্য লক্ষ লক্ষ টাকা খরচ করা হচ্ছে। সর্বোপরি শ্রীমতী গান্ধী ক্ষমতাকে কুক্ষিগত করবার জন্য রাষ্ট্রীয় ক্ষমতাকে কেন্দ্রীভূত করবার চেষ্টা চালাচ্ছেন। সম্প্রতি ভারতবর্ষের সিকিম, জম্মু ও কাশ্মীর এবং অন্ধ্রপ্রদেশে যে জিনিস ঘটে গেল সেগুলো এই প্রচেষ্টাবই প্রমাণ। আজকে শুধু অকংগ্রেসি সরকার নয়, নিজ গোষ্ঠীব স্বার্থে কংগ্রেসের মধ্যে যাঁরা তাঁর গোষ্ঠী বহির্ভূত এবং বিরোধিতা কবছেন তাঁদেবও রেহাই দিচ্ছেন না তিনি। সিকিম রাজ্যই এর প্রকৃষ্ট উদাহরণ। কংগ্রেস আজ গোটা দেশে শ্রীমতী গান্ধীর নেতৃত্বে ফ্যাসীবাদী শাসনব্যবস্থা কায়েম করতে চাইছেন এবং তার অঙ্গ হিসাবে কন্‌স্টিটিউশনাল ডিক্টেটরশিপ—সংবিধানিক একনায়কতন্ত্র তাঁরা চাইছেন। দেশের আজকে এইসব ঘটনা এটাই প্রমাণ করছে। এসব বিচ্ছিন্ন ঘটনা নয়। এইভাবেই যে শ্রীমতী গান্ধী পাওয়ার

মিস ইউজ করে ক্ষমতা কেন্দ্রীভূত করতে চাইছেন শুধু তাই নয়, আমরা দেখতে পাচ্ছি সামরিক বাহিনী থেকে আরম্ভ করে বিভিন্ন ক্ষেত্রে কিভাবে ক্ষমতা কেন্দ্রীভূত করা হচ্ছে। আজ দেশকে কোথায় নিয়ে যাচ্ছেন এঁরা। এরসঙ্গে কালাকানুন যুক্ত করে গোটা দেশকে ফ্যাসীবাদের দিকে নিয়ে যাচ্ছে। আজকে ডিবেট উঠেছে রাষ্ট্রপতি শাসিত শাসনব্যবস্থা নিয়ে। এইসব কিছুর ঐ একই উদ্দেশ্য। আপনি জানেন যে গত ৮ই আগস্ট লোকসভায় হোম মিনিস্টার এক কোশ্চেনের রিপ্লাই দিতে গিয়ে বলেছেন যে গত ৪ বছরে শ্রীমতী গান্ধী ক্ষমতায় আসার পর, ৩৬৯ বার বেসরকারি ক্ষেত্রে সেনাবাহিনী নেমেছে; গত ২ বছরে ২২৭ বার প্যারা মিলিটারি ফোর্স, সি.আর.পি, বর্ডার সিক্যুরিটি ফোর্স নেমেছে। আজকে এর পেছনে পাবলিক সমর্থন আদায়ের চেষ্টা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গোটা দেশে একটা মারাত্মক পরিস্থিতি দেখা দিয়েছে। গোটা দেশে ফ্যাসীবাদীর সূচনা দেখা দিয়েছে। এই রকম সংকটজনক পরিস্থিতিতে আজকে যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে যেন আমরা সম্মিলিত ভাবে গ্রহণ করি। কিন্তু আপনারা সকলেই জানেন যে এই প্রস্তাব গ্রহণ করার মধ্যে দিয়েই ইন্দিরা গান্ধীর স্বৈরাচারী মনোভাব বন্ধ করা যাবে না, ফ্যাসীবাদী মনোভাব প্রতিরোধ করা যাবে না। শুধু এখানেই নয়, এই বিধানসভার বাইরে, সমস্ত গণতান্ত্রিক মানুষ এক হয়ে সম্মিলিত ভাবে ঐক্যবদ্ধ হয়ে গণতন্ত্র রক্ষা করার চেষ্টা করতে হবে। আমাদের মধ্যে সামান্য যে মতপার্থক্য থাকুক না কেন ফ্যাসীবাদের প্রতি আক্রমণ চালিয়ে যেতে হবে। আজকে আমাদের যে গণতান্ত্রিক অধিকার সেই গণতান্ত্রিক অধিকারকে রক্ষা করার জন্য গণতান্ত্রিক আন্দোলন গড়ে তোলা দরকার। ফ্যাসীবাদ যদি একবার প্রতিষ্ঠিত হয়ে যায় তাহলে তাকে কেউ আর রোধ করতে পারবে না। জার্মানের হিটলারের কথা এবং ইটালির মুসোলিনীর কথা আমি এখানে স্মরণ করিয়ে দিতে চাই। সেই দিনের বিপদ আমি মনে করিয়ে দিতে চাই। আজকে ফ্যাসীবাদ ভারতবর্ষে মুসোলীনির রূপ নিয়ে আসেনি, নগ্ন মুসোলিনীর রূপ নিয়ে এসেছে। মুসোলিনী কল্যাণ মূলক রাষ্ট্র প্রচারে সকলেই বিভ্রান্ত হয়েছিলেন। তা থেকে ভারতবর্ষ ব্যতিক্রম নয়। আমাদের ভারতবর্ষের মানুষ রবীন্দ্রনাথও বিভ্রান্ত হয়েছিলেন। সেই সময় রমাঁরোলাঁ তাঁর এই ভুলটি ধরিয়ে দেন। তিনি একজন শুবুদ্ধিসম্পন্ন মানুষ ছিলেন বলেই নিজের ভুল বুঝতে পারেন এবং সেটাকে সংশোধন করে নেন। আজকে ইন্দিরা গান্ধীর এই ১০ দফা কর্মসূচী, ইন্দিরা গান্ধীর এই সমস্ত সোশ্যাল ডেমোক্রাটিক রোল দেখে দেশের মানুষ যেন বিভ্রান্ত না হয়। এই সংকটজনক পরিস্থিতিতে শুধু বিধানসভার অভ্যন্তরে নয় বিধানসভার বাইরে এই ফ্যাসীবাদী শক্তির বিরুদ্ধে ঐক্যবদ্ধ ভাবে আন্দোলন গড়ে তুলতে হবে। ন্যূনতম কর্মসূচীর ভিত্তিতে এই আন্দোলন গড়ে তুললে হবে না। এই ফ্যাসীবাদী শক্তির বিরুদ্ধে ব্যাপক আন্দোলন গড়ে তোলার আবেদন জানিয়ে এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে এবং যে অ্যামেন্ডমেন্ট দেওয়া হয়েছে তাকে গ্রহণ করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ হরমোহন সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব এখানে আনা হয়েছে, এটা স্বাভাবিক যে বিরোধী পক্ষ যদি এই হাউসে থেকে এই প্রস্তাবের উপর আলোচনায় অংশ গ্রহণ করেন তাহলে তাকে হয় সমর্থন করতে হবে, না হয় তার বিরোধিতা করতে হবে। বিরোধিতা করার প্রস্তাব এটা নয় আবার ওনারা এটাকে সমর্থনও করতে পারবেন না—একটা অদ্ভুত অবস্থার মধ্যে ওনাদের পড়তে হবে। আপনারা সকলেই জানেন যে গণতন্ত্রের প্রতি যে আঘাত হানা হচ্ছে সেই ব্যাপারে সকলেই সতর্ক। দেশের মানুষকে আরো সতর্ক করে দেওয়া

হচ্ছে এই প্রস্তাবের মধ্যে দিয়ে। তাঁরা যদি বলেন যে না, গণতন্ত্র বিপন্ন নয়—ইন্দিরা গান্ধী সিকিমে যা করেছেন, কাশ্মীরে যা করেছেন, অন্ধ্রে যা করেছেন সেইগুলি সবই গণতন্ত্রের পক্ষে রায় দিয়েছেন তাহলে দেশের মানুষ তাঁদের ক্ষমা করবে না। দেশের মানুষ আজ বোকা নয়। তাঁরা যে গণতন্ত্রের বিরুদ্ধে কথা বলেন সেটা মানুষ আজকে পরিষ্কার বুঝতে পেরেছে। গণতন্ত্র বলতে ইন্দিরা কংগ্রেস কি বোঝেন, তাঁরা গণতন্ত্র রক্ষা করতে চান কি চান না এই দুটো জিনিস আজকে পরিষ্কার হয়ে যাবে যদি তাঁরা এই প্রস্তাবে অংশ গ্রহণ করেন। তাই তাঁরা পরিষ্কার বুঝেছেন এখানে থাকা ঠিক নয়, বেরিয়ে যাওয়াই শ্রেয়। কারণ দেখলেন যে এটাকে সমর্থন করা যাবে না তখন বেরিয়ে যাওয়াই শ্রেষ্ঠ।

[4-35 — 4-45 P.M.]

বর্তমানে কেন্দ্রীয় সরকারের আচার আচরণ কি, সে সম্পর্কে শ্রদ্ধেয় বিনয়বাবু, মাননীয় অমল রায়, নির্মলবাবু এবং এস.ইউ.সি.দলের পক্ষ থেকে দেবপ্রসাদ বাবু বলে গেছেন। এগুলো শুধু কথার কথা নয়, কেন্দ্রীয় সরকার একটার পর একটা ধাপে ধাপে বিভিন্ন রাজ্যে তাঁদের স্বৈরতন্ত্রের প্রকাশ ঘটিয়ে চলেছেন। রাজ্যে রাজ্যে গণতন্ত্রকে গলা টিপে হত্যা করে চলেছেন। শ্রীমতী গান্ধী একটার পর একটা রাজ্যে অগণতান্ত্রিক ভাবে নির্বাচিত সরকারকে ফেলে দিচ্ছেন। আমরা শ্রীমতী ইন্দিরা গান্ধীর বিরোধিতা করি - একথা তিনি প্রায়ই বলে থাকেন। কেন তাঁর বিরোধিতা করি তা বোঝার চেষ্টা করেন না। দেশের মানুষের জন্য তিনি কি এমন কাজ করেছেন, যার ফলে দেশের মানুষ আজ তাঁর স্বপক্ষে যাচ্ছেন না? আজকে তাঁর কার্যকলাপকে খুলে বলার দরকার আছে। তিনি দেশের মানুষের কাছ থেকে গণতন্ত্রকে তথা গণতান্ত্রিক অধিকারকে কেড়ে নিতে চাইছেন। একটা গণতান্ত্রিক দেশের ইজ্জতকে তিনি কালিমাপাত করে দিয়েছেন। ভারতবর্ষের মানুষের কাছে যে সমস্ত আইন-কানুন ছিল, যেগুলোকে কার্যকরি করার জন্য লেখা ছিল, সেগুলোকে এক এক করে ধূলিস্যাৎ করে দিয়েছেন। এই কাজ করেছেন কেবলমাত্র নিজস্ব স্বৈরতন্ত্রী শক্তিকে প্রতিষ্ঠিত করার জন্য। বংশ পরম্পরায় ক্ষমতা কুক্ষিগত করার জন্য অন্য কোন পথ না দেখে স্বৈরতন্ত্রের প্রকাশ ঘটিয়ে চলেছেন। যে গণতন্ত্র তাঁকে সাহায্য করেছে, সেই গণতন্ত্রকে ধূলায় লুণ্ঠিত করে দিয়ে তিনি তাঁর রথ চালিয়ে যাচ্ছেন। যে শক্তিতে তিনি এই কাজ করে চলেছেন, তা হচ্ছে স্বৈরতন্ত্রী শক্তি। এই শক্তির মোকাবিলার জন্য শুধু বিধানসভার বুকে বসে প্রস্তাব নিলেই চলবে না। এই শক্তির প্রকাশ শুধু পশ্চিমবাংলায় নয়, ভারতবর্ষের বুকে রাজ্যে রাজ্যে—এন.টি.রামা রাও, তিনি কমিউনিস্ট পার্টির লোক নন, জম্মু ও কাশ্মীরের মুখ্যমন্ত্রী ডঃ ফারুক আবদুল্লা, তিনি কমিউনিস্ট পার্টির লোক নন—ঘটিয়ে চলেছেন। সুতরাং এই কথা শুধু মাত্র কমিউনিস্ট পার্টির কথা নয়, একথা সারা দেশের গণতন্ত্রকামী মানুষের কথা। গণতান্ত্রিক মানুষের কাছে আজকে এক বিরাট আতঙ্কের কারণ হয়ে দেখা দিয়েছে শ্রীমতী ইন্দিরা গান্ধীর এই স্বৈরতান্ত্রিক ক্ষমতা। শ্রীমতী গান্ধী আজ দেশকে যে ভাবে দেশকে এগিয়ে নিয়ে চলেছেন, তাকে মোকাবিলার জন্য সমস্ত মানুষকে ঐক্যবদ্ধ ভাবে এগিয়ে আসতে হবে। তা নাহলে দেশের বুকে যে চরম বিপদ ঘনিয়ে এসেছে, তাকে প্রতিহত করা সম্ভব হবে না। দেশের মানুষ তাই আজ ঐক্যবদ্ধ ভাবে লড়াই চালিয়ে যাবার চেষ্টা করছেন। আমরা ইতিহাসে দেখেছি এই অবস্থা কখনও বেশিদিন স্থায়ী হতে পারেনি। ইন্দিরা গান্ধী বা কারুরই কোন ক্ষমতা নেই তা বজায় রাখার। গণতন্ত্রের জয় অনিবার্য। এই জয় ঐক্যবদ্ধ মানুষের জয়, এবং তা আসবেই। এই কয়টি কথা বলে আজ

যে প্রস্তাব এখানে এসেছে, তার প্রতি আমার পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এখানে আমি কিছু স্পষ্ট প্রশ্ন ওঁদের কাছে রেখেছিলাম। সেগুলোর জবাব দেওয়া যায় না বলে ওরা হাউস থেকে বেরিয়ে গিয়েছেন। এর কারণ যে কি তা আমি বুঝলাম না। এটা বৈধ না অবৈধ, তা আমি বুঝলাম না। তবে একটা জিনিস আমি ভাল ভাবে বুঝতে পেরেছি, তা হচ্ছে ভণ্ডামী। ওঁরা ভণ্ডামীর মুখোশ পরে আছেন। এই কথা আমাদের বক্তৃতা দিয়ে বলতে হয় না। এই সভা ছেড়ে যাওয়ার ফলে এবারে ওঁদের ভণ্ডামীর মুখোশটা পরিষ্কার ভাবে খুলে গেল। জবাবি ভাষণে আমার বলার বিশেষ কিছু নেই। এখানে একটা জিনিস আমি বলতে চাই সেটা হচ্ছে, এই যে বুর্জোয়াস পার্লামেন্টারী ডেমোক্রাসি, যেটা কিছুদিন ধরে চলছিল, সেটা কোন ভাবে পাকাপাকি কবজা করে নেওয়া যায় কিনা, স্বৈরতন্ত্র চালানো যায় কিনা, তার চেষ্টা চলছে। এইজন্য কংগ্রেসের ভেতরে কিছু লোক ছিলেন, যারা সেই চেষ্টা করছিলেন। এরমধ্যে দুজন-একজন হচ্ছেন সঞ্জীব রেডডী এবং ২য় জন হচ্ছেন ভি ভি গিরি, দুজনেই অন্ধ্রপ্রদেশের লোক। এরা ফোর্থ জেনারেল ইলেকশনের পরে ভারতবর্ষে বুর্জোয়াস পার্লামেন্টারী ডেমোক্রাসিতে যে সমস্ত সমস্যা দেখা দেয়, তাকে মোকাবিলার জন্য চেষ্টা করেছিলেন। ফোর্থ জেনারেল ইলেকশনের পরে কি হয়েছিল? এই ব্যাপারে আমাকে ব্যাক গ্রাউণ্ড সম্পর্কে একটু বলে নিতে হবে। ফোর্থ জেনারেল ইলেকশনের আগে পর্যন্ত ডিফেকশন কম হয়েছে দেশে। ডিফেকশনের যে সংখ্যা আমরা পাই, তাতে আমরা দেখেছি টোটাল ডিফেকশন হয়েছে ৫৪২ টি বিটুইন দি ফার্স্ট অ্যাণ্ড ফোর্থ জেনারেল ইলেকশন টোটাল ডিফেকশন। এরপরে আফটার দি ফোর্থ জেনারেল ইলেকশন ১২ মাসের মধ্যে ডিফেকশন হয়েছে ৪৩৮। ফোর্থ জেনারেল ইলেকশনের পর ওয়ান ওয়ে ট্রাফিক দেশব্যাপী কংগ্রেস দল নিয়েছে। অর্থাৎ ফোর্থ জেনারেল ইলেকশনের পর এই পার্লামেন্টারী ফর্ম অফ গভর্নমেন্ট যা ছিল, সেটা দেশব্যাপী অনেক জায়গায় দেখা দিয়েছে। কংগ্রেস দল তাকে ধরাশায়ী করে দিয়েছে। শুধু টপলিং এবং ডিফেকশন নয়, ডিফেকশন কাম টপলিং আরম্ভ হয়েছে শ্রীমতী গান্ধীর রাজত্ব থেকে। এই গেম আরম্ভ হওয়ার পর কিভাবে টপলিং এবং ডিফেকশনের দ্বারা এই কংগ্রেস ক্ষমতায় উঠেছিল বিভিন্ন রাজ্যে, সেই ক্ষমতা ফিরিয়ে পাওয়ার জন্য চেষ্টা করেছিল, আমি দু-একটা সংখ্যা দিয়ে এই হাউসকে তা বোঝাতে চাই। যে কয়টি স্টেটে ডিফেকশন হয়েছে সেগুলো হচ্ছে বিহার, হরিয়ানা, মধ্যপ্রদেশ রাজস্থান ইত্যাদি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ রায়, আর দু মিনিট সময় আছে। আপনাকে আর মাত্র ১ মিনিট সময় দেওয়া যেতে পারে, তারমধ্যে আপনাকে শেষ করতে হবে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আমি শুধু এটুকু বলতে চাই যে, টপলিং গেমের সাহায্যে ফোর্থ জেনারেল ইলেকশনের পর বিভিন্ন রাজ্য দখল করার চেষ্টা করেছেন শ্রীমতী গান্ধী হায়দ্রাবাদে এন.টি.রামা রাও গোটা ইতিহাসকে উল্টে দিয়েছেন। ফোর্থ জেনারেল ইলেকশনের পর ১৯৬৮ সালে সেখানে কংগ্রেস দল নির্বাচিত হয়েছিল। এর পরে বিভিন্ন রাজ্যে তাঁরা ক্ষমতায় গিয়েছিলেন। সেখানে টপলিং এর সাহায্যে হর্স ট্রেডিং রেজোলিউশন পাশ হয়েছিল। আজ সেই হায়দ্রাবাদে সেখানকার মানুষ উপযুক্ত ভাবে জবাব দিয়ে দিয়েছেন। তাঁরা বুঝিয়ে দিয়েছেন যে, "আর তুমি বেশিদিন রাজত্ব বজায় রাখতে পারবে না।

আমার শেষ কথা হচ্ছে ডেজ আর নাম্বারড । যদি ভন্ডামি করেন, যদি আউট ম্যানুভারড হন তাতে কিছু আসেনা। They are not in favour even in the Buargeous parliamentary Democracy. They are in favour of dictatorship of one woman, i.e., Smt. Indira Gandhi. এর বিরুদ্ধে আজকে লড়াই, তার জন্য সারা দেশ তৈরি।

**মিঃ স্পিকার :** আপনি কি অ্যামেণ্ডমেন্টটা গ্রহণ করছেন?

**শ্রী অমলেন্দ্র রায় :** অ্যামেণ্ডমেন্ট সম্পর্কে বক্তব্য হচ্ছে নীতিগত ভাবে গ্রহণ করতে অসুবিধা হতনা কিন্তু প্র্যাকটিকাল অসুবিধা হচ্ছে ওরা এখনও পর্যন্ত ইন্দিরা গান্ধীর আঁচলের তলায় আছেন। দুধ এবং তামাক একসঙ্গে খাওয়া যায় না। সুতরাং আমি গ্রহণ করতে পারছি না। ওঁরা রাস্তা ঠিক করে নিন তারপর আমি গ্রহণ করব।

The motion of Shri Deba Prasad Sarkar that for the last paragraph, the following new paragraphs be substituted :

"Whereas this House is constrained to note that the norms, guidelines and conventions, referred to above, have not only been not adhered to or implemented in practice so far, but on the contrary, flagrantly violated in recent times using the high offices of the Governors in toppling the elected Governments in Sikkim, Jammu and Kashmir and more particularly in Andhra Pradesh by the Central Government led by Smt. Indira Gandhi and her party trampling under feet all norms of parliamentary democracy;

This House, therefore, unequivocally condemns those autocratic acts of the Central Congress(I) Government and requests the State Government to urge upon the Government of India not to repeat such dangerous game in future in the interest of minimum parliamentary democratic rights of the people and to ensure that the aforesaid norms, guidelines and conventions are translated into action under all circumstances."

Was then put and a Division taken with the following results :

**NOES**

Abdul Quiyom Molla, Shri
Anisur Rahman Biswas, Shri
Bagdi, Shri Lakhan
Banerjee, Shri Amiya Bhusan
Banerji, Shri Radhika Ranjan
Barma, Shri Manindra Nath
Basu, Shri Subhas
Bauri, Shri Madan
Bera, Shri Pulin
Bhattacharyya, Shri Satya Pada

Bhowmik, Shri Kanai
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kamalakshmi
Biswas, Shri Kumud Ranjan
Bose, Shri Biren
Bouri, Shri Nabani
Chakrabortty, Shri Umapati
Chatterjee, Shri Dhirendra Nath
Chattopadhyay, Shri Dhrubeswar
Chattopadhyay, Shri Sadhan
Chattopadhyay, Shri Santasri
Choudhury, Shri Gunadhar
Chowdhury, Shri Bikash
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
Das Mahapatra, Shri Kamakhyanandan
Daud Khan, Shri
De, Shri Bibhuti Bhusan
Deb, Shri Saral
Dey, Shri Lakshmi Kanta
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shri Krishna Pada
Ghosh, Shri Malin
Ghosh, Shri Satyendra Nath
Goppi, Shrimati Aparajita
Habib Mustafa, Shri
Hajra, Shri Sachindra Nath
Haldar, Shri Krishnadhan
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Jana, Shri Manindra Nath
Kalimuddin Shams, Shri
Khan, Shri Sukhendu
Kisku, Shri Upen
Koley, Shri Barindra Nath
Let, Shri Dhirendra
M. Ansar-Uddin, Shri
Mahata, Shri Kamala Kanta
Maity, Shri Bankim Behari
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan

Majhi, Shri Sudhangshu Sekhar
Majhi, Shri Surendra Nath
Mal, Shri Trilochan
Malik, Shri Purna Chandra
Malik, Shri Sreedhar
Mandal, Shri Bhakti Bhusan
Mandal, Shri Gopal
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mazumdar, Shri Dilip Kumar
Mir, Abdus Sayeed, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Molla, Shri Anadi
Mondal, Shri Dinabandhu
Mondal, Shri Ganesh Chandra
Mondal, Shri Raj Kumar
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bamapada
Mukherjee, Shri Bimalananda
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Niranjan
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Nanda, Shri Kiranmoy
Naskar, Shri Subhas
Naskar, Shri Sundar
Nezamuddin Md., Shri
Panda, Shri Mohini Mohan
Pathak, Shri Patit Paban
Pradhan, Shri Prasanta
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Radhika Ranjan
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dhirendra Nath
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Haradhan
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Sada Kanta
Roy Barman, Shri Khitibhusan

Roychowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu
Sarkar, Shri Sailen
Sayed Md. Masih, Shri
Sen, Shri Dhiren
Sen, Shri Sachin
Sen Gupta, Sri Prabir
Sinha, Dr. Haramohan
Sinha, Shri Prabodh Chandra
Soren, Shri Khara
Talukdar, Shri Pralay
Tudu, Shri Bikram

**AYES**

Purkait, Shri Prabodh
Sarkar, Shri Deba Prasad

The Ayes being 2 and the Noes 105, the motion was lost

The motion of Shri Amalendra Roy

Whereas the convention of holding prior consultations with the Chief Minister of a State before appointment of a Governor in that State as enunciated by the Government of India on the floor of the Parliament on 23rd March, 1968 and 25th April, 1969 is being flouted in recent times;

Whereas the Emergent Conference in April, 1968 of the Indian Speakers under the Chairmanship of Shri Sanjiv Reddy, the then Speaker of Lok Sabha, pronounced that "the question whether a Chief Minister has lost the confidence of the Assembly shall, at all times, be decided in the Assembly ,

Whereas on August 11, 1967, Shri P Venkatasubbaiah (then a private congress member and now a Minister of State for Home Affairs, Government of India) moved a resolution in Lok Sabha which read as follows : "This House is of opinion that a high-level Committee consisting of representatives of political parties and constitutional experts be set up immediately by Government to consider the problem of legislators changing their allegiance from one party to another and their frequent crossing of the floor in all its aspects and make recommendations in this regard" and was passed unanimously ; and

Whereas the above-said resolution was examined by Government and it was decided to set up a Committee composed of Union Home Minister

(Y.B. Chavan)— Chairman, Union Law Minister (P.Govind Menon), Union Minister for Parliamentary affairs (Ram Subhag Singh), Representatives of 8 political parties and 3 Independent Groups (including P. Ramamurti, Bhupesh Gupta, Madhu Limaya, S.N.Dwivedy, N.C. Ranga and N.C.Chatterjee), P. Venkatsubbaiah, H.N.Kunzru, C.K.Daphtary, H.M. Seervai (declined), M.C.Setalvad, Mohan Kumarmangalam and Jaya Prakash Narayan—all members and this Committee on Defection submitted its recommendations on January 7,1969: and

Whereas the Committee on Defections gave unanimously a definition of defection as follows— "an elected member of a legislature who had been allotted the reserved symbol of any political party can be said to have defected if, after being elected as a member of either House of Parliament or of the Legislative Council or the Legislative Assembly of a State or Union Territory, he voluntarily renounces allegiance to, or association with such political party, provided his action is not in consequence of a decision of the party concerned"; and

Whereas the Committee on Defections recommended that "no person who is not a member of the Lower House should be appointed Prime Minister : Chief Minister" and that "a defector should be debarred for period of one year or till such time as he resigned his seat and got himself re-elected, from appointment to the office of a Minister (Including Deputy Minister of Parliamentary Secretary) or Speaker or Deputy Speaker or any post carrying salaries or allowances to be paid from the Consolidated Fund of India or of the State or from the funds of Government Undertakings in the public sector in addition to those to which the defector might be entitled as legislator; and

Whereas under compulsion of circumstances then prevailing, president V.V. Giri being empowered by Aritcle 160 of the Constitution took initiative in making clear cut and adequate provisions for the discharge of the functions of the Governors in contingencies not provided for in Chapter III, Part VI of the Constitution and as such appointed a Governor's Committee in 1970-71 to lay down norms and guidelines for the future guidance of the Governors on the basis of specific issues referred to it by the President; and

Whereas the Governor's Committee recommended that "normally a Governor should exercise the power of dissolution on the advice of the Council of Ministers. In the case of a Chief Minister heading a 'single party Government which has been returned by the electorate in absolute majority, if the ruling party loses its majority because of defection by a few members and the Chief Minister recommends dissolution so as

to enable him to make a fresh appeal to the elecorate, the Governor may grant a dissolution The mere fact that a few members of the party have defected does not necessarily prove that the party has lost the confidence of the electorate". and

Whereas the Lawyers-Group of the Committee on Defections composed of P. Govind Menon, M.C Setalvad, C K Daphtary and S Mohan Kumarmangalam Recommended on July 5, 1968, that "on a strict interpretation of the provisions of Articles 74 and 163 of the Constitution, the President/Governor would have to grant a dissolution once the PM/CM acting for the Council of Ministers gave him advice to that effect ; that the President/Governor was not in the event entitled to look behind the advice as to whether a Council of Ministers did or did not command a majority in the House": and

Whereas in this background removal of Governments anywhere in this country will be not only arbitrary but wholly against the norms, guidelines and conventions as settle by the aforesaid August bodies although all are ethically, politically, constitutionally and legally bound to act up to the same in the interest of the future of Parliamentary Democracy in India :

This House, therefore, requests the State Government to urge upon Government of India to ensure that the aforesaid norms, Guidelines and conventions are translated into action under all circumstances

Was then put and agreed to

[4-45 — 4-55 P.M.]

**Mr. Speaker :** Now I call upon Shri Deba Prasad Sarkar to move his motion.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আমার প্রস্তাব মুভ করছি।

"যেহেতু এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে,

(ক) দেশের যেকোনো অঞ্চলকে উপদ্রুত ঘোষণা করে বিশেষ আদালতে গোপনে বিচারকার্য পরিচালনা ,

(খ) উক্ত আদালতে বিচারপতি নিয়োগ সহ আদালতের স্থান নির্বাচন ইত্যাদি বিষয় সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সরকারের অধীন রাখা ,

(গ) অভিযুক্তের বিচারে অভিযোগকারীর অভিযোগ প্রমাণ করার প্রচলিত নিয়মকে পরিবর্তন করে অভিযুক্তকেই নির্দোষ প্রমাণ করার দায়িত্বের মাধ্যমে ন্যায় বিচারের সুযোগ থেকে বঞ্চিত করা ,

(ঘ) আমাদের মতো শ্রেণীবিভক্ত পুঁজিবাদী দেশে মালিকশ্রেণীর অত্যাচারের বিরুদ্ধে সোচ্চার বক্তব্যকে দণ্ডনীয় অপরাধ হিসাবে গণ্য করা ; এবং

(ঙ) ন্যূনতম গণতান্ত্রিক আন্দোলন দমন করার অবাধ ক্ষমতা হাতে নেওয়ার উদ্দেশ্যে

কেন্দ্রীয় সরকার দি টেররিস্ট অ্যাফেক্টেড এরিয়াস (স্পেশ্যাল কোর্টস) অ্যাক্ট বা সন্ত্রাসবাদী উপদ্রুত অঞ্চল (বিশেষ আদালত) আইন প্রবর্তন করেছেন ;

যেহেতু অতীতের অভিজ্ঞতার ভিত্তিতে এই সভা আশঙ্কা করছে যে. এই আইনটি কঠোর ও নির্মমভাবে দেশের অভ্যান্তরে গড়ে ওঠা ন্যায়সঙ্গত গণতান্ত্রিক আন্দোলনকে নির্বিচারে দমন করবে এবং নাগরিকদের ব্যক্তি স্বাধীনতা ও গণতান্ত্রিক অধিকারের উপর গভীর আঘাত হানবে ;

যেহেতু এই আইনটির বিরুদ্ধে ইতিমধ্যেই দেশের শুভবুদ্ধিসম্পন্ন ও গণতন্ত্রপ্রিয় মানুষ তীব্র প্রতিবাদ জ্ঞাপন করে প্রতিরোধ আন্দোলন গড়ে তুলতে চাইছে ;

সেই হেতু গণতন্ত্র ও ব্যক্তিস্বাধীনতার মৌলিক অধিকার রক্ষা করার স্বার্থে এই সভা রাজ্য সরকারের মাধ্যমে সন্ত্রাসবাদী উপদ্রুত অঞ্চল (বিশেষ আদালত) আইন বাতিল করার উদ্দেশ্যে অবিলম্বে কার্যকরী ব্যবস্থা গ্রহণ করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে এবং সংবিধানের যে ধারা বলে সরকার এই ধরনের আইন প্রবর্তন করেছেন অবিলম্বে সেই ধারাকে বাতিল করার উদ্দেশ্যে সংবিধানের প্রয়োজনীয় সংশোধন করার দাবি জানাচ্ছে।"

স্যার, আজকে গোটা দেশে ইন্দিরা গান্ধীর নেতৃত্বে কেন্দ্রীয় সরকার যে ফ্যাসিবাদী শাসন ব্যবস্থা কায়েম করতে চাইছেন তারই একটা অন্যতম দিক হল যে সুদীর্ঘকাল ধরে গণতান্ত্রিক আন্দোলনের পথ বেয়ে যে সাংবিধানিক গণতান্ত্রিক অধিকারগুলি দেশের শোষিত মানুষ অর্জন করেছিলেন আজকে শ্রীমতী ইন্দিরা গান্ধীর হাতে ক্ষমতাকে কেন্দ্রীভূত করবার জন্য গণতান্ত্রিক আন্দোলনগুলিকে হরণ করে চলেছেন এবং কালা-কানুন প্রণয়ন করতে চলেছেন। ইতিপূর্বে এস মা আইন ছিল সেই আইন এনেছেন. মিসা ছিল সেই আইন এনেছেন, নাসাও ছিল সেই আইনও এনেছেন। আবার নাসাকে এমনভাবে সংশোধন করলেন যার ফলে কেন্দ্রীয় সরকারের কাছে কোন ব্যক্তি যদি অবাঞ্ছিত বলে ঠিক হয় তাহলে তাকে আটক করে রাখা যাবে বিনাবিচারে। কিন্তু বর্তমানে যা হচ্ছে তাতে দেখছি অতীতের সমস্ত কিছু লঙ্ঘন করে এমন এক কালা-কানুন গণআন্দোলন দমন করার ক্ষেত্রে, এমন কঠোর আইন সরকার আনলেন যেটা ইতিপূর্বে ১৯৪৭ সালের পর আর কখনও পাশ করা হয়নি। "The Terrorist affected areas (special courts) Act"— এই আইনের ধারাগুলি অত্যন্ত মারাত্মক। এই আইন একমাত্র জম্মু এবং কাশ্মীর বাদে ভারতবর্ষের সর্বত্র প্রযোজ্য হতে পারবে। অর্থাৎ এটা শুধু পাঞ্জাবেই নয়, ভারতবর্ষের সর্বত্র এটা প্রয়োগ করা যাবে এবং যাকে অপরাধী বলে মনে হবে, তাকে গ্রেপ্তার করা হবে এবং তার বিচার হবে একটা বিশেষ আদালতে। অর্থাৎ ক্যামেরায়। জনসাধারণ জানতেও পারবে না কে বিচার করছে— কেন্দ্রীয় সরকার মর্জী মাফিক এই জিনিসটি করছেন এবং এমন কোন অপরাধ নেই যেটা এর তালিকার মধ্যে নেই। এটা কত মারাত্মক জিনিস সেটা আমি আপনার কাছে তুলে ধরতে চাই। কোনো শ্রেণীর বিরুদ্ধে ক্ষোভ সঞ্চারিত হতে পারে এমন একটা অপরাধ পেলেও সেটা এই আইনের আওতায় গণ্য করা হবে। এর অর্থ কি? কে না জানে এ রকম একটা পুঁজিবাদী শ্রেণী বিভক্ত সমাজ ব্যবস্থায় কলকারখানার শ্রমিক ক্ষেত খামারের শ্রমিক সরকারি কর্মচারী গরিব মধ্যবিত্ত মানুষ প্রতি দিন এই পুঁজিবাদী শোষণ ব্যবস্থার ফলে শোষিত হচ্ছেন। আমরা মনে করছি এই শোষণের বিরুদ্ধে যে গণআন্দোলন তাকে দমন করবার জন্যই এই মারাত্মক অস্ত্র

ইন্দিরা গান্ধী এনেছেন। কি হরিবল; কোথায় আমাদের নিয়ে যাচ্ছেন? আরও আশ্চর্যের ব্যাপার এই আইনের মধ্যে আর একটা ধারা এনেছেন এবং সেটা হচ্ছে Evidence Act -কে সংশোধন করা হচ্ছে।

[4-55 — 5-05 P.M.]

আমাদের এখানে অনেক আইনজ্ঞ আছেন, তাঁরা নিশ্চয় জানেন ভারতবর্ষে যে সমস্ত আইন ও নিয়ম প্রচলিত আছে তাতে এই জিনিসটি আছে যে কারও বিরুদ্ধে কোন অভিযোগ আনা হলে সেই অভিযুক্ত ব্যক্তি দোষীনা, নির্দোষী সেটা প্রমাণ করার দায়িত্ব যে অভিযোগ আনছে তার। কিন্তু যে ধারাগুলি এই আইনে করা হল তাতে বলা হয়েছে—যিনি অভিযুক্ত তিনি নির্দোষ কিনা সেটা তাকেই প্রমাণ করতে হবে। অর্থাৎ ধরে নেওয়া হচ্ছে, যাকেই ধরা হচ্ছে তিনিই দোষী। তাহলে তো দেখছি প্রিন্সিপল অব ন্যাচারাল জাসটিস-এর ন্যূনতম যে অধিকার সেটা থেকে জনগণকে বঞ্চিত করা হচ্ছে। আমরা জানি আমাদের দেশে যদি কেউ অভিযুক্ত হয়, তাহলে সমস্ত কিছু সাক্ষী প্রমাণ সংগ্রহ করে নিজেকে নির্দোষ প্রমাণ করা খুবই কঠিন। এই যা করা হচ্ছে তাতে দেখছি একজন লোকের বিরুদ্ধে মিথ্যা অভিযোগ এনে তাকে ফাঁসি পর্যন্ত দিতে পারবেন। হাউ হরিবল? কাজেই দেখা যাচ্ছে এক ভয়ানক দিন আমাদের সামনে এনেছে। এতে কোন সন্দেহ নেই দেশের গণ আন্দোলনকে খর্ব করার জন্যই এই কালা কানুন আনা হচ্ছে। এই স্পেশ্যাল কোর্ট অর্ডিন্যান্স অ্যাক্ট সম্বন্ধে আপনারা জানেন লোকসভা খোলার নয় দিন আগে অর্ডিন্যান্স আকারে এটা আনা হয়েছিল। তারপর একে পার্লামেন্টে পাস করিয়ে নেওয়া হল। আমরা জানি গোটা দেশের গণতান্ত্রিক মানুষ এই আইনের বিরোধিতা করতে বদ্ধ পরিকর হয়েছেন। আমি এসেম্বলীতে দাবি জানাচ্ছি অবিলম্বে এই কালা কানুন প্রত্যাহার করে নেওয়া হোক এবং তার জন্য আমরা একটা সর্ববাদী সম্মত প্রস্তাব পাস করি। শুধু এই কালা কানুন প্রত্যাহার করাই নয়, আমি দাবি করছি, সংবিধানের যে ধারা বলে এই কালা কানুন করা হচ্ছে সেই ধারাগুলিও এমনভাবে সংশোধন করা হোক যাতে সেই ধারাগুলি সংবিধান থেকে বাদ দেওয়া যায় এবং সে কথা এই প্রস্তাবেই রয়েছে। স্যার, আমরা একটা সংকটজনক পরিস্থিতির মধ্যে রয়েছি। ইন্দিরা গান্ধী বলছেন উপদ্রুত এলাকায় সন্ত্রাসবাদীদের দমন করবার জন্য এটা করা হয়েছে। কিন্তু আমি জিজ্ঞাসা করি এই সন্ত্রাস সৃষ্টি করার পিছনে কারা ছিল? আসামে যারা বিচ্ছিন্নতাবাদী শক্তি তারা কারা? হু ইজ দি আর্কিটেক্ট? ইন্দিরা গান্ধীর দল কি বা তার সরকার কি এর আর্কিটেক্ট নয়? কে না জানে আসুর সঙ্গে ইন্দিরা গান্ধীর গাঁটছড়া রয়েছে— কে না জানে পাঞ্জাবের ভিন্দ্রানওয়ালার সঙ্গে ইন্দিরা গান্ধীর গাঁটছড়া ছিল? আসল কথা হচ্ছে পুঁজিবাদের বিরুদ্ধে জনসাধারণের যে পুঞ্জিভূত ক্ষোভ রয়েছে এবং তার বিরুদ্ধে যে গণতান্ত্রিক আন্দোলন শুরু হয়েছে, তাকে ধ্বংস করবার চেষ্টা করা হচ্ছে। এক দিকে আঞ্চলিকতার পিছনে ইন্দিরা গান্ধী মদত দিচ্ছেন, আবার সেই আঞ্চলিকতা সাম্প্রদায়িকতা দমন করার জন্য এক একটা রিপ্রেসিভমেজরস আনছেন, কালা কানুন আনছেন এবং গণআন্দোলনকে দমন করার চেষ্টা করছেন। আজকে সন্ত্রাসবাদীদের দমন করার জন্য যে আইন আনা হচ্ছে আলটিমেটলি এর মাধ্যমে পিপলস ডেমোক্রাটিক মুভমেন্টকে দমন করা হবে। এই যে ডবল এইজড্ প্র্যাকটিস অর্থাৎ এক দিকে জনসাধারণের ঐক্যের মধ্যে ভাঙ্গন সৃষ্টি করছেন আবার অন্য দিকে নিজেদের পিপলের কাছে

চ্যাম্পিয়ান সাজাচ্ছেন। আমি বলতে বাধ্য হচ্ছি সাম্প্রদায়িকতাবাদী ইন্দিরা গান্ধী অত্যন্ত সুকৌশলে সেনা বাহিনী না নিয়ে গোটা দেশকে ফ্যাসিবাদের দিকে নিয়ে যাচ্ছেন। আমি আশা করি এই যে পরিস্থিতির সৃষ্টি হয়েছে একে রুখবার জন্য পাশাপাশি ঐক্যবদ্ধ আন্দোলন গড়ে তোলা দরকার। আমার দৃঢ় বিশ্বাস এ ক্ষেত্রে জনসাধারণ এগিয়ে আসবেন। আমি আমার এই প্রস্তাব সমর্থন করবার জন্য সকলের কাছে আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** There are two amendments to the motion standing in the name of Shri Deba Pradad Sarkar. Shri Sumanta Kumar Hira and Shri Prabodh Purkait may move their respective motion.

**Shri Sumanta Kumar Hira :** Sir, I beg to move - প্রস্তাবের প্রথম লাইনে 'লক্ষ্য করছে যে' এই শব্দগুলির পর 'দেশের প্রচলিত নাসা ইত্যাদি কালাকানুনের বহর বৃদ্ধি করে গণতন্ত্রের বিরুদ্ধে আঘাত হানার লক্ষ্য নিয়ে বর্তমান কেন্দ্রীয় সরকার " এই শব্দগুলি যোগ করিতে হইবে।

**Shri Prabodh Purkait :** Sir, I beg to move - (ক) প্রথম অনুচ্ছেদেব দ্বিতীয় লাইনে 'দেশের যেকোনো অঞ্চলকে' এই শব্দগুলির পূর্বে 'জম্মু ও কাশ্মীর ভিন্ন' এই শব্দগুলি বসাইতে হইবে, এবং (খ) প্রথম অনুচ্ছেদের পর নিম্নলিখিত অনুচ্ছেদটি যুক্ত করিতে হইবে— 'যেহেতু ১৯৪৭ সালের পর এই জাতীয় চরম দমনপীড়নমূলক অগণতান্ত্রিক আইন প্রণয়নেব কোন নজীর নেই''।

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সুমন্ত কুমার হীরার সংশোধনী প্রস্তাব সহ এই প্রস্তাব সমর্থন করতে গিয়ে আমি দুচারটি কথা বলতে চাই। এই প্রস্তাবে যে ক'টি বিষয় আনা হয়েছে সেটা হচ্ছে অভিযোগকাবীকে প্রমাণ করতে হবে যে, সে নিজে নির্দোষী, এটা আগে সাধারণ বিচারে ছিল। কিন্তু এখন আইন হয়েছে, যে অভিযুক্ত তাকে প্রমাণ করতে হবে সে নির্দোষী। যে কোনো এলাকাকে এবং যে কোনো রাজ্যকে না জানিয়ে শুধুমাত্র নোটিফিকেশন জারি করে ভারতসরকার উপদ্রুত অঞ্চল বলে ঘোষণা কবতে পারবে। বিচারক নিযুক্ত করবে কেন্দ্রীয় স্বরাষ্ট্র দপ্তর, গোপনে বিচার হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে গণতন্ত্র হত্যা করার জন্য টপলিং গভর্নমেন্ট শ্রীমতী গান্ধী যে কাজ করছেন কংগ্রেসের নেতৃত্বে, আমরা তার প্রতিবাদ করে একটি প্রস্তাব নিয়েছি। এটা হচ্ছে তার থেকেও কঠিন ব্যাপার। শ্রীমতী গান্ধী ফ্যাসিস্ট কায়দায় পার্লামেন্টের সমস্ত বিরোধী দলের বক্তব্যকে উপেক্ষা করে এই আইন পাশ করেছেন। এই আইন যখন পাশ হয় তখন বিরোধী দলের সদস্যারা ওয়াক আউট করেন। সারা ভারতবর্ষের বড় বড় আইন যেমন তারকুন্ডে পাল্কিওয়ালা এই আইনের তীব্র প্রতিবাদ করেছেন। স্বভাবতই আমাদেব বামফ্রন্ট সরকারের তরফ থেকে এবং এই বিধানসভার পক্ষ থেকে আমরা প্রতিবাদ না করে পারছি না। পাঞ্জাব উগ্রপন্থী দমন আইন বলে অভিহিত করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পাঞ্জাবে এই উগ্রপন্থীদের উৎসাহ দিয়েছে শ্রীমতী ইন্দিরা গান্ধীর দল। ওখানে সরাসবি কংগ্রেস দল উগ্রপন্থীদের মদত্ দিয়েছে। যেমন দিল্লি থেকে পি.এস ভিন্দ্রাকে উগ্রপন্থী নেতা ভিন্দ্রানওয়ালার সাথে একটা সমঝোতা করবার জন্য এবং তাকে পাঠানো হয়েছিল তাদের সাথে একটা সমঝোতা করার জন্য।

[5-05—5-15 P.M.]

দু নং কথা হচ্ছে, কারা এই মুক্তির মূল্য দিতে প্রস্তুত ছিল। বহু উচ্চপদস্থ সরকারী কর্মচারীর সঙ্গে এই উগ্রপন্থীদের যোগাযোগ ছিল। জনসাধারণ উগ্রপন্থীদের ধরে পুলিশের হাতে তুলে দিয়েছে কিন্তু সেই সময় পুলিশ তাদের স্পর্শ করে নি। এটা একটা বাস্তব ঘটনা। দু/তিন বছর ধরে এই সমস্ত ঘটনা ঘটে যাচ্ছিল। কেন্দ্রীয় সরকারের নির্দেশে ভিন্দ্রানওয়ালের প্রধান চেলাদের মুক্তি দেওয়া হয়েছিল। আকালীদের বিরুদ্ধে লড়াই করার জন্য ভিন্দ্রানওয়ালাকে গড়ে তোলার চেষ্টা করেছে এই কংগ্রেস(ই)। দল খালসা এই ভিন্দ্রানওয়ালাকে দিয়ে সৃষ্টি করা হয়েছিল এবং এই খালসা সৃষ্টি করেছে কংগ্রেস(ই)। যাদের অস্ত্রশস্ত্রের লাইসেন্স বাতিল করা হয়েছিল সেই সমস্ত অস্ত্রধারী লোকদের নিয়ে যখন ভিন্দ্রানওয়ালা দিল্লি এবং বোম্বাই এসেছিল তখন তাদের অভ্যর্থনার ব্যবস্থা করেছিল এই কংগ্রেস(ই)। উগ্রপন্থীদের চাপে পড়ে যখন আকালিরা সংবিধানের ২৫ নং ধারার বিরুদ্ধে আন্দোলন শুরু করল তখন পার্লামেন্টে সমস্ত দল মিলে সাম্প্রদায়িকতা বা বিচ্ছিন্নতাবাদের উস্কানি যাতে না দেওয়া হয় সেজন্য সর্বসম্মত প্রস্তাব গ্রহণ করেছিলেন। সেখানে প্রধানমন্ত্রী ও পার্লামেন্টে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে সংবিধানের ২৫ নং ধারা বাতিল করা হবে। স্যার, আজকে যে দমনমূলক আইন রচিত এবং পাস হয়েছে সেই আইন কংগ্রেস সর্বত্র যেখানে যেমন প্রয়োজন মনে করবেন সেইভাবে প্রয়োগ করবেন। পশ্চিমবঙ্গে আমরা জানি ১৯৬৯ সালে নকশালপন্থীদের নামে কি ঘটনা ঘটেছিল। সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে উগ্রপন্থীদের সৃষ্টি করে গণআন্দোলনকে দমন করার জন্য তাদের পুরো মদত দেওয়া হয়েছে এবং সেটা দিয়েছে এই কংগ্রেস(ই)। আমি জানি, আমার এলাকার একজন নাম করা নকশাল নেতা যে বহু খুনের আসামী, ১৯৭২, সালে তাকে দেখলাম সে লালবাজারে পুলিশের এজেন্ট হয়ে কাজ করছে। এই হচ্ছে নকশাল নেতা এবং তাদের পুরোপুরি মদত দেওয়া হয়েছে এবং সন্ত্রাস সৃষ্টি করা হয়েছে পশ্চিমবাংলায় গণআন্দোলনকে দমন করার জন্য। ত্রিপুরাতে আমরা কি দেখছি? যুব উপসমিতি, তাদের সাথে কংগ্রেস হাত মিলিয়ে সেখানে নির্বাচনে লড়েছিল। সেখানে যারা সন্ত্রাস সৃষ্টিকারী তাদের সঙ্গে এই কংগ্রেস হাত মিলিয়ে নির্বাচনে লড়াই করল এবং তাদের পুরো মদত দিল। রাংখেল, যে বার বার বাংলাদেশের বর্ডার ক্রশ করে গিয়ে ওখানে দল করার চেষ্টা করছে সেখানে ত্রিপুরার মুখ্যমন্ত্রী শ্রী নৃপেন চক্রবর্তী, সেই উগ্রপন্থীদের দমনের জন্য যখন কেন্দ্রের কাছে ৬ ব্যাটেলিয়ান পুলিশ চাইলেন তখন দেখলাম সেখানে পুলিশ না পাঠিয়ে মিলিটারি পাঠানো হচ্ছে। অর্থাৎ রাজ্য সরকারের অনুমতি না নিয়েই সেখানে যাতে কাজ করা যায় সেই চেষ্টা হচ্ছে। এই যে আইন পাস করা হয়েছে এতে ভারতবর্ষের যে কোন জায়গা যে কোন মুহূর্তে রাজ্য সরকারের সঙ্গে পরামর্শ না করে উপদ্রুত অঞ্চল বলে ঘোষণা করা যাবে এবং স্পেশ্যাল কোর্ট বসিয়ে সেখানে বিচার করা যাবে এবং তা করে যে কোনো লোককে জেলে দেওয়া যাবে। গণতন্ত্রকে হত্যা করে বিধানসভা এবং রাজ্য সরকারের ক্ষেত্রে যে ঘটনা ঘটানো হ'ল ঠিক সেইভাবে জনসাধারণকে দমন করার জন্য ইন্দিরা গান্ধী ফ্যাসিস্ট কায়দায় এই রকম একটা আইন করলেন। পাঞ্জাবের সমস্যার সমাধানের জন্য বার বার প্রস্তাব দেওয়া হয়েছে। সেখানে বহু মানুষকে প্রাণ দিতে হয়েছে। তারপর স্বর্ণ মন্দিরে মিলিটারি নামিয়ে তাদের ভুল বোঝানো হয়েছে: এবং সেখানে মিলিটারি নামানো নিয়ে সমস্ত পাঞ্জাবের জনসাধারণের মনে একটা দারুণ মানসিকতা গড়ে উঠেছে। তারা এতে মনে করছে যে

হরিয়ানা এবং পাঞ্জাবের হিন্দু সম্প্রদায়ের মধ্যে একটা ঝগড়া লাগিয়ে দিয়ে সেখান থেকে শ্রীমতী ইন্দিরা গান্ধী সুযোগ গ্রহণ করতে চান। আজকে আকালীদের যেহেতু তার দিকে নিয়ে আসতে পারছেন না, সে জন্য নানা রকম কায়দা করছেন। আজকে যে অস্ত্রগুলো স্বর্ণ মন্দিরে ঢুকল— তাহলে কি গোয়েন্দা ব্যবস্থা ভেঙ্গে পড়েছিল, সেন্ট্রাল এজেন্সি ভেঙ্গে পড়েছিল? বড় বড় করে বলা হয়েছে যে পাকিস্থানের নানা রকম সফিস্টিকেটেড আর্মস সেখানে ঢোকান হয়েছে। কি করে সেখানে ঢুকল, বাইরে তো পুলিশ ছিল? সেকথার জবাব শ্রীমতী ইন্দিরা গান্ধী দেননি। কাজেই পরিষ্কার ভাবে এটা বোঝা যায় যে ষড়যন্ত্র করে এই ভাবে দমন মূলক ব্যবস্থা অবলম্বন করার জন্য শ্রীমতী ইন্দিরা গান্ধী এই জিনিস করেছেন। আজকে অন্ধ্রতে গণ আন্দোলনের মাধ্যমে দেশের মানুষের মন জয় করেছে এবং সেইভাবে তারা সংগ্রামের দিকে এগিয়ে এসেছে। আজকে সামগ্রিক ভাবে এই দমন মূলক আইন প্রত্যাহার করতে হবে এবং পাঞ্জাবের সমস্যার সমাধান অবিলম্বে করতে হবে এবং অবিলম্বে মিলিটারি প্রত্যাহার করতে হবে এবং এস.পি.জি'র হাতে, স্বর্ণ মন্দিরের ৫ পুরোহিতের হাতে সেখানেকার 'অকালতক্ত' সংস্কারের ভার ছেড়ে দিতে হবে। তবেই পাঞ্জাবের জনসাধারণের মনে আস্থা ফিরে আসতে পারে এবং ভাতৃত্ব ভাব জাগতে পারে। মিলিটারির মধ্যে চুক্তি হয়েছিল। আমরা কয়েকদিন আগে স্টেটসম্যান কাগজে দেখেছি যে সেখানে সাংবাদিকদের গ্যাগ করা হয়েছে। কারফিউয়ের জন্য মিছিল, মিটিং তারা করতে পারছে না। আর বি.বি.সি থেকে ভয়েস অব আমেরিকা থেকে নানা রকম প্রচার হচ্ছে এবং তাতে সারা ভারতবর্ষের মানুষ বিভ্রান্ত হচ্ছে। এগুলি কি সাম্রাজ্যবাদী শক্তিকে শক্তিশালী করা হচ্ছে না? এগুলিতে কি খলিস্তানের আন্দোলনকে শক্তিশালী করা হচ্ছে না? আজকে সেটাই ইন্দিরা গান্ধী করে চলেছেন। তাই, আমি বিধানসভা থেকে এই আইনকে প্রত্যাহার করার দাবি সোচ্চার ভাবে জানাচ্ছি এবং এই প্রস্তাবকে সমর্থন করে এবং সুমন্ত হীরা মহাশয় যে সংশোধনী এনেছেন, তাকেও সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিমলানন্দ মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাবটি উত্থাপন করা হয়েছে, সংশোধনীসহ আমি সমর্থন করছি। এমন একটা আইন আনার কারণ কি? লোকসভাতেই সেটা পাস হয়ে গেল। এমন কি ঘটনা ঘটলো? নিশ্চয়ই কিছু ঘটেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে ১৯৩০ সালের জার্মানীর কথা আমার মনে পড়ছে। শেষ পর্যন্ত হিটলার ক্ষমতায় এলেন। তার দলের নাম ছিল ন্যাশনাল সোসালিস্ট পার্টি অর্থাৎ জাতীয় সমাজতন্ত্রী দল, নাজী দল এবং বিশ্বে সেই দলটি এবং মুসোলিনীর ফ্যাসিস্ট দল, এরা কুখ্যাত হয়েছে, নিন্দিত হয়েছে। তা আমাদের দেশে যারা এই আইন প্রণয়ন করেছেন, তারা সমাজতন্ত্রের কথা বলছেন, সংবিধানেও ঢোকান হয়েছে এসব কথা। সমাজতন্ত্রী দল সমাজতান্ত্রিক ঘোষণা করছেন। সমাজতন্ত্রের নামে জনগণের বিরুদ্ধে এত সব কড়া আইন, দমন মূলক আইন প্রয়োগ করতে হচ্ছে তাঁদের শিক্ষাটা একেবারে হয়নি। যে জরুরি অবস্থা বাইরের আক্রমণ থেকে রক্ষা পাবার জন্য তা এক বছর বাদ দিয়ে এগারোটি বছর ধরে ছিল।

[5-15— 5-25 P.M.]

১৯৭৬ সালে আবার অভ্যন্তরীণ জরুরি অবস্থা ঘোষিত হয়েছিল। কেন? না দেশের ভেতরে বিপদ। কারা বিপদ সৃষ্টি করছে? দেশের জনসাধারণ, তাদের থেকে আত্মরক্ষা করতে

হবে। অদ্ভুত কথা। কাদের আত্মরক্ষা? দেশের? না, মুষ্টিমেয় কিছু লোক, যারা দেশটাকে ঠেলে সর্বনাশের পথে নিয়ে যাচ্ছে। তাদের?

এখন এমন একটা আইন করা হল যে আইনের বলে দেশের মানুষের আর বিন্দু মাত্র গণতান্ত্রিক অধিকার থাকছে না। শাসক শ্রেণী যে কোনো এলাকায় যে কোনো কারণে এই আইন প্রয়োগ করতে পারে। কেন এই আইন করা হল, এটাই এখন বোঝা দরকার।

দেশের মধ্যে বিভিন্ন রকম সমস্যা রয়েছে। সমস্যা আজ আসামে, কাল পাঞ্জাবে, পরশু ত্রিপুরায়, তার পরের দিন অন্ধ্রে,কাশ্মীরে। ক্রমাগত সমস্যা বাড়ছে এবং তা ছড়াচ্ছে। কেন বাড়ছে এবং ছড়াচ্ছে? মানুষের জরুরি যে দাবিগুলি আছে সেগুলি সমাধান করা হচ্ছে না। সমাজতন্ত্র তো দূরের কথা। রাষ্ট্রপতির সঙ্গে যখন আমরা এ বিষয়ে কথা বলছিলাম, তখন তিনি আমাদের সমাজতন্ত্রের কথা বলেছিলেন। তা এখানে সমাজতন্ত্র কোথায়? সমাজতন্ত্রের সঙ্গে তো এই আইন মিল খায় না। জনগণের বিরুদ্ধে কেন আইন হচ্ছে, এটা আমাদের বুঝে নেওয়া দরকার। তারা দেখছে যে জনসাধারণ বিক্ষুব্ধ হচ্ছে, জনসাধারণকে এত বেশি শোষণ করা হয়েছে যে, তারা আর সহ্য করতে প্রস্তুত নয়, ইন্টলারেবল সিচুয়েশন, অসহ্য অবস্থার সৃষ্টি হয়েছে। তাহলে এখন রাস্তা কি? রাস্তা হচ্ছে "সন্ত্রাসবাদী উপদ্রুত অঞ্চল (বিশেষ আদালত) আইন প্রবর্তন করা। যে অবস্থা সৃষ্টি হওয়ার জন্য আজকে এই আইন করা হয়েছে, সেই অবস্থা সৃষ্টি করলেন কারা? যারা মানুষের জরুরি দাবিগুলি পূরণ করতে পারেন নি তাঁরা। এটাই হচ্ছে মূল কথা। শুধু তাই নয়, তারপর মানুষের ওপরে শোষণের ভার ক্রমাগত চাপাবার ফলেই মানুষের মধ্যে বিক্ষোভ সৃষ্টি হয়েছে, অথচ শাসক শ্রেণী ঠিক সময়ে সেই বিক্ষোভ প্রশমনের জন্য, সমস্যার সমাধানের জন্য ঠিক রাস্তা দেখাল না। তারা সব জায়গায় তাদের পুরানো শাসন এবং শোষণ বজায় রাখবার জন্য সাম্প্রদায়িক উস্কানি, প্রাদেশিক উস্কানি এবং জাতীয়তাবাদ বিরোধী উস্কানি দিতে লাগল। এই সমস্ত কাজের ফল স্বরূপ মানুষ অন্য পথে চলে যেতে লাগল এবং স্বভাবতই যা ঘটার তাই ঘটতে লাগল। বিভিন্ন জায়গায় দাঙ্গাহাঙ্গামা শুরু হয়ে গেল। তবে পশ্চিমবাংলায় ঐ জাতীয় দাঙ্গা যদি কখনো হয় তো আমরা সঙ্গে সঙ্গে সে জায়গায় গিয়ে পৌঁছে যাই, দাঙ্গা বিস্তার করতে দিই না। পশ্চিমবাংলায় একটা গণতান্ত্রিক আন্দোলন আছে, ফলে ঐ সব উস্কানি দিয়ে এখানে বিশেষ সুবিধা হয় না। এইসব উস্কানি দিয়ে দাঙ্গা-হাঙ্গামা লাগাবার মূল কারণই হচ্ছে মানুষের প্রকৃত সমস্যার সমাধান যাতে না হয়। যে সমস্ত জায়গায় গণতান্ত্রিক আন্দোলন শক্তিশালী নয় সে সমস্ত জায়গায় এই সব কান্ড-কারখানা ঘটেছে এবং ঘটছে। আমরা এই সমস্ত কাজকে কখনই সমর্থন করি না। কিন্তু যে পথে দেশ চলছে এবং যারা দেশ চালাচ্ছে তারাই এই সব সমস্যা সৃষ্টি করেছে, মানুষে মানুষে প্রভেদ সৃষ্টি করে ঝগড়া লাগিয়ে দেওয়া হয়েছে। এ সব করে তারা ভেবেছিল যে, 'জনসাধারণ মারামারি করুক, আমরা আমাদের শাসন এবং শোষণ বজায় রেখে যাই।' তাদের এত দূরদৃষ্টি ছিল না যে, ঐ জিনিস বুমেরাং হয়ে শাসন ব্যবস্থায় ঘা লাগাতে পারে। সেই জন্যই তাদের শেষ রাস্তা হিসাবে দমন-পীড়নের পথ ধরতে হয়েছে। সেই হিসাবেই এই আইন তারা করছে। ইংরেজরা যখন চলে যায় তখন গভর্নর জেনারেল এর মাত্র কয়েক হাজার সি.আর.পি. জাতীয় সশস্ত্র পুলিশ ছিল, এখন সে জায়গায় এই সংখ্যা বেড়ে হয়েছে কয়েক লক্ষ। সশস্ত্র পুলিশ বাহিনী ছাড়াও স্পেশ্যাল পুলিশ, প্যারা

মিলিটারি ফোর্স ইত্যাদি নানান বাহিনী সৃষ্টি করা হয়েছে। এর পরেও আবার এই সমস্ত আইন করতে হচ্ছে। নতুন নতুন দমন-পীড়ন-মূলক আইন তৈরি হচ্ছে। কিন্তু তারা ভুলে যাচ্ছে যে, সামরিক শক্তি দিয়ে মানুষকে দমন করে রাখা যায় না, যাবে না। ১৯৭৭ সালের অভিজ্ঞতা আছে। জরুরি অবস্থা, ডাবল জরুরি অবস্থার অভিজ্ঞতা আমাদের আছে। "মিসার" অভিজ্ঞতা আছে প্রেস অ্যাক্ট, খবরের কাগজগুলিকে কোনো কথা লিখতে দেওয়া হত না, সেনসর ছিল। সুতরাং সেই অভিজ্ঞতাও আমাদের আছে। কিন্তু তার পরিণতি কি হল? এশিয়ার সূর্য শ্রীমতী ইন্দিরা গান্ধী তিনি আর এশিয়ার সূর্য কেন, ভারতের সূর্য হয়ে থাকলেন না। তাঁর খোদ ইউ.পিতে লোকসভার নির্বাচনে ১৯৭৭ সালে একটি আসনও পেলেন না। এই রকম ৫টি রাজ্যে কোন আসন পেলেন না। সেই ইতিহাসের শিক্ষা এদের নেবার নেই, নিতে পারেন না এবং নেওয়া সম্ভবও নয়। কেন না, শাসনব্যবস্থা বজায় রাখতে হবে। যদি সাধারণভাবে বুর্জোয়াদের গণতন্ত্র রক্ষা করে না রাখা যায়, তাহলে বুর্জোয়া গণতন্ত্র, বুর্জোয়া মূল্যবোধ যেটুকু সৃষ্টি হয়েছে সবটাই ধ্বংস হয়ে যাবে। এটাই তাঁদের করতে হবে। তাঁরা করছেনও। তাঁরা আইন করেছেন, দমননীতি প্রয়োগ করেছেন। কিন্তু আমরা একটু সতর্ক। অন্ধ্রতে করলেন, কিন্তু ফলটা কি হল? ওনাবা ভেবেছিলেন, কাশ্মীরে করেছি, সিকিমে করেছি এবং এর আগে আগে করেছি কেরালাতে, পশ্চিমবাংলাতে করেছি, সুতরাং অন্ধ্রতেও হবে। সেখানে বামপন্থী দলের সরকার নয়, সেখানে কমিউনিস্ট সরকার নয়। সেখানকার জনসাধারণ এমন একটা জায়গায় গিয়ে পৌঁছাল যে ওনারা আর কিছু করতে পারলেন না। এবং এখানকার খবরের কাগজগুলি, আনন্দবাজারের মতন কাগজ যারা আমাদের সমালোচনা করে তারাও কড়া ভাষায় লিখল এর বিরুদ্ধে, স্টেটসম্যান লিখেছেন, টাইমস অফ ইন্ডিয়াও লিখেছেন কড়া ভাষায়। কেন লিখেছেন? চক্ষু লজ্জার খাতিরে। আজকে এই ধরনের আইন আর এই ধরনের গণতন্ত্রের উপর আক্রমণ ওনারা একটার পর একটা করে যাবেন এটা আমরা জানি। তাঁরা এই পথে যাবেনই, রাষ্ট্রপতি ভিত্তিক শাসনব্যবস্থা এগুলির উদ্দেশ্য হচ্ছে ঐ হিটলারের মতন শাসনব্যবস্থা। হিটলারের দেশে কি হয়েছিল? ঘটনাটা হচ্ছে, বাবা এবং তার কন্যা আনডারগ্রাউন্ডে নিচের ঘরে আছে এবং বাবা কালো রুটি খাচ্ছে এবং তার মেয়ে রোজ খাবার দিতে যেত এবং বাবা ও তার মেয়ে একসঙ্গে খাবার খেতে বসত। কিন্তু সেদিন মেয়ে বাবাকে খাবার দিয়ে আর সে বসল না। বাবা বললেন তোর খাবার কই? মেয়ে তখন চুপ করে রইল, বাবা বুঝল যে মেয়ের আর খাবার নেই। সুতরাং বাবার দীর্ঘশ্বাস পড়ল। দীর্ঘশ্বাস পড়ার পর তিনি হকচকিয়ে গেলেন, একি, আমি কি করলাম? এই দীর্ঘশ্বাস যদি হিটলারের গেষ্টাপো বাহিনী, হিটলারের ঝটিকা বাহিনীর কানে পৌঁছে যায়, তাহলে আমাদের আবার সর্বনাশ হবে। সেই রকম ভীতি এবং আতঙ্ক সৃষ্টি করে এখানেও এশিয়ার সূর্য হয়ে থাকতে চাইছেন। কিন্তু ইতিহাসের চাকা ঘুরছে, আবার ঘুরবে। বিচার ইতিহাসের আদালতে হবে। অন্ধ্রতে থমকে গেছেন, থমকে গিয়ে নাক, কান মলা খেয়ে সাময়িকভাবে সেখান থেকে পিছু হটেছেন। কিন্তু তিনি চুপ করে বসে আছেন তা নয়। নতুন নতুন কলা-কৌশল নেবার চেষ্টা করছেন যে কি করে আবার নতুন কায়দায় আক্রমণ করা যায়। এটা আমাদের বুঝে নিতে হবে এবং সেইভাবে আমাদের সতর্ক থাকতে হবে। এই বিধানসভাতে আমরা নিশ্চয়ই নিন্দা করব। আমরা এই আইন তুলে নেবার কথা বলব। কিন্তু এঁরা যে রাস্তায় চলছে, যে ব্যবস্থা চালু রাখছে সেটা যদি বন্ধ করতে না পারি, যদি উৎখাত করতে না পারি তাহলে

এঁরা শেষ পর্যন্ত ঐ রাষ্ট্রপতিভিত্তিক শাসন থেকে সামরিক শাসনের দিকে চলে না যায়। ভারতবর্ষে সাম্রাজ্যবাদের বিরুদ্ধে দীর্ঘ সংগ্রাম-এর ইতিহাস আছে। এখানে ঐ জায়গায় যাওয়া কঠিন এবং তারই প্রমাণ পেল অন্ধ্রতে। কিন্তু প্রতি মুহূর্তে আমাদের সতর্ক থাকতে হবে। আমি আর নতুন বেশি কথায় যাচ্ছি না। আমার বক্তব্য হচ্ছে, এমন একটি জঘন্য আইন আনেন কি করে? আনেন এই কারণে, চক্ষু লজ্জার বালাই নেই। শোষণ বজায় রেখে শাসন করতে হবে সেইকারণে এবং তারই জন্য গণতন্ত্রের, বুর্জোয়া গণতন্ত্রের যেটুকু আছে তাকে যদি সম্পূর্ণ খারিজ করতে হয়, যদি এক নায়কতন্ত্রমূলক শাসন ব্যবস্থা প্রতিষ্ঠা করতে হয়, যদি স্বৈরতান্ত্রিক শাসন ব্যবস্থা প্রতিষ্ঠা করতে হয় তারই জন্য এইসব জিনিস করতে হবে এবং সেই কারণেই এই আইন এনেছেন।

[5-25 — 5-35 P.M.]

সেই কারণে এই আইন তিনি এনেছেন। এই আইনের নিন্দা করার কোন ভাষা আমার নেই, আমরা এখানে এই আইনের তীব্র নিন্দা করছি এবং আমরা জানি এই আইন যেটা করেছেন সেটা ওঠাতে চাইবেন না। যেখানে বাধা বেশি সেখানে জরুরি অবস্থা প্রয়োগ করবেন। যেখানে গণআন্দোলন প্রচন্ডতম সেখানে থমকে থাকবেন, কারণ আবার সুযোগের অপেক্ষা করবেন। অন্ধ্রে যে রকম তাঁকে থমকাতে হয়েছে সেই রকম পাঞ্জাবেও হতে পারে। সেইজন্য পাঞ্জাবকে কেন্দ্র করে এই আইন তৈরি হয়েছে যাতে এই আইন সামান্যতম গণতান্ত্রিক আন্দোলনের বিরুদ্ধেও প্রযুক্ত হতে পারে। আবার যেমন অন্ধ্রের ব্যাপারে সারা ভারতবর্ষের মানুষ যে রকম রুখে দাঁড়িয়েছেন সেই রকম সারা দেশের মানুষ এই আইনের বিরুদ্ধে রুখে দাঁড়াবেন এই আশা রেখে এবং এই সংশোধনীকে সকলে সমর্থন করবেন, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই হাউসে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আলোচনা হচ্ছে এবং বিরোধীদলের সদস্যরা এখানে অনুপস্থিত তাদেরও এই আলোচনায় অংশ গ্রহণ করতে হবে এই চিন্তা করে তাঁরা আগে থেকে পলায়ন করেছেন। যাই হোক, আমরা দেখছি যেদিন থেকে শ্রীমতী গান্ধী ভারতবর্ষের রাজনীতিতে প্রবেশ করেছেন সেদিন থেকে আস্তে আস্তে স্বৈরতন্ত্রের প্রকাশ দেখা গেছে। যেমন একটা সূর্য পূর্ব আকাশে লাল হয়ে ওঠে, তারপর যখন আস্তে আস্তে আকাশের উপর যায় মধ্যাহ্নে তার তেজ যেমন প্রখর হয় ঠিক তিনিও তেমনি করছেন। শ্রীমতী গান্ধীর পিতা স্বর্গত জওহরলাল নেহেরু মহাশয়ের জীবিত অবস্থায় তাঁর সেই সূর্য উঠেছিল এবং তখন থেকেই আস্তে আস্তে গণতন্ত্রের কণ্ঠরোধ করার চেষ্টা করা হয়েছিল, তাঁর সেই রূপ আমরা দেখেছি। সেদিন সারা ভারতবর্ষের প্রগতিশীল মানুষ তার প্রতিবাদ করেছে। তারপর দেখা গেল ১৯৬৭ সালে প্রথম যখন শ্রীমতী ইন্দিরা গান্ধী ক্ষমতায় এলেন এবং ক্ষমতায় এসেই যাঁদের দ্বারায় তিনি ক্ষমতায় এসেছিলেন সেই মোরারজী দেশাই, অতুল্য ঘোষ, পাতিল প্রভৃতি নেতাদের দিল্লি থেকে ধরে ধরে ফেলে দিলেন এবং কংগ্রেসের মধ্যে স্বৈরতন্ত্র উজ্জীবিত করলেন। শ্রীমতী গান্ধীর কার্যকলাপ ভারতবর্ষের মানুষ ১৯৬৭ সাল থেকে দেখেছেন যে কিভাবে দলের লোকদের সরিয়ে তিনি দলমত প্রতিষ্ঠা করলেন। তারপর ১৯৬৯ সালে আমরা দেখেছি কি হয়েছে। আমরা তখন ভি.ভি. গিরি কে ভোট দিয়েছিলাম এবং ১৯৭১ সালে দেখা গেল যে ভি. ভি. গিরিকে তিনি

সমর্থন করেছিলেন সেই ভি.ভি. গিরির মাধ্যমেই পশ্চিমবঙ্গের যুক্তফ্রন্ট.সরকারকে শেষ.করলেন। শ্রীমতী গান্ধীর চাতুর্য এবং তাঁর স্বৈরতন্ত্রের রূপ সেদিন দেশের তথা ভারতবর্ষের মানুষ লক্ষ্য করেছিলেন। শ্রীমতী গান্ধীর এক এক রূপ ভারতবর্ষে স্বৈরতন্ত্রের প্রকাশ করেছে। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত তিনি ভারতবর্ষে জরুরি অবস্থা ঘোষণা করে নিজের দলের লোককে জেলে পুরেছিলেন, নিজের দলের লোকেদের এবং সমস্ত পার্লামেন্টের সদস্যদের জেলে ভরে রেখে গণতন্ত্রের কণ্ঠরোধ করেছিলেন। ভারতবর্ষের মানুষ তাঁর বিরুদ্ধে জেহাদ ঘোষণা করেছিলেন এবং শ্রীমতী গান্ধী তখন কৌশল বদল করেছিলেন, আবার কৌশল পরিবর্তন করেছিলেন ক্ষমতার বাইরে থেকে আবার পরিবর্তন করেছিলেন ক্ষমতায় এসে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা লক্ষ্য করেছি ১৯৭৭ সালে শ্রী মোরারজী দেশাই যখন জনতা সরকারের প্রধানমন্ত্রী ছিলেন তখন শ্রীমতী গান্ধী পর্দার অন্তরালে থেকে যাতে সেই সরকারকে ফেলে ১৯৮০ সালে ক্ষমতায় ফিরে আসতে পারেন তার চেষ্টা করেছিলেন। ক্ষমতায় অধিষ্ঠিত হবার জন্য তিনি ভারতবর্ষের মানুষকে নানা মিথ্যা প্রতিশ্রুতি দিয়ে ১৯৮০ সালে ক্ষমতায় এলেন। ১৯৮০ সালের পর থেকে ভারতবর্ষের রাজনীতিতে শ্রীমতী গান্ধী নতুন খেলা শুরু করলেন। নতুনভাবে আজকে বিভিন্ন জায়গায় তিনি খেলা শুরু করেছেন। সেই খেলার মধ্যে একটি হচ্ছে পি.ডি.অ্যাক্ট। এই প্রিভেন্টিভ ডিটেনশন অ্যাক্ট কংগ্রেস রাজত্বের শুরু থেকেই চালু রেখেছেন। বিভিন্ন সময় বিভিন্নভাবে চালু করেছেন এই প্রিভেন্টিভ ডিটেনশন অ্যাক্ট। ব্রিটিশ যে উদ্দেশ্য নিয়ে এটা চালু করেছিল, সেই একই উদ্দেশ্যে কংগ্রেস এই পি.ডি.এ্যাক্ট চালু করেছে। তারপর জরুরি অবস্থার সময় 'মিসা' ঘোষণা করেছিল। অবশেষে 'এসমা', 'নাসা' ঘোষণা করেছে কেন্দ্রীয় সরকার। মানুষ এর বিরুদ্ধে প্রতিবাদ করেছেন। স্বৈরতন্ত্রের বিরুদ্ধে তাঁরা জেহাদ ঘোষণা করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই শ্রীমতী গান্ধী ১৯৮০ ফিরে আসার পর যখন দেখলেন যে 'এসমা' ইত্যাদি দিয়েও কিছু হচ্ছে না তখন অন্য খেলা শুরু করলেন। তারই অঙ্গ হিসাবে বিভিন্ন রাজ্য সরকারগুলোকে ফেলে দেবার চেষ্টা করছেন। যেমন, সিকিমে ফেলেছেন, কাশ্মীরে গণতন্ত্র ধ্বংস করেছেন। অন্ধ্রে ফেলে দিয়েছিলেন কিন্তু গণতন্ত্র প্রিয় মানুষের প্রচেষ্টায় সেখানে পুনরায় গণতন্ত্র প্রতিষ্ঠিত হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ১৯৮৪ সালে সেই শ্রীমতী গান্ধী আবার এই টেররিস্ট অ্যাফেকটেড এরিয়া ঘোষণা করে তিনি চাইছেন, যে কোনো জায়গায় যে কোনো সময়ে উপদ্রুত এলাকা ঘোষণা করে মানুষের ব্যক্তিগত স্বাধীনতাকে পদদলিত করে স্বৈরতন্ত্র কায়েম করতে। তাই আমি বলছি, আজকে গণতন্ত্র রক্ষা করবার শপথ গ্রহণ করতে হবে। আমার বক্তব্য আমি এখানেই শেষ করছি।

**শ্রী গণেশচন্দ্র মন্ডল :** মাননীয় উপাধাক্ষ মহাশয়, এখানে মাননীয় দেবপ্রসাদ সরকার মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন সেই মূল প্রস্তাবকে আমি সমর্থন করছি। এই প্রস্তাবকে সমর্থন করতে গিয়ে বলছি, কেন্দ্রীয় সরকার কর্তৃক যে দমনমূলক আইন পাস করা হয়েছে বিশেষ উপদ্রুত অঞ্চল, বিশেষ আদালত আইন, এই আইনবলে সাধারণ মানুষ যে ·ণতান্ত্রিক অধিকার ভোগ করছেন সেই গণতান্ত্রিক অধিকারগুলোকে হরণ করবার, পদদলিত করবার একটা সুযোগ রয়েছে। আমরা জানি, ভারতবর্ষে সমস্ত রকম অপরাধ দমন করবার জন্য সি.আর.পি.সি এবং R.P.C চালু রয়েছে। যে কোন ধরনের অপরাধই হোক না কেন, এই সি.আর.পি.সি এবং আর.পি.সি দ্বারা যে কোনো অপরাধকে দমন করা যায় এবং এতদিন

পর্যন্ত ভারতবর্ষে এর দ্বারাই কাজ চলে আসছিল। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে কেন্দ্রীয় সরকারের গৃহীত নীতির ফলে ভারতবর্ষে নানা ধরনের অস্থিরতা দেখা দিয়েছে এবং দিচ্ছে। আমরা ৩০ বছর ধরে দেখছি, পূর্ব ভারতের অরুণাচল, নাগাল্যান্ড, মণিপুর মিজোরাম এই সমস্ত এলাকায় একটা বিচ্ছিন্নতাবাদী আন্দোলন চলে আসছে। কিন্তু এই সমস্যার গুরুত্ব উপলব্ধি না করায় ঐ আন্দোলন মাথা চাড়া দিয়ে উঠেছে। আজকে কেন্দ্রীয় সরকার আইনের দ্বারা চাইছেন এর সমাধান করতে এবং যার ফলে সমস্যার সমাধান হচ্ছেনা।

[5-35 — 5-45 P.M.]

অবস্থা যে তিমিরে ছিল সেই তিমিরেই থেকে যাচ্ছে এবং দিনের পর দিন ভারতবর্ষের বিভিন্ন জায়গায় এই অবনতি মাথা চাড়া দিয়ে উঠছে। আমরা দেখতে পাচ্ছি সাম্রাজ্যবাদী শক্তিগুলি এখান থেকে চলে গেলেও ভারতবর্ষের বিভিন্ন জায়গায় বিভিন্ন ভাবে কাজ করে চলেছে। ভারতবর্ষের বিভিন্ন প্রদেশে বিভিন্ন জায়গায় মিশনারী প্রতিষ্ঠানগুলি কাজ করে যাচ্ছে। এই মিশনারী প্রতিষ্ঠানগুলি বিচ্ছিন্নতাবাদী শক্তিগুলিকে উসকানী দিচ্ছে। সাধারণ মানুষের নিরক্ষরতার সুযোগ নিয়ে সরলতার সুযোগ নিয়ে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন গড়ে তোলার চেষ্টা করছে। কেন্দ্রীয় সরকার সেই মিশনারীর অ্যাকটিভিটিজকে মদত দিচ্ছে এবং ভারতবর্ষের বিভিন্ন অঞ্চলের যে অখণ্ডতা সেটাকে নষ্ট করছে। কেন্দ্রীয় সরকার তাদের সেই কাজকর্মের উপর নিয়ন্ত্রণ আরোপ করছেন না। দেশের মানুষ যখন তার বিরুদ্ধে কোনো রকম আন্দোলন করছে, কোনো রকম গণতান্ত্রিক আন্দোলন করার চেষ্টা করছে তখন তাকে দমন করবার জন্য নানা রকম আইন প্রণয়ন করা হচ্ছে। যেমন ডিফেন্স অফ ইন্ডিয়া অ্যাক্ট, টি.এ.এ অ্যাক্ট, এসমা এবং নাসা এই রকম কতকগুলি আইন প্রণয়ন করা হয়েছে। গরিব মানুষ, শ্রমিক, কর্মচারিদের যে গণতান্ত্রিক অধিকার আছে, যে সুযোগ সুবিধা আছে সেইগুলিকে এই আইনের মাধ্যমে কেড়ে নেওয়া হয়েছে। এই আইন প্রণয়ন করে ভারতবর্ষের মানুষের যে গণতান্ত্রিক অধিকার, যে সাংবিধানিক অধিকার, যে মৌলিক অধিকার আছে সেটা এই কালা-কানুনের মাধ্যমে ক্ষুণ্ণ করা হয়েছে। এই ধরনের আইন প্রণয়ন করে ভারতবর্ষের সমস্ত মানুষকে বঞ্চিত করে কেন্দ্রীয় সরকার স্বৈরতন্ত্রী মনোভাবের পরিচয় দিয়েছেন। এই আইন প্রণয়ন করার পরিণাম হচ্ছে ভারতবর্ষের মানুষের গণতান্ত্রিক অধিকার ক্ষুণ্ণ করা এবং ভারতবর্ষের ভৌগলিক যে অখণ্ডতা আছে তার বিরুদ্ধে ইন্ধন যোগানো। সেইজন্য এই যে প্রস্তাব এসেছে তাকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সন্ত্রাসবাদী উপদ্রুত অঞ্চল (বিশেষ আদালত) আইন বাতিল করার দাবি জানিয়ে যে প্রস্তাব এখানে উত্থাপন করেছি সেই প্রস্তাবকে মাননীয় সদস্যরা সমর্থন জানিয়েছেন আমি তার জন্য তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। শুধু একটা কথা বলব যে আজকে দেশের যে পরিস্থিতি, এই যে কালা-কানুনের স্বার্থে যে আন্দোলন এবং গণতান্ত্রিক অধিকারের বিরুদ্ধে যে আক্রমণ সেই আক্রমণকে প্রতিহত করার জন্য সমস্ত গণতান্ত্রিক মানুষকে ঐক্যবদ্ধ ভাবে সংগ্রাম করতে হবে। মিথ্যা মতপার্থক্য ভুলে গিয়ে গণতন্ত্রের স্বার্থে সামগ্রিক ভাবে লড়াই করতে হবে। আমি আশা করি গণতান্ত্রিক আন্দোলনকে সামনে রেখে নূন্যতম কর্মসূচীর ভিত্তিতে সম্মিলিত ভাবে এই শক্তিকে প্রতিরোধ করার জন্য সকলেই এগিয়ে আসবেন। বিভিন্ন কমিউনিস্টদের মধ্যে সামান্য যে আদর্শের

পার্থক্য আছে সেটাকে ভুলে গিয়ে, কমিউনিস্ট বিবাদ না রেখে গণতন্ত্রের স্বার্থে সকলে এগিয়ে এসে এই শক্তির বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করবেন। ফ্যাসীবাদির বিরুদ্ধে আন্দোলনকে জোরদার করতে হবে। এই যে ফ্যাসীবাদি শক্তি এবং সাম্প্রদায়িক শক্তি তার বিরুদ্ধে আমরা সংগ্রাম করে যাচ্ছি। কমিউনিস্ট বিদ্বেষ রেখে এই ফ্যাসীবাদি শক্তির বিরুদ্ধে যে আন্দোলন সেই আন্দোলন থেকে মুখ ঘুরিয়ে নেবেন না। এখন আমি যে কথা বলতে চাই তা হচ্ছে, ন্যূনতম কর্মসূচীর ভিত্তিতে আমরা ঐক্যবদ্ধ ভাবে আন্দোলন গড়ে তুলতে চাই। আজ এখানে যে সংশোধনীগুলো এসেছে সেগুলো হচ্ছে মাননীয় সুমন্তকুমার হীরা এবং প্রবোধ পুরকাইত মহাশয়ের আনীত সংশোধনী। মাননীয় প্রবোধ বাবু যে সংশোধনী এনেছেন, তা যুক্তিযুক্ত। কিন্তু যেহেতু সর্বসম্মত ভাবে সেই সংশোধনী গ্রহণ করা সম্ভব নয়, সেজন্য যে কথা মুখে আমরা বলে থাকি, মৌলিক দিকগুলো যদিও এর মধ্যে আছে, তা সত্ত্বেও ন্যূনতম কর্মসূচীর ভিত্তিতে, ঐক্যবদ্ধ আন্দোলন গড়ে তোলার স্বার্থে আমি মাননীয় প্রবোধ বাবুর সংশোধনীগুলো গ্রহণ করতে পারছি না। মাননীয় সুমন্তকুমার হীরা যে সংশোধনীগুলো এনেছেন সেগুলো আমি গ্রহণ করছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

দি অ্যামেন্ডড্ অফ শ্রী সুমন্তকুমার হীরা দ্যাট

প্রস্তাবের ১ম লাইনে "লক্ষ্য করছে যে" এই শব্দগুলির পর " দেশের প্রচলিত নাসা ইত্যাদি কালাকানুনের বহর বৃদ্ধি করে গণতন্ত্রের বিরুদ্ধে আঘাত হানার লক্ষ্য নিয়ে বর্তমান কেন্দ্রীয় সরকার" এই শব্দগুলি যোগ করিতে হইবে। ওয়াজ পুট অ্যান্ড এগ্রিড্ টু।

দি অ্যামেন্ডড্ অফ শ্রী প্রবোধ পুরকাইত দ্যাট

(ক) প্রথম অনুচ্ছেদের দ্বিতীয় লাইনে "দেশের যে কোন অঞ্চলকে" এই শব্দগুলির পূর্বে "জম্মু ও কাশ্মীর ভিন্ন" এই শব্দগুলি বসাইতে হইবে; এবং

(খ) প্রথম অনুচ্ছেদের পর নিম্নলিখিত অনুচ্ছেদটি যুক্ত করিতে হইবে

"যেহেতু ১৯৪৭ সালের পর এই জাতীয় চরম দমনপীড়নমূলক অগণতান্ত্রিক আইন প্রণয়নের কোন নজীর নেই;"

ওয়াজ পুট অ্যান্ড লস্ট।

The motion of Shri Deba Prasad Sarkar as amended.

"যেহেতু এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, দেশের প্রচলিত নাসা ইত্যাদি কালাকানুনের বহর বৃদ্ধি করে গণতন্ত্রের বিরুদ্ধে আঘাত হানার লক্ষ্য নিয়ে বর্তমান কেন্দ্রীয় সরকার—

(ক) জম্মু ও কাশ্মীর ভিন্ন দেশের যেকোনো অঞ্চলকে উপদ্রুত ঘোষণা করে বিশেষ আদালতে গোপনে বিচারকার্য পরিচালনা ;

(খ) উক্ত আদালতে বিচারপতি নিয়োগ সহ আদালতের স্থান নির্বাচন ইত্যাদি বিষয় সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সরকারের অধীন রাখা যেহেতু ১৯৪৭ সালের পর এই জাতীয় চরম দমনপীড়নমূলক অগণতান্ত্রিক আইন প্রণয়নের কোন নজীর নেই;

(গ) অভিযুক্তের বিচারে অভিযোগকারীর অভিযোগ প্রমাণ করার প্রচলিত নিয়মকে পরিবর্তন করে অভিযুক্তকেই নির্দোষ প্রমাণ করার দায়িত্বের মাধ্যমে ন্যায় বিচারের সুযোগ থেকে বঞ্চিত করা;

(ঘ) আমাদের মতো শ্রেণীবিভক্ত পুঁজিবাদী দেশে মালিকশ্রেণীর অত্যাচারে বিরুদ্ধে সোচ্চার বক্তব্যকে দণ্ডণীয় অপরাধ হিসাবে গণ্য করা, এবং

(ঙ) ন্যূনতম গণতান্ত্রিক আন্দোলন দমন করার অবাধ ক্ষমতা হাতে নেওয়ার উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকার দি টেররিস্ট অ্যাফেক্টেড এরিয়াস (স্পেশ্যাল কোর্টস) অ্যাক্ট বা সন্ত্রাসবাদী উপদ্রুত অঞ্চল (বিশেষ আদালত) আইন প্রবর্তন করেছেন।

যেহেতু অতীতের অভিজ্ঞতার ভিত্তিতে এই সভা আশঙ্কা করছে যে এই আইনটি কঠোর ও নির্মমভাবে দেশের অভ্যন্তরে গড়ে ওঠা ন্যায়সঙ্গত গণতান্ত্রিক আন্দোলনকে নির্বিচারে দমন করবে এবং নাগরিকদের ব্যক্তি স্বাধীনতা ও গণতান্ত্রিক অধিকারের উপর গভীর আঘাত হানবে;

যেহেতু এই আইনটির বিরুদ্ধে ইতিমধ্যেই দেশের শুভবুদ্ধিসম্পন্ন ও গণতন্ত্রপ্রিয় মানুষ তীব্র প্রতিবাদ জ্ঞাপন করে প্রতিরোধ আন্দোলন গড়ে তুলতে চাইছে, সেইহেতু গণতন্ত্র ও ব্যক্তিস্বাধীনতার মৌলিক অধিকার রক্ষা করার স্বার্থে এই সভা রাজ্য সরকারের মাধ্যমে সন্ত্রাসবাদী উপদ্রুত অঞ্চল (বিশেষ আদালত) আইন বাতিল করার উদ্দেশ্যে অবিলম্বে কার্যকর ব্যবস্থা গ্রহণ করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে এবং সংবিধানের যে ধারা বলে সরকার এই ধরনের আইন প্রবর্তন করেছেন অবিলম্বে সেই ধারাকে বাতিল করার উদ্দেশ্যে সংবিধানের প্রয়োজনীয় সংশোধন করার দাবি জানাচ্ছে।"

was put and carried.

**শ্রী কামাখ্যা ঘোষ ঃ** স্যার, আই বেগ টু মুভ

যেহেতু সারা দেশে চাষের কাজে ক্ষেতমজুর নিয়োগ ক্রমাগত বৃদ্ধি পাচ্ছে এবং ইতিমধ্যেই তাঁদের সংখ্যা পাঁচ কোটিকে ছাড়িয়ে গেছে;

যেহেতু কৃষি উৎপাদনে প্রয়োজনীয় শ্রমের প্রায় পঞ্চাশ শতাংশ সরবরাহ করার মাধ্যমে ক্ষেতমজুররা একটি অপরিহার্য সামাজিক শক্তিতে পরিণত হয়েছে;

যেহেতু তাদের স্বার্থ ও অধিকার রক্ষার জন্য এখনও কোনো পূর্ণাঙ্গ আইন প্রণয়ন করা হয় নি;

যেহেতু উপযুক্ত আইনের অভাব ক্ষেতমজুরদের উপর ভূস্বামীদের অর্থনৈতিক ও সামাজিক নিপীড়ন বৃদ্ধির অন্যতম কারণ হয়ে দাঁড়াচ্ছে ;

যেহেতু কেন্দ্রীয় সরকারের শ্রম মন্ত্রক এই ধরনের একটি আইনের খসড়া প্রস্তুত করে রাজ্য সরকার সমূহের মতামত জানতে চেয়েছেন; এবং

সর্বোপরি যেহেতু দেশের সমস্ত ট্রেড ইউনিয়ন সংগঠনসহ, প্রায় সমস্ত প্রধান রাজনৈতিক দল ক্ষেতমজুরদের স্বার্থরক্ষার্থে পূর্ণাঙ্গ আইন প্রণয়নের দাবি বার বার উত্থাপন করেছে;

সেইহেতু পশ্চিমবঙ্গ বিধানসভা ক্ষেতমজুরদের ট্রেড ইউনিয়ন অধিকার সহ বার্ধক্য পেনশন, সারা বছর কাজের নিশ্চয়তা, মহিলা ক্ষেতমজুরদের জন্য প্রসূতিভাতা ও অন্যান্য আনুষঙ্গিক ব্যবস্থার জন্য একটি পূর্ণাঙ্গ আইন প্রণয়নের জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে।

[5-45— 5-55 P.M.]

মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, ভারতবর্ষের ৬ কোটি ক্ষেত মজুর যারা ভারতের ওয়ান ফোর্থ অফ লেবার ফোর্স এগ্রিকালচারাল প্রোডাকশন যারা অর্ধেক উৎপাদন করে তাদের জীবন জীবিকা এবং সামাজিক অধিকার সম্বন্ধে, তাদের অত্যাচারের বিরুদ্ধে এই প্রস্তাব আমি এনেছি। হাউসের যারা আসামি তাদের কিছু বক্তব্য নেই। আমার প্রধান বক্তব্য হচ্ছে সেন্ট্রাল গভর্নমেন্ট। ভারতবর্ষের সমস্ত ক্ষেত মজুর সংগঠন, ট্রেড ইউনিয়ন এবং পলিটিক্যাল পার্টি -কংগ্রেস বাদ দিয়ে সকলেই দাবি করেছিল এদের জন্য একটা কম্প্রিহেনসিভ ল পাস করা হোক। ১৯৮০ সালে ওরা বলেছিলেন করা হবে। সর্ব ভারতীয় আইন ছাড়া এদের রক্ষা করা যাবে না। পশ্চিম বাংলায় বামফ্রন্ট সরকারের যেসব আইন রয়েছে এবং ক্ষেত মজুরদের যে অধিকার দেওয়া হয়েছে তা কোথাও নেই। পশ্চিমবাংলা এবং ত্রিপুরা ছাড়া, কেরালার বাম সরকারের কিছুটা সময় ছাড়া বাকি অন্য রাজ্যে তাকে নরক বলা যায়। একমাত্র জিনিস তাদের জন্য যা হয়েছে সেটা হচ্ছে মিনিমাম ওয়েজ। কিন্তু এমন কোন অ্যাডমিনিস্ট্রেটিভ মেশিনারী নেই যার ফলে এরা মজুরির দাবি করলে আমরা দেখেছি কংগ্রেসি রাজত্বে তাদের উপর অত্যাচার হয়, খুন হয় এবং মেয়েদের উপর পাশবিক অত্যাচার হয়। বাকিটা আমি আমার জবাবি ভাষণে বলব।

There are two amendments to the motion standing in the name of Shri Kamakhya Charan Ghosh. Shri Sumanta Kumar Hira and Shri Deba Prasad Sarkar may move their respective amendment.

**Shri Sumanta Kumar Hira :** Sir, I beg to move

১. ৭ম অনুচ্ছেদের ১ম লাইনে "ট্রেড ইউনিয়ন" এই শব্দগুলির পরিবর্তে "সংগঠন করার" এই শব্দগুলি বসাইতে হইবে এবং "বার্ধক্য পেনশন" এই শব্দগুলি বাদ দিতে হইবে; এবং

২য় লাইনে "মহিলা ক্ষেতমজুরদের জন্য প্রসূতিভাতা" এই শব্দগুলির পরিবর্তে "মহিলাদের সমান কাজে সমান মজুরি" এই শব্দগুলি বসাইতে হইবে।

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move

২. ৪র্থ অনুচ্ছেদের প্রথম লাইনে "ভূস্বামীদের" এই শব্দটির পরিবর্তে "ভূস্বামীজোতদারদের" এই শব্দটি বসাইতে হইবে; এবং

৪. ৭ম অনুচ্ছেদের চতুর্থ লাইনে "দাবি জানাচ্ছে" এই শব্দগুলির পর "এবং এই কাজটি তরান্বিত করার জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক এই আইন প্রণয়ন সাপেক্ষে রাজ্য সরকারকে ক্ষেতমজুরদের স্বার্থে একটি পূর্ণাঙ্গ মডেল আইন প্রণয়ন করার

জন্য অনুরোধ করছে" এই শব্দগুলি যুক্ত করিতে হইবে।

**শ্রী শ্রীধর মালিক ঃ** এখানে আজকে কামাখ্যাবাবু ক্ষেত মজুরদের স্বার্থে যে প্রস্তাব উত্থাপন করেছেন তাকে সমর্থন করে ২।১টি কথা বলতে চাই। এটা আমাদের কাছে খুব দুর্ভাগ্য জনক যে স্বাধীনতার ৩৭।৩৮ বছর হবার পরও দেশের সবচেয়ে নিচের তলার যে মানুষ যারা বুকের রক্ত জল করে মানুষের মুখে অন্ন তুলে দেয় তাদের স্বার্থে কেন্দ্রীয় সরকার কোন উপযুক্ত আইন করেন নি। ক্ষেত মজুরদের কথা যখন আমরা আলোচনা করছি তখন দেখছি বিরোধী পক্ষের কেউ নেই, থাকলে অনেক কথা তাদের কাছ থেকে জানা যেত। ভারতবর্ষের কংগ্রেস পরিচালিত রাজ্যে আমরা দেখছি ক্ষেত মজুররা মজুরির আন্দোলন করার জন্য কোন রকম সংগঠন বা আন্দোলনের প্রচেষ্টা যদি করে তাহলে তাদের উপর নির্যাতন হয় এবং অমানুষিক অবস্থার সৃষ্টি করা হয়। গত বছরে কাগজ থেকে লক্ষ্য করেছি বিহার রাজ্যে গ্রামের আদিবাসীরা মজুরির জন্য আন্দোলন করায় তাদের উপর নির্মম অত্যাচার হল এবং ৭জন আদিবাসীকে পুড়িয়ে মারা হল। বিহার, উত্তরপ্রদেশ, মধ্যপ্রদেশে ক্রীতদাস প্রথা এখনও চলছে, নিযার্তন, নিপীড়ন চলছে। মজুরি যা নাম মাত্র পায় তাতে এক মুঠো পেটের ভাত হয়না। এরকম অবস্থা কংগ্রেসশাসিত রাজ্যে চলছে। এখানে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর তাদের ন্যায়সংগত দাবিকে আমরা সমর্থন করেছি। আমাদের অভিজ্ঞতায় দেখেছি কয়েক বছরের মধ্যে পশ্চিমবাংলায় ক্ষেত মজুররা তাদের ন্যায্য দাবিতে আন্দোলন করার জন্য কংগ্রেস পরিচালিত জমিদার জোতদাররা যৌথভাবে তাদের বিরুদ্ধে হামলা করেছে। তাদের উপর অত্যাচার করার চেষ্টা করে এবং আমি অন্তত বর্ধমান জেলার কথা বলতে পারি বিগত কয়েক বছর ধরে এই রকম দুই হাজার গ্রামে আমরা মজুরি অন্দোলনকে সংগঠিত করেছিলাম। কিন্তু এমন কোনো একটা গ্রাম লক্ষ্য করিনি যেখানে কংগ্রেসিরা এই ক্ষেত মজুরি আন্দোলনের বিরোধিতা না করেছে। এমন কোন গ্রাম নেই যেখানে ক্ষেত মজুরদের উপর অত্যাচার হামলা না করেছে, মানুষ খুন করেছে পর্যন্ত এমন নজীরও আছে। সুতরাং এই অবস্থা কংগ্রেস সারা ভারতবর্ষে তৈরি করেছে। কিন্তু তবুও আমরা গর্ব করে বলতে পারি পশ্চিমবঙ্গ একমাত্র রাজ্য যেখানে আজকে আমরা অন্তত ১০/১২ টাকা পর্যন্ত মজুরী নির্ধারণ করতে পেরেছি। এই সম্পর্কে আজকে ওদের বক্তব্য হচ্ছে ক্ষেত মজুররা অন্যায়ভাবে বেশি মজুরি দাবি করছে। কথায় কথায় কংগ্রেসিরা এই কথা বলে যে ক্ষেত মজুররা কাজ করেনা অথচ মজুরি পায়। এইসব কথাবার্তার মাধ্যমে তাদের আন্দোলনকে যাতে ক্ষতিগ্রস্থ করা যায়, তারা যাতে তাদের ন্যায্য দাবি আদায় করতে না পারে তারজন্য এই বলা হচ্ছে। ১৯৫০/৫৫ সালের বর্ধমান জেলার যদি হিসাব করা যায় তাহলে দেখা যাবে তখন বর্ধমান জেলায় এক বস্তা ধানের দাম ছিল ২০/৩০ টাকা, আর মজুরি ছিল ১ টাকা ৫ পোয়া চাল। আজকে যদি এক বস্তা ধানের দাম ৯০ টাকা হয় তাহলে ৪ গুণ হারে ক্ষেত মজুরদের মজুরি বাড়া উচিত অর্থাৎ ৪ টাকা ৫ সের চাল হওয়া উচিত যেটা হিসাব করে দেখলে দেখা যাবে ১৯ টাকার মতো হয়। কিন্তু আমরা জানি ক্ষেত মজুররা সেই দাবি করে না। কারণ, তারা জানে উৎপাদিত ফসলের দাম যেমন ৪ গুণ হারে বৃদ্ধি পেয়েছে তেমনি তাকে বাজার থেকে যেসব নিত্য প্রয়োজনীয় জিনিসপত্র কিনতে হয়, চাষের উপকরণ সার, অন্যান্য জিনিসপত্র কিনতে হয় তার দামও ১০/২০ গুণ হারে বেড়ে গেছে। সেক্ষেত্রে কৃষকরা একটা সমতা বজায় রাখতে পারছে না। তাই ক্ষেত মজুররা তাদের মজুরি বৃদ্ধির যেমন আন্দোলন করে তেমনি

ফসলের দাম দিতে হবে, নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের দাম কমাতে হবে এই শ্লোগানও দেয়। আমরা গর্ব করে বলতে পারি পশ্চিমবাংলায় ১২/১৩ টাকা পর্যন্ত মজুরি দিতে আমরা সাহায্য করেছি। বামফ্রন্ট সরকার ১৩.৯১ পয়সা মজুরি নির্ধারণ করেছেন শুনেছি, সেটা কার্যকর এখনও হচ্ছে না, তবুও আমি মনে করি পশ্চিমবাংলায় এটা দেওয়া উচিত। আজকে পশ্চিমবাংলায় বেকার সমস্যা ভয়াবহ আকার ধারণ করেছে, সারা বছরের মধ্যে গ্রামে ক্ষেত মজুরদের ৪/৫ মাসের বেশি পুরো কাজ হয় না। সাধারণত মাঠে ফসল বোনা এবং ধান কাটা এই দুটো সময়ে মুখ্যত ক্ষেত মজুরদের কাজ থাকে এবং এই দুটো সময়ে ৪/৫ মাসের বেশি কাজ হয় না। বাকি সময়ে তাদের আধা কাজ বা কিছু কিছু অন্যান্য কাজ থাকে, এই কাজ করে তাদের সংসার চালাতে হয়। সর্বসাকুল্যে ক্ষেত মজুররা ৬/৭ মাসের বেশী কাজ করার সুযোগ পায় না। সেজন্য আমাদের পশ্চিমবংগের বামফ্রন্ট সরকার গ্রামবাংলায় ৩০ কোটির বেশী শ্রম দিবস সৃষ্টি করতে পেরেছেন যা সারা ভারতবর্ষের অন্য কোন রাজ্য পারেনি ক্ষেত মজুরদের স্বার্থে করতে। আমাদের পশ্চিমবঙ্গে ৩০/৩৫ লক্ষ ক্ষেত মজুর আছে, ৫ জনের পরিবার পিছু যদি ১ জনকে কাজ দেওয়ার সুযোগ করে দেওয়া যায় তাহলে বছরে ২ বছর ৩ মাস পর্যন্ত আমরা শ্রম দিবস সৃষ্টি করতে পেরেছি।

[5-55 — 6-05 P.M.]

ভারতবর্ষের জন্য কোনো রাজ্য এই ব্যবস্থা সৃষ্টি করতে পারে নি। আমরা একটা জিনিস লক্ষ্য করছি যে, যে সমস্ত মানুষ তাদের বুকের রক্ত জল করে আমাদের সামনে মুখের গ্রাস তুলে ধরে তাদের যখন আর কাজ করবার ক্ষমতা থাকে না তখন কিন্তু তাদের ভিক্ষা করে খেতে হয় অথবা অনাহারে অর্ধাহারে কাটাতে হয়। দুঃখের বিষয় স্বাধীনতার ৩৭ বছর পরেও ভারত সরকার এই সমস্ত অসহায় মানুষের কথা চিন্তা করে নি। কিন্তু পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের ক্ষমতা সীমাবদ্ধ হওয়া সত্ত্বেও সারা ভারতবর্ষের মধ্যে এই একমাত্র সরকার যারা ২০ হাজারেরও বেশি কৃষককে পেনশন দেবার ব্যবস্থা করেছেন এবং সেটা কার্যকর হয়েছে। এখানে যে প্রস্তাব কামাক্ষা ঘোষ মহাশয় এনেছেন তাতে আমার বক্তব্য হচ্ছে সারা বছর যাতে কাজের দিক থেকে নিরাপত্তা থাকে এবং মহিলা ক্ষেতমজুরদের যাতে সমান হারে বেতন দেওয়া হয় সেই ব্যবস্থা করা অত্যন্ত প্রয়োজনীয়। সে দিক থেকে আমি এই প্রস্তাব সমর্থন করছি। তা ছাড়া সুমন্ত হীরা মহাশয় এর উপরে যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তাতে সমর্থন করবার জন্য সকলের কাছে অনুরোধ জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি একটি জরুরি বিষয় আপনার সামনে উপস্থিত করছি। সেনসাসের কর্মচারিরা আজকে ১৩৩ দিন হয়ে গেল, তাদের কাজের দাবি শান্তিপূর্ণভাবে অবস্থান করছেন। তাদের বয়স চলে যাচ্ছে - কাজেই তাদের একজেমটেড ক্যাটিগরিতে নিয়োগ করা হোক। তার জন্য আমি শ্রমমন্ত্রীর কাছে আবেদন করছি। এই অবস্থানরত কর্মচারিরা যাতে কাজ পায় সেদিক থেকে মন্ত্রী মহাশয় সহানুভূতিশীল হন এই আবেদন আমি জানাচ্ছি।

**শ্রী সদাকান্ত রায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, সুমন্ত হীরা মহাশয় যে সংশোধনী প্রস্তাব এনেছেন, তাকে সমর্থন করে আমি মূল প্রস্তাব সমর্থন করছি। আমরা লক্ষ্য করছি

দীর্ঘ দিন যাবত এই ক্ষেত মজুররা অবহেলিত হয়ে থাকা সত্ত্বেও তাদের জন্য কোন কেন্দ্রীয় আইন হয় নি। দীর্ঘ দিন যাবত এই যে ভূস্বামীরা তাদের শোষণ করছে তার হাত থেকে রক্ষা করবার জন্য কেন্দ্রীয় সরকার আজ পর্যন্ত কোনো আইন করে নি। আজকে অগ্রগামী কৃষক সমাজসহ বিভিন্ন বামপন্থী কৃষক আন্দোলন করে যাচ্ছে। বর্তমানে সরকারি কর্মচারী এবং স্কুল শিক্ষকদের যেমন মাহিনা বৃদ্ধি হচ্ছে ঠিক তেমনি আমি দাবি করছি ক্ষেতমজুরদেরও একটা নির্দিষ্ট মজুরি দেবার ব্যবস্থা করা হোক এবং মহিলা ক্ষেত মজুরদের ক্ষেত্রে প্রসূতিভাতা না দিয়ে তাদেরও সমান হারে মজুরি দেওয়া হোক। আজকে কৃষক সমাজ তাদের ফসলের দাম বৃদ্ধির জন্য আন্দোলন করছে। কাজেই অন্য দিকে যারা রয়েছে সেই ক্ষেতমজুরদের মজুরি বৃদ্ধি করা উচিত। এটা তো ঠিক এই ক্ষেত মজুররাই দেশের ৫০ ভাগ কৃষি সম্পদ সৃষ্টি করেন। আমি আবার অনুরোধ করছি এই ক্ষেত মজুরদের প্রতি সহানুভূতিশীল হউন।

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে এই হাউসে ক্ষেত মজুরদের মজুরির ব্যাপারে আইন প্রণয়ন করবার জন্য মাননীয় সদস্য কামাক্ষাচরণ ঘোষ মহাশয় যে মূল প্রস্তাব এনেছেন এবং তাতে সুমন্ত হীরা এবং দেবপ্রসাদ সরকার মহাশয় যে সংশোধনী দিয়েছেন, মূল প্রস্তাব সহ এই সংশোধনীগুলি সমর্থন করে আমার বক্তব্য রাখব। আমরা জানি এই পশ্চিমবাংলায় ক্ষেত মজুরের সংখ্যা হচ্ছে প্রায় ৪০ লক্ষের মতো। পশ্চিমবাংলার অর্থনীতি মূলত কৃষি নির্ভরশীল এবং সেদিক থেকে বলা যায় কৃষির সঙ্গে প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে জড়িয়ে রয়েছে প্রায় ৮৫ শতাংশ মানুষ এবং তার সঙ্গে রয়েছে ৪০ লক্ষ ক্ষেত মজুর। দুঃখের সঙ্গে জানাচ্ছি এই ক্ষেত মজুরদের অবস্থা অত্যন্ত ভয়াবহ এবং করুণ। স্বাধীনতার পর এত দিন হয়ে গেল অথচ গ্রামাঞ্চলে দেখা যায় ক্ষেত মজুররা বছরে মাত্র গড়ে তিন থেকে চার মাস কাজ পায়। অর্থাৎ ধান বোনা এবং ধান কাটা পর্যন্ত। বাকি নয় মাস তারা কাজের অভাবে বসে থাকে এবং সেই সময় গ্রামের ধনী চাষী এবং জোতদার জমিদারদের কাছে বেগার খাটে। এই অবস্থাতেও স্বাধীনতার পর এই দীর্ঘ দিন হয়ে যাওয়া সত্ত্বেও তারা যাতে নিয়মিতভাবে কাজ পায় তার জন্য কোনো আইন হয় নি। কলকারখানায় নিযুক্ত শ্রমিকরা সংঘবদ্ধ অবস্থায় আছে এবং ট্রেড ইউনিয়ন সংগঠনের মাধ্যমে আন্দোলন করে তারা তাদের দাবি আদায় করতে পারে। কিন্তু গ্রামাঞ্চলের ক্ষেত মজুররা সুসংগঠিত নয়। অবশ্য গ্রামাঞ্চলের ক্ষেত মজুররা আজকে বামপন্থী আন্দোলনের ফলে এ দিকে কিছুটা এগিয়েছে বটে। রাজ্য সরকার একটা মডেল আইন তৈরি করে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠায় নি। এই যে প্রস্তাব এসেছে তাতে বলা হয়েছে কেন্দ্রীয় সরকার যাতে ক্ষেত মজুরদের অধিকার সুরক্ষিত করে, তারা যাতে প্রয়োজনমতো কাজ পায় তার জন্য দ্রুত আইন করা হোক। আমি এই যে প্রস্তাব এখানে এসেছে আমি তাকে সমর্থন করছি এবং সঙ্গে সঙ্গে বলছি কেন্দ্রীয় সরকারের শ্রমমন্ত্রীর সঙ্গে বিভিন্ন রাজ্যের শ্রমমন্ত্রীদের যে বৈঠক হয়েছিল সেখানে সারা ভারতবর্ষের শ্রমিকদের পরিচালনা করবার জন্য একটা আইন তৈরি হয়। কেরালা সরকার ইতিমধ্যেই মজুরির ক্ষেত্রে একটা আইন তৈরি করেছেন। কেন্দ্রীয় সরকার সেই আইনের খসড়া সারা ভারতবর্ষে পাঠিয়ে পশ্চিমবাংলায়ও এই রকম একটা আইন তৈরি করবার কথা বলেছেন। আমরা শুনছি প্রস্তাবিত খসড়া আইন যেটা ক্ষেত

মজুরদের মজুরি নির্ণয় করবার জন্য হয়েছে সেটা নাকি পশ্চিমবাংলায় শ্রম দপ্তরে পড়ে রয়েছে। বামফ্রন্ট সরকার ক্ষেত মজুরদের কথা বলে তাদের নিয়ে আন্দোলন করেন অথচ সেই ক্ষেত মজুরদের কল্যাণার্থে যে আইন খসড়ার কথা কেন্দ্রীয় সরকার বলেছেন সেই প্রস্তাব কেন কার্যকর করছেন না?

[6-05—6-15 P.M.]

যুগ্ম তালিকায় থাকলেও রাজ্য সরকার নিজস্ব উদ্যোগে এই আইন করতে পারতেন। তারা দীর্ঘদিন ধরে করছেন না, যার জন্য এই প্রস্তাব নিতে হচ্ছে যাতে কেন্দ্রীয় সরকার একটা আইন করেন। অন্যান্য বিষয় যুগ্ম তালিকায় থাকলেও রাজ্য সরকার যেমন নিজস্ব উদ্যোগে আইন তৈরি করছেন তেমনি এই ক্ষেত মজুরদের ক্ষেত্রেও বিধানসভায় আইন প্রণয়ন করতে বাধা কোথায় আমি বুঝতে পারছি না। মাননীয় সদস্য যে মূল প্রস্তাব এনেছে তার সঙ্গে একটি সংশোধনী প্রস্তাব এসেছে। মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার 'ভূস্বামীদের সাথে জোতদার' কথাটা যোগ করে দিতে বলেছেন। কারণ রাজনীতিগতভাবে যারা বামপন্থী আন্দোলন করেন তারা এই জোতদারদের খুব স্পষ্টভাবে জানেন। গ্রামাঞ্চলে এই জোতদাররা ক্ষেত মজুরদের অধিকারকে খর্ব করার জন্য, তাদের আন্দোলনকে ভাঙ্গবার জন্য সংগঠিত ভাবে আক্রমণ করে প্রশাসনের সাহায্যে। তাহলে এই সংশোধনী প্রস্তাবের মধ্যে জোতদার কথাটি থাকলে খুব অ্যাপ্রোপ্রিয়েট হবে এবং সঠিক হবে বলে আমি মনে করি। কেন্দ্রীয় সরকার যাতে ক্ষেত মজুরদের জন্য আইন প্রণয়ন করে তার জন্য আমরা প্রস্তাব নিচ্ছি। কেন্দ্রীয় সরকার যদি এই আইন প্রণয়ন করতে টালবাহানা করে, দেরি করে তাহলে কি পশ্চিমবঙ্গের ক্ষেত মজুররা ঠিক ততদিন পর্যন্ত অসহায় অবস্থায় থাকবে? ১৩.৯১ পয়সা ন্যূনতম মজুরি আইন পাস হয়েছে। কিন্তু পশ্চিমবঙ্গের সর্বত্রই ক্ষেত মজুররা এই মজুরি পায় না পশ্চিমবঙ্গের ক্ষেত মজুররা এই ন্যূনতম মজুরির সুযোগ যাতে পায় সেই প্রচেষ্টা পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার নিচ্ছেন না। সরকারের পক্ষ থেকে প্রশাসনিক তৎপরতা দেখা যাচ্ছে না। আমরা এই প্রস্তাব সর্বসম্মতিক্রমে পাঠাতে চাই। কিন্তু যতদিন পর্যন্ত কেন্দ্রীয় সরকার ক্ষেত মজুরদের জন্য আইন প্রণয়ন না করছেন ততদিন পর্যন্ত রাজ্য সরকার যুগ্ম তালিকার অন্তর্ভূক্ত বলে বসে না থেকে, রাজ্য সরকার যেন এই বিষয়টি বিবেচনা করে আগামী সেশানেই একটা পূর্ণাঙ্গ আইন প্রণয়ন করেন। কেন না জোতদারদের কাছে কাজ করে ক্ষেত মজুররা তাদের ন্যায্য মজুরি পায় না। তারা যাতে ন্যায্য মজুরি পায় সেই গ্যারান্টি দেবার জন্য একটা মডেল আইন আনুন। ন্যূনতম ১৩.৯১ পয়সা মজুরি যাতে ক্ষেতমজুররা পায় তার জন্য ব্লকে ইন্সপেক্টর আছে। জনসাধারণের টাকায় সেই সব ইন্সপেক্টরদের মাইনে দেওয়া হচ্ছে। তাদের বসিয়ে রাখা হচ্ছে। এই নূনতম মজুরি কার্যকর করার ব্যবস্থা তারা কিছুতেই করছেন না। আইন করলেও সেটা কাগজপত্রেই সীমাবদ্ধ থাকে কিন্তু প্রশাসনের দিক থেকে সেটাকে কার্যকর করার ব্যবস্থা গ্রহণ করা হয় না। ক্ষেতমজুররা অসংগঠিত ভাবে রয়েছে। ন্যূনতম মজুরি পাওয়ার অধিকার যে তাদের ন্যায্য অধিকার সেটা আইনের মধ্যে লিপিবদ্ধ করা আছে। সেটা পাওয়ার জন্য তাদের সংগঠিত করে লড়াই করতে হবে। জোতদাররা বড় লোকাল থানার সাথে তাদের যোগ আছে। যে সমস্ত দল ক্ষেত মজুরদের নিয়ে আন্দোলন করেন ক্ষেত মজুরদের সংগঠিত করে জোতদারদের বিরুদ্ধে লড়াই করার জন্য ঐক্যবদ্ধভাবে

তাদের এগিয়ে আসতে হবে। তা নাহলে আইন করলেও একে কার্যকর করা যাবে না, যেমন করে ন্যূনতম মজুরি আইনকে কার্যকর করা যাচ্ছে না।

চাষের কাজে ধনী চাষীদের এবং জোতদারদের এই ক্ষেতমজুরদের যখন ভীষণভাবে প্রয়োজন হয় তখনই মাত্র তারা এই ক্ষেতমজুরদের সামান্য বেশি মজুরি দেন কিন্তু বাকি সময় এই ক্ষেতমজুরদের হয় বেকার বসে থাকতে হয়, না হয় অল্প মজুরিতে কাজ করতে হয়। স্যার, এই প্রসঙ্গে আর একটি কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি। আমরা দেখছি, সরকারি যে সমস্ত খামার আছে সেখানেও এই কৃষি শ্রমিকদের ন্যূনতম মজুরি দেওয়া হয়না। সরকার এখানে ধনী চাষী এবং জোতদারদের মতন আচরণ করছেন। আমার দাবি, সরকারি খামারগুলিতে এই ন্যূনতম ১৩.৯১ টাকা মজুরি দেওয়া হোক। স্যার, গত পরশুদিন এখানে একজন মেনশন করছিলেন যে সমাজ ভিত্তিক বনসৃজনের যে কাজ সেখানে ৮ টাকা করে মজুরি দেওয়া হচ্ছে। কেন এখানে ১৩.৯১ পয়সা মজুরি দেওয়া হচ্ছে না, সেটা আমরা জানতে চাই। কাজেই মুখে এক কথা বলবেন আর কাজের সময় ধনী চাষী ও জোতদারদের মতন সরকার আচরণ করবেন এটা কোন মতেই সমর্থনযোগ্য নয়। স্যার, এই কথা বলে শ্রীদেবপ্রসাদ সরকার এবং শ্রী সুমন্ত হীরার সংশোধনী মূল প্রস্তাবের সঙ্গে সংযোজন করার জন্য অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মাননীয় সদস্য শ্রী কামাখ্যা ঘোষ মহাশয় এনেছেন এবং তার উপর মাননীয় সদস্য শ্রী সুমন্ত হীরা মহাশয় যে সংশোধনী প্রস্তাব এনেছেন তা সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। স্যার, আমরা আমাদের তিক্ত অভিজ্ঞতা থেকে বলতে পারি যে সারা ভারতবর্ষের লক্ষ লক্ষ কৃষি শ্রমিক বা ক্ষেত মজুররা আজ বেকার অবস্থায় দিন কাটাচ্ছেন এবং এদের জন্য নির্ধারিত কোন মজুরির ব্যবস্থা কেন্দ্রীয় সরকার আইনত করেন নি— এটা খুবই দুর্ভাগ্যের বিষয়। স্যার, বিরোধীদলের মাননীয় সদস্যরা আজ সভায় অনুপস্থিত, তার কারণ, তারা জানেন, তারা ক্ষেতমজুরদের প্রতিনিধিত্ব করতে এখানে আসেননি। যে কংগ্রেস সদস্যরা এখানে এসেছেন তারা নিজেরাই এক একজন জোতদার, মহাজন। বস্তুত তারাই গ্রামে গঞ্জে এই মজুরদের উপর কর্তৃত্ব করেন এবং নানান রকমের জুলুম, অত্যাচার ও নিপীড়ন তাদের মাধ্যমেই হয়ে থাকে। স্যার, আজকে যে প্রস্তাব এসেছে তাকে স্বাগত জানিয়ে বলতে চাই যে সারা দেশে যেখানে কেন্দ্রীয় সরকার এই আইন প্রয়োগ করেন নি সেখানে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে এই ক্ষেতমজুরদের জন্য বর্তমান বছরে ৮ ঘন্টা কাজের বিনিময়ে ১৩.৯১ টাকা মজুরি নির্ধারণ করেছেন। স্যার, গ্রামগঞ্জে আজ মজুররা এই ন্যায্য মজুরি পাবার জন্য আন্দোলন গড়ে তুলেছেন। স্যার, এই যেখানে অবস্থা সেখানে আমরা দেখছি কংগ্রেসের জোতদারবাহিনী মজুরদের এই ন্যায্য মজুরি না দেবার জন্য চক্রান্ত করে কোথাও তাদের জমি থেকে বিতাড়িত করছেন আবার কোথাও বা অন্য পন্থা অবলম্বন করে তাদের প্রকৃত মজুরি দেওয়া থেকে বঞ্চিত করছেন। স্যার, আমরা জানি, পশ্চিমবঙ্গ সরকার বিভিন্ন ব্লকে মজুররা যাতে ন্যায্য মজুরি পান সেটা দেখার জন্য ২/১জন করে মিনিমাম ওয়েজেস ইন্সপেক্টার নিয়োগ করেছেন। স্যার, তাদের উপর যে দায়িত্ব দেওয়া আছে সেটা পালন করার ক্ষেত্রে আমরা দেখি কোন নির্দিষ্ট অভিযোগ না করলে সরকারিভাবে সেই ব্লকে মজুররা তাদের নির্ধারিত মজুরি পাচ্ছেন কিনা বা সেটা

পাবার ক্ষেত্রে বাধা কোথায় তা খতিয়ে দেখার কাজটা তারা করেন না।

[6-15— 6-25 P.M.]

সুতরাং এই কাজটা যদি আরো তাড়াতাড়ি করা যায়, গ্রামেগঞ্জে মজুরদের স্বার্থে মিনিমাম ওয়েজ সম্পর্কে ইন্সপেক্টররা যদি খতিয়ে দেখেন তাহলে বামফ্রন্ট সরকারের এই যে নীতি, এই যে ভূমিকা, সেটা বাস্তবে রূপায়িত হবে বলে আমি মনে করি। এই পরিপ্রেক্ষিতে আমি এই কথা বলতে চাই যে মজুরদের মধ্যে বিশেষ করে যারা বয়স্ক মজুর, যাদের মেরুদন্ড সোজা করে দাঁড়াবার ক্ষমতা নেই, তারা যাতে বঞ্চিত না হন সেটা দেখতে হবে। জোতদার, মহাজনেরা বেশি কাজ পাবার জন্য শক্ত সামর্থ দেখে মজুরদের নিয়োগ করে। যারা সারা জীবন ধরে পরিশ্রম করে এল তারা যাতে বঞ্চিত না হয় সেটা দেখা দরকার। বামফ্রন্ট সরকার এদের জন্য মাসিক ৬০ টাকা করে যে পেনশনের ব্যবস্থা করেছেন সেটাও বিভিন্ন ব্লকে, ডিস্ট্রিক্ট লেভেলে ঠিক মতো পৌঁছায় না কাজেই দুর্বল, রোগগ্রস্ত লোকগুলির দিকে তাকিয়ে যে নীতি করা হয়েছে পশ্চিমবঙ্গে সেটাকে বাস্তবায়িত করতে গেলে নজর দেওয়া দরকার এবং এটা যাতে তারা সময় মতো পায় সেটা দেখা দরকার। আমরা বিভিন্ন জায়গায় লক্ষ্য করেছি যে আদিবাসী মহিলা যারা মজুরের কাজ করেন, ক্ষেত মজুরের কাজ করে, বঞ্চিত হচ্ছে। আমাদের নির্ধারিত মজুরি আছে সেই নির্ধারিত মজুরি তারা পায়না, তার চেয়ে অনেক কম দেওয়া হয়। আজকে সর্বভারতীয় ক্ষেত্রে মজুরদের অবস্থা কোন জায়গায় গিয়ে দাঁড়িয়েছে সেটা আপনারা সকলেই জানেন। আজকে মজুরদের ক্ষেত্রে সব চেয়ে বড় কথা হচ্ছে, যেখানে তারা শ্রমদান করেন, সেই জায়গাটাকে যদি না বাড়ানো যায়, যদি কাজের ব্যবস্থা বেশী করে না করা যায় তাহলে তারা বেকার হয়ে যাবে। সে জন্য আজকে বিধানসভায় যে প্রস্তাব এসেছে, সেটাকে আমি সমর্থন করছি এবং মাননীয় সদস্য সুমন্ত হীরা যে সংশোধনী এনেছেন, তাকেও সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাক্ষ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে এই কথা বলতে চাই যে এই প্রস্তাবের মূল লক্ষ্য হচ্ছে কেন্দ্রীয় সরকার সারা ভারতবর্ষের ক্ষেতমজুরদের জন্য একটা কল্যাণ মূলক আইন যাতে পাস করেন। আমি কার্যত সেই দিকে লক্ষ্য রেখে আমার বক্তব্য এখানে রাখব। এখন কথা হচ্ছে, এই আইন পাস করার জন্য কেন্দ্রীয় সরকার একটা ড্রাফট বিল তৈরি করেছিলেন, কিন্তু তারা সেটা করেন নি। আজকে বিভিন্ন রাজ্যকে তাদের দেয় সম্পদ তারা দিচ্ছেন না। আজকে পিছিয়ে পড়া মানুষগুলোর উপরে যে অত্যাচার হচ্ছে তার একটা উদাহরণ আমি এখানে পেশ করছি। রেপ অন ওমেন বিলংগিং টু শিডিউল কাস্ট অ্যান্ড শিডিউল ট্রাইব এর একটা হিসাব যদি দেখেন তাহলে দেখবেন যে বিহারে ১২৪, উত্তরপ্রদেশে ১৪৯, মধ্যপ্রদেশে ২৭৭। এছাড়া এই সব রাজ্যে মজুরীর চেহারাটা কমলবাবু বলেছেন। আজকে পশ্চিমবঙ্গের সঙ্গে অন্য রাজ্যের তুলনা করা যায়না। বামফ্রন্ট সরকার প্রকৃত পক্ষে মেহনতি মানুষের সরকার। কাজেই তাদের জন্য সব সময়েই এই সরকার ভাবেন। এখানে মজুররা যে অধিকার পেয়েছে সেটা বলা যায় তারা স্বর্গরাজ্যে বাস করছে। আমি এই সম্পর্কে বিস্তারিত তথ্য দিতে পারি। আজকে গ্রামে গঞ্জে যদি ঘোরেন তাহলে দেখবেন যে তাদের যে পাট্টা দেওয়া হয়েছে, সেই অপরাধে জোতদার, জমিদাররা গ্রামে গ্রামে তাদের ঘেরাও করছে। শিশু সমেত ক্ষেতমজুরদের ঘরের মেয়েদের ঘর থেকে বের করে দিয়ে

সমগ্র গ্রাম জ্বালিয়ে দিচ্ছে। একটা ঘটনা বিহারে, উড়িষ্যায়, উত্তরপ্রদেশে প্রতিদিন ঘটছে। কাজেই এই সমস্ত জিনিস বন্ধ করবার জন্য কেন্দ্রীয় সরকার ১৯৮৩ সালে একটা সর্বকল্যাণকর আইন করতে রাজি হয়েছিলেন। তাতে সমস্ত বিরোধী দলগুলি এবং গণ-সংগঠনগুলি মত দিয়েছিলেন। তা সত্ত্বেও শেষ পর্যন্ত তাঁরা আইনটি পাস করলেন না। না করার পিছনে তাঁদের যুক্তি কি, না সমস্ত রাজ্যগুলি এই আইনের পক্ষে তাদের মত দিচ্ছেন না। রাজ্য গুলির উপর এই যে অপবাদ দেওয়া হচ্ছে পশ্চিমবঙ্গ কখনই এই অপবাদের অংশীদার হতে পারে না, পশ্চিমবঙ্গ তা হতে রাজি নয়। সেই জন্যই আজকে এই প্রস্তাব আনা হয়েছে। আজকে দেশের মোট জনসংখ্যার ১/৪ অংশই হচ্ছে ক্ষেতমজুররা এবং মোট কৃষি উৎপাদনের সঙ্গে যুক্ত জনসংখ্যার অর্ধেকই হচ্ছে এরা, সুতরাং এদের স্বার্থ হচ্ছে জাতীয় স্বার্থ, কাজেই স্বার্থ রক্ষার জন্য অবিলম্বে এই আইন পাশ করা উচিত। আমি আমার প্রস্তাবের মধ্যে যে দাবিগুলি রেখেছি সেগুলি পশ্চিমবাংলার জনসাধারণের দাবি। সুতরাং আমি আশা করব মাননীয় সদস্যগণ আমার প্রস্তাবটি সমর্থন করবেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রস্তাবের উপর মাননীয় বিধায়ক শ্রী সুমন্তকুমার হীরা যে সংশোধনী প্রস্তাব দিয়েছেন তা আমি আমার প্রস্তাবের সঙ্গে গ্রহণ করছি এবং দেবপ্রসাদ বাবু "ভূস্বামী, জোতদারদের" বলে যে সংশোধনীটি দিয়েছেন সেটিও আমি গ্রহণ করছি। কিন্তু দেবপ্রসাদ বাবুর শেষের সংশোধনীটি, অর্থাৎ "রাজ্য সরকারকে ক্ষেতমজুরদের স্বার্থে একটি পূর্ণাঙ্গ মডেল প্রণয়ন করার জন্য অনুরোধ করছে" বলে যে সংশোধনীটি দিয়েছেন সেটি আমি গ্রহণ করছি না। এবং এখানেই আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Sumanta Kumar Hira that - "৭ম অনুচ্ছেদের ১ম লাইনে 'ট্রেড ইউনিয়ন' এই শব্দগুলির পরিবর্তে 'সংগঠন করার' এই শব্দগুলি বসাইতে হইবে এবং 'বার্ধক্য পেনশন' এই শব্দগুলি বাদ দিতে হইবে, এবং

২য় লাইনে 'মহিলা ক্ষেতমজুরদের জন্য প্রসূতিভাতা' এই শব্দগুলির পরিবর্তে 'মহিলাদের সমান কাজে সমান মজুরি' এই শব্দগুলি বসাইতে হইবে।"

was put and agreed to.

[6-25 — 6-36 P.M.]

The motion of Shri Deba Prasad Sarkar (Amendment No. 3) that চতুর্থ অনুচ্ছেদের প্রথম লাইনে "ভূস্বামীদের" এই শব্দটির পরিবর্তে "ভূস্বামী জোতদারদের" এই শব্দটি বসাইতে হইবে was then put and agreed to

The motion of Shri Deba Prasad Sarkar (Amendment No. 4) that সপ্তম অনুচ্ছেদের চতুর্থ লাইনে "দাবি জানাচ্ছে" এই শব্দগুলির পরে "এবং এই কাজটি ত্বরান্বিত করার জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক এই আইন প্রণয়ন সাপেক্ষে রাজ্য সরকারকে ক্ষেতমজুরদের স্বার্থে একটি পূর্ণাঙ্গ মডেল আইন প্রণয়ন করার জন্য অনুরোধ করছে"। এই শব্দগুলি যুক্ত করিতে হইবে।

then put and a division taken with the following results

## NOES

Anisur Rahman Biswas, Shri
Bagdi, Shri Lakhan
Bagdi, Shri Natabar
Barma, Shri Manindra Nath
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Subhas
Bauri, Shri Gobinda
Bhattacharya, Shri Lal Behari
Bhattacharyya, Shri Satya Pada
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kamalakshmi
Biswas, Shri Kumud Ranjan
Chakrabarty, Shri Ajit
Chakrabortty, Shri Umapati
Chakraborty, Shri Deb Narayan
Chattopadhyay, Shri Dhrubeswar
Chattopadhyay, Shri Sadhan
Choudhury, Shri Gunadhar
Chowdhury, Shri Bikash
Das, Shri Banamali
Das, Shri Nimai Chandra
Daud Khan, Shri
De, Shri Bhibhuti Bhusan
De, Shri Sunil
Deb, Shri Saral
Ghosh, Shri Krishna Pada
Ghosh, Shri Satyendra Nath
Goppi, Shrimati Aparajita
Haldar, Shri Krishnadhan
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Kalimuddin Shams, Shri
Kar, Shrimati Anju
Kisku, Shri Upen
Koley, Shri Barindra Nath
Konar, Shrimati Maharani
Kumar, Shri Himansu
Let, Shri Dhirendra

M. Ansar-Uddin, Shri
Mahata, Shri Kamala Kanta
Majhi, Shri Surendra Nath
Maji, Shri Swadeshranjan
Mal, shri Trilochan
Malaker, Shri Nani Gopal
Malik, Shri Purna Chandra
Malik, Shri Sreedhar
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Suvendu
Mir Abdus Sayeed, Shri
Mitra, Shri Parimal
Moazzam Hossain, Shri Syad
Mohanta, Shri Madhabendu
Molla, Shri Anadi
Mondal, Shri Ganesh
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sahabuddin
Mridha, Shri Chitta Ranjan
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Bimalananda
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Niranjan
Munsi, Shri Mahammad Bacha
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sufal
Naskar, Shri Sundar
Nath, Shri Monoranjan
Neogy, Shri Brajo Gopal
Pathak, Shri Patit Paban
Pramanik, Shri Abinash
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Sada Kanta
Roy Barman, Shri Khitibhusan
Roy Chowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu

Saren, Shri Ananta
Sayed Md. Masih, Shri
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Prabir
Sinha, Dr. Haramohan
Sinha, Shri Prabodh Chandra
Soren, Shri Khara
Talukdar, Shri Pralay
Tudu, Shri Bikram

**AYES**

Purkait, Shri Prabodh
Sarkar, Shri Deba Prasad

The Ayes being 2 and Noes 92, the motion was lost.

The motion of Shri Kamakhya Charan Ghosh,

as amended—

"যেহেতু সারা দেশে চাষের কাজে ক্ষেতমজুর নিয়োগ ক্রমাগত বৃদ্ধি পাচ্ছে এবং ইতিমধ্যেই তাদের সংখ্যা পাঁচ কোটিকে ছাড়িয়ে গেছে;

যেহেতু কৃষি উৎপাদনে প্রয়োজনীয় শ্রমের প্রায় পঞ্চাশ শতাংশ সরবরাহ করার মাধ্যমে ক্ষেতমজুররা একটা অপরিহার্য সামাজিক শক্তিতে পরিণত হয়েছে;

যেহেতু তাদের স্বার্থ ও অধিকার রক্ষার জন্য এখনও কোন পূর্ণাঙ্গ আইন প্রণয়ন করা হয় নি,

যেহেতু উপযুক্ত আইনের অভাব ক্ষেতমজুরদের উপর ভূস্বামীদের অর্থনৈতিক ও সামাজিক নিপীড়ন বৃদ্ধির অন্যতম কারণ হয়ে দাঁড়াচ্ছে;

যেহেতু কেন্দ্রীয় সরকারের শ্রম মন্ত্রক এই ধরনের একটি আইনের খসড়া প্রস্তুত করে রাজ্য সরকারসমূহের মতামত জানতে চেয়েছেন; এবং

সর্বোপরি যেহেতু দেশের সমস্ত ট্রেড ইউনিয়ন সংগঠনসহ, প্রায় সমস্ত প্রধান রাজনৈতিক দল ক্ষেতমজুরদের স্বার্থরক্ষার্থে পূর্ণাঙ্গ আইন প্রণয়নের দাবি বার বার উত্থাপন করেছে;

সেই হেতু পশ্চিমবঙ্গ বিধানসভা ক্ষেতমজুরদের সংগঠন করার অধিকার সহ সারা বছর কাজের নিশ্চয়তা, মহিলাদের সমান কাজে সমান মজুরি ও অন্যান্য আনুষঙ্গিক ব্যবস্থার জন্য একটি পূর্ণাঙ্গ আইন প্রণয়নের জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে।"

was put and carried.

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয় অন এ পয়েন্ট অফ ইনফরমেশন,

আজকে আমাদের শেষ দিন, তাই অত্যন্ত দুঃখের সঙ্গে এই বিধানসভায় দাঁড়িয়ে বলতে হচ্ছে যে, যখন আমরা শ্রীমতী ইন্দিরা গান্ধীর ফাসিবাদি আক্রমণেব বিরুদ্ধে বিভিন্ন প্রস্তাব নিচ্ছি, ঠিক তখনই পশ্চিমবাংলার বুকে আমাদের ছাত্র সংগঠন ডি.এস.ওর নেতৃত্বে কেন্দ্রীয় সরকারের প্রস্তাবিত যে শিক্ষা-বিল তার বিরুদ্ধে এবং রাজ্য সরকারের জনবিরোধী শিক্ষা নীতির বিরুদ্ধে যে শান্তিপূর্ণ আইন অমান্য আন্দোলন করছিল, পুলিশ বিনা প্ররোচনায় তাদের উপর লাঠি চার্জ করেছে। (গোলমাল) .. ৩ হাজার জন গ্রেপ্তার হয়েছে এবং ডি.এস.ওর ১৮জন ছাত্র (গোলমাল) হসপিটালাইজড্ হয়েছে। (গোলমাল) রাজ্যসরকার একদিকে গণতান্ত্রিক অধিকারের কথা বলছেন আর একদিকে গণতান্ত্রিক আন্দোলনের উপর আঘাত হানছে। এর প্রতিবাদে আজকে আমরা এই সভা থেকে ওয়াক্-আউট করছি।

(গোলমাল)

**Mr. Speaker :** Please sit down.

[At this stage the S.U.C. members walked out of the Chamber ]

I now give A brief resume of business transacted in the present session of the House. Short Account regarding calling attention, Adjournement Motion, Laying of Report, Motion u/r 185 etc

**Calling Attention**

| | | |
|---|---|---|
| Number of Notice received | - | 20 |
| Number of Notice admitted | - | 4 |
| Statements made | - | 4 |

**Adjournment Motion**

| | | |
|---|---|---|
| Number of Notice received | - | 10 |
| Number of Notice admitted | - | Nil |

**Laying of Report**

| | | |
|---|---|---|
| Number of Notice received | - | 3 |
| Number of Reports laid | - | 3 |

**Motion u/r 185**

| | | |
|---|---|---|
| Notice of Motion received | - | 14 |
| Notice of Motion admitted | - | 10 |
| Motion discussed | - | 7 |

**Notice u/r 194**

| | | |
|---|---|---|
| Number of Notice received | - | 1 |
| Number of Notice discussed | - | 1 |

**Statement of Bills during September, 1984 Session**

| | | | |
|---|---|---|---|
| 1. | No. of Notices of Bills received | - | 14 |
| 2. | No. of Bills passed | - | 13 |
| 3. | No. of Report of Select Committee presented | - | 1 |
| 4. | No. of Ordinances laid | - | 5 |
| 5. | No. of Rules made under Act laid | - | 2 |
| 6. | No. of notices of privileges motions | - | 2 |
| 7. | No. of Privileges cases disallowed | - | 2 |
| 8. | No. of Report of the Committee of Privileges presented | - | 1 |
| 9. | No. of Report of Committee on Subordinate Legislation presents | - | 1 |

**Mention Cases**

| | | |
|---|---|---|
| Total number of notices of mention cases received | - | 157 |
| Total number of mention cases raised | - | 130 |

**Statement regarding Questions during September Session, 1984**
**(Position as on the 21 September, 1984)**

| | | |
|---|---|---|
| Total number of Question received | - | 436 |

**Break up of Questions received**

| | | | |
|---|---|---|---|
| 1. | Short Notice | - | 1 |
| 2. | Starred | - | 365 |
| 3. | Unstarred | - | 70 |

**Number of Questions admitted as**

| | | | |
|---|---|---|---|
| 1. | Short Notice | - | 1 |
| 2. | Starred | - | 186 |
| 3. | Unstarred | - | 56 |

**Number of Questions replied as**

| | | | |
|---|---|---|---|
| 1. | Short Notice | - | Nil |
| 2. | Starred | - | 73 |
| 3. | Unstarred | - | 13 |

Total number of Questions disallowed - 29+4 = 33

এবার শ্রী সুমন্তকুমার হীরা কিছু বলবেন।

**শ্রী সুমন্তকুমার হীরা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, মোশন মুভ করার আগে আমি দু-একটি কথা বলতে চাই। আপনি জানেন গত বিধানসভার অধিবেশনের সময়ে পশ্চিমবঙ্গে আন্ত্রিক রোগের তীব্রতা যেভাবে বৃদ্ধি পেয়েছিল তাতে সারা পশ্চিমবঙ্গের মানুষ উৎকণ্ঠিত হয়েছিল। বিধানসভায় আমরাও উৎকণ্ঠিত হয়েছিলাম। আমাদের বিরোধীপক্ষের মাননীয় সদস্যরা সেদিন খুবই উৎকণ্ঠিত হয়েছিলেন। কেউ কেউ এই কথার আলোচনা করে এই রোগের সম্প্রসারণ কি রকম হচ্ছে এবং তাকে রোধ করতে পারা যাচ্ছে না বলে বামফ্রন্ট সরকারের উপর অভিযোগ করেছিলেন। সেই রোগের প্রতিকার সম্বন্ধে আজকে এই মোশন যখন হাউসে এসেছে তখন তাঁরা কেউ নেই। অপোজিশনের কেউ নেই, এস ইউ সি'র দুজন সদস্য ছিলেন তাঁরা বেরিয়ে গেলেন। এই সন্ধ্যা বেলা এই হাউসে শুধু মাত্র সরকারি সদস্যদের এটা আলোচনার বিষয়বস্তু হতে পারে না। সেই কারণে আমি আজকে — motion under rule 185.

এটা মুভ করছি না। আগামী বিধানসভায় বা পরবর্তী কোন সেশনে এই বিষয়ে আবার ভালভাবে যাতে আলোচনা হয় তার চেষ্টা করা যেতে পারে। এই বলে আমি আমার মোশন উইথড্র করে নিচ্ছি।

**Mr. Speaker :** To-day is the last day of the session and before I adjourn the House I would like to inform the members that from the 28th October All-India Presiding Officers' Conference is going to be held here in Calcutta. Delegates from all over India will be coming and it will be the responsibility of all the M.L.As. here to make the Conference a success. I will expect co-peration and participation of each member here during inauguration of the Conference and also in the seminar that will be held on 31st of October. I am thankful for co-operation of all members of the House, especially of members of the Opposition, in making this short session a successful session. A lot goodwill has prevailed. It is unfortunate that to-day there has been a walk-out at the last moment but I am sure it is in the spirit of parliamentary democracy which happens some time. I am thankful to the Leader of the House, the Leader of the Opposition and also to the members of the House for their co-operation. I wish all our members a pleasant and festive season and I make my compliments of the

season to them. I would like to inform the members that on the 24th of this month I am Leaving for Isle of Mann to participate in the Commonwealth Parliamentary Association's Conference as a delegate of this Assembly. I will carry goodwill and best wishes of each and every member present here to the Conference. Thank you, gentlemen.

**শ্রী পতিতপাবন পাঠক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এই অধিবেশনের শেষ দিনে এবং আপনার বিদেশ যাত্রার প্রাককালে এই অধিবেশন পরিচালনার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি এবং আপনার বিদেশযাত্রা শুভ হোক এবং সেখানে আমাদের আপনি মুখ উজ্জ্বল করবেন এই আশা রেখে আর একবার আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা একটা সংক্ষিপ্ত সেশন। আপনি গণতান্ত্রিক পদ্ধতিতে এই সভা যেভাবে পরিচালনা করেছেন এবং বিরোধীদলের সদস্যরা এখানে নেই এবং থাকলে ভাল হত, তাঁরা স্বীকার করতেন যে সভা ভালভাবেই পরিচালিত হয়েছে। গণতান্ত্রিক পদ্ধতিতেই সভা পরিচালনা হয়েছে। আপনাকে ডেপুটি স্পিকার মহোদয়কে বিধানসভার যে সমস্ত কর্মচারী অফিসার রয়েছে তাঁদের সকলকে আমার দলের তরফ থেকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** স্পিকার মহাশয়, সংক্ষিপ্ত অধিবেশন আপনি যেভাবে চালিয়েছেন বলা যায় মধুর ভাবে মধুর সম্পর্ক রেখে চলেছে। তার জন্য আপনাকে অশেষ ধন্যবাদ জানাচ্ছি এবং যে সকল সরকারি কর্মচারী কাজকর্ম করেছেন তাঁদের ধন্যবাদ দিচ্ছি। চিপহুইপ মহাশয় ভালভাবে সকলের সঙ্গে কথাবার্তা বলে কাজ চালিয়েছেন সেজন্য তাঁকে ধনাবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই অধিবেশন স্বল্পকালীন হলেও আমি মনে করি এই অধিবেশন পশ্চিমবঙ্গের সংসদীয় গণতন্ত্রের ইতিহাসে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ অধিবেশন। কারণ, আজকে ভারতবর্ষ যে রাজনৈতিক ও অর্থনৈতিক সঙ্কটের মধ্যে দিয়ে চলেছে - সেইসব বিষয়ে এই স্বল্পকালীন অধিবেশনে অত্যন্ত গুরুত্বপূর্ণ আলোচনা হয়েছে। সেইসব আলোচনার ক্ষেত্রে আপনি যে দৃষ্টিভঙ্গি, যে পথ অবলম্বন করেছেন তাতে ভারতবর্ষের সংসদীয় গণতন্ত্রের ইতিহাসে একটা নজির স্থাপন করেছেন এবং এর গুরুত্ব বৃদ্ধি করেছেন। সরকারপক্ষ এবং বিরোধীপক্ষ - উভয়কে আপনি সমানভাবে দেখেছেন, সুযোগ দিয়েছেন বক্তব্য রাখবার জন্য। সেই কারণে আমি ব্যক্তিগতভাবে এবং আমার দলের পক্ষ থেকে আপনাকে আন্তরিক শ্রদ্ধা জ্ঞাপন করছি এবং সেই সাথে এই অধিবেশনকে সাফল্যমন্ডিত করবার জন্য মাননীয় পরিষদীয় মন্ত্রী ও অন্যান্য বন্ধুগণ যাঁরা সহযোগিতা করেছেন তাঁদের সকলকে আন্তরিক শ্রদ্ধা নিবেদন করছি।

**শ্রী ত্রিলোচন মাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই স্বল্পকালীন অধিবেশন অত্যন্ত নিষ্ঠার সঙ্গে পরিচালনা করেছেন - সেজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। এই সঙ্গে আমার বিরোধীপক্ষ

এবং সমস্ত বন্ধুগণ যেভাবে নিষ্ঠার সঙ্গে তাঁদের বক্তব্য এখানে রেখেছেন তারজন্য সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Honourable Members, before I adjourn the House I have a last request to make to you The M L As. Hostel will be required for the purpose of accommodation of the officials in connection with the Presiding Officers' Conference I would request you all to vacate the rooms which you are occupying by the 10th of October, 1984 and hand over the keys of your rooms to the Caretaker of the Hostel. After you vacate, the rooms will be repaired, renovated and will be made ready for the purpose of Speakers' Conference After the Conference is over, the M.L.As will get back their keys and will have a completely renovated and refurnished rooms

Thank you.

The House stands adjourned sine die

(The House was accordingly adjourned sine die at 6 36 P M )

The Assembly was subsequently prorogued with effect from 27 9 84 under notification No. 472-P.A. dt. 25.9.84 issued by, the Home (P.A ) Deptt., Govt. of West Bengal.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

Vol : 82–Eighty two Session (September 1984)

(The 14th, 17th, 18th, 19th, 20th & 21st September, 1984)

## Bills

## Laying of Ordinance

## Mention Cases.



## Obituary References



## Questions

---